বেদান্তে ব্রহ্মজ্ঞানের যথার্থ অধিকারী। উক্ত পঞ্চ উপাদানের বিষয় শ্রীভগবান্ কীর্ত্তন করিলেন।

অধিষ্ঠানং তথা কর্ত্তা, করণঞ্চ পৃথগ্বিধম্।
বিবিধাশ্চ পৃথক্ চেষ্টা, দৈবঞ্চৈবাত্র পঞ্চমম্ ॥ ১৪ ॥ ১৮ অঃ।

অধিষ্ঠান অর্থাৎ শরীর, অহঙ্কাররূপ কর্ত্তা, দশেন্দ্রিয় মন ও অন্তঃকরণ এই দ্বাদশ করণ, কর্ম্মানুষ্ঠান জন্য মানুষের বিবিধ উদ্যমরূপ চেষ্টা এবং নানা জন্মার্জ্জিত অন্তর্নিহিত শক্তিরূপ দৈব এই পঞ্চবিধ কারণদ্বারা মানুষ সর্ব্ববিধ কার্য্য করিতেছেন। এই সমস্ত পদার্থ কার্য্য করিতেছে, আত্মা নিষ্ক্রিয় ইহা জানিয়া বহিরঙ্গ সাধন প্রণালীর অবসানে অন্তরঙ্গ সাধন অর্থাৎ শ্রবণ, মনন, ও নিদিধ্যাসন অবলম্বন করা অতীব কর্ত্তব্য। যাঁহারা বহিরঙ্গ সাধন প্রণালী অর্থাৎ যাগযজ্ঞাদি নিষ্কাম আশ্রম ধর্ম্ম অবলম্বন করিয়াছেন তাঁহারা কর্ম্মযোগী এবং যাঁহারা সন্ন্যাসব্রতে ব্রতী হইয়া অন্তরঙ্গ সাধন প্রণালী অবলম্বন করিয়াছেন, তাঁহারা জ্ঞানযোগী, উভয়ই মুক্তিপথের অধিকারী ইহাই নির্দ্দেশ করিলেন।

জ্ঞান কর্ম্ম বর্ণাশ্রম ভকতি সন্ন্যাস,
গীতার সর্ব্বস্ব সার করিয়া মন্থন।
অষ্টাদশে হৃষিকেশ করিলা বিন্যাস,
সর্ব্ব ধর্ম্ম ত্যাজি লও শ্রীকৃষ্ণে শরণ ॥

শ্রীভগবান্ কহিলেন যে অধিষ্ঠান, কর্ত্তা, করণ, চেষ্টা ও দৈব কর্ম্মসিদ্ধির উপাদান। ইহাদিগের মধ্যে কর্ত্তা, কর্ম্ম ও করণ কর্ম্মের আশ্রয়, ইহা ব্যতীত জ্ঞান, জ্ঞেয় ও জ্ঞাতা কর্ম্মের প্রবর্ত্তক।

জ্ঞানং জ্ঞেয়ং পরিজ্ঞাতা, ত্রিবিধা কর্ম্মচোদনা।
করণং কর্ম্ম কর্ত্তেতি, ত্রিবিধঃ কর্ম্ম সংগ্রহঃ ॥ ১৮ ॥ ১৮ অঃ

প্রথমতঃ আত্মা নিষ্ক্রিয়। দ্বিতীয়—মায়াশক্তিদ্বারা উপাধিবিশিষ্ট ভোক্তারূপ জীবাত্মা পরিজ্ঞাতা। তৃতীয়—অধিষ্ঠানাদি করণকে যিনি কর্ম্মের জন্য নিযুক্ত করিতেছেন তিনি কর্ত্তা। ইহাদিগের মধ্যে পরিজ্ঞাতা জ্ঞানের দ্বারা জ্ঞেয় বিষয় অবধারণ করিতেছেন, তজ্জন্য তাঁহারা কর্ম্মচোদনা অর্থাৎ কর্ম্ম প্রবর্ত্তক। এইক্ষণে কর্ত্তা করণ ও কর্ম্ম কাহাকে বলে, তাহা নিম্নে লিখিত হইল। যাহা হইতে ক্রিয়ার উৎপত্তি হয় তাহাকে কারক বলে, কারক ইতরবিশেষে দ্বিবিধ। অপাদান, সম্প্রদান, করণ, অধিকরণ ও কর্ম্ম এই পঞ্চ ইতর কারক। ইহাদিগের অধীন না হইয়া যিনি উহাদিগকে কর্ম্মে বিনিয়োগ করিতেছেন তাঁহাকে বিশেষ কারক বলে অর্থাৎ কর্ত্তা বলে। কার্য্যসিদ্ধি জন্য উপাদানকে করণ বলে, উহা বাহ্য ও অন্তর্ভেদে দ্বিবিধ। শ্রোত্রাদি দশেন্দ্রিয় বাহ্যকরণ, মনোবুদ্ধ্যাদি অন্তঃকরণ। ক্রিয়ার জন্য কর্ত্তার অভিলষিত ফলবিশিষ্ট বিষয়কে কর্ম্ম বলে। উহা উৎপাদ্য, বিকার্য্য, সংস্কার্য্য ও আপ্য ভেদে চতুর্ব্বিধ। যাহা উৎপত্তির দ্বারা প্রকাশ হয়, তাহা উৎপাদ্য। প্রকৃতির রূপান্তরকে বিকার্য্য কর্ম্ম বলে, প্রকৃতির সংস্কারবিশেষকে অর্থাৎ প্রকৃতির ব্যভিচার না

হইয়া কেবল আকারান্তরকে সংস্কার্য্য কর্ম্ম বলে। এতদ্ভিন্ন যে কিছু কর্ম্ম আছে তাহাকে আপ্য বলে। ১৮শ শ্লোকের টীকা দেখ। যে বোধের দ্বারা সকল বিষয়ের প্রকাশ হয় তাহাকে জ্ঞান বলে। জ্ঞানের বিষয়কে জ্ঞেয় বলে। প্রমাণের দ্বারা জ্ঞান হয়, প্রমাণ বেদান্ত মতে ত্রিবিধ, প্রত্যক্ষ, অনুমান ও শব্দ। পরিজ্ঞাতা প্রমাণরূপ জ্ঞানের দ্বারা জ্ঞেয় বিষয় অবধারণ করিয়া কারকগণের সাহায্যে কর্ম্মে নিযুক্ত হইতেছেন। এইক্ষণে বুঝিতে হইবেক পরিজ্ঞাতা কর্ত্তা নহে, পরিজ্ঞাতা আবার নির্লিপ্ত জীবাত্মা নহে। কর্ত্তাই করণাদি দ্বারা সকল কার্য্য করিতেছেন। ইহাই গীতাশাস্ত্রের সার মর্ম্ম। শ্রীভগবান্ গীতার সর্ব্বোত্তম তত্ত্ব, অন্যান্য তত্ত্ব সমুদয় তাঁহারই শক্তি ব্যঞ্জক। ভগবানের দ্বিবিধ শক্তি—চিচ্ছক্তি ও মায়াশক্তি। যে শক্তি প্রভাবে ভগবান্ সংসারে অনুপ্রবিষ্ট হইয়া ও নির্লিপ্ত ভাবে অবস্থান করিতেছেন তাহাই তাঁহার চিচ্ছক্তি। ভগবানের অংশভূত জীবাত্মা চিচ্ছক্তি অভাবে সংসারে মায়াশক্তি দ্বারা বিজিত হইতেছে। মায়াশক্তি দ্বারা শ্রীভগবান্ অনন্ত জগতে জীবজগৎ সৃষ্টি করিতেছেন। এই দুই শক্তিকে পরা ও অপরা বলা হইয়াছে। জীবের বন্ধনদশা প্রকৃষ্টরূপে ভগবান্ ব্যাখ্যা করিয়াছেন।

ঈশ্বরঃ সর্ব্বভূতানাং, হৃদ্দেশেহর্জ্জুন তিষ্ঠতি।
ভ্রাময়ন্ সর্ব্বভূতানি, যন্ত্রারূঢ়ানি মায়য়া ॥ ৬১ ॥ ১৮ অঃ।

অনুশাসনরূপ পরমাত্মা সর্ব্বভূতের হৃদয়ে অবস্থান করিয়া যন্ত্রারূঢ় পুত্তলিকার ন্যায় তাহাদিগকে ঘুরাইতেছেন। এইস্থলে সেই চিচ্ছক্তিই ঈশ্বর, জীবাত্মা যন্ত্রারূঢ় পুত্তলিকা এবং তিনি মায়াশক্তি দ্বারা বিঘূর্ণিত হইতেছেন। এই মায়ারজ্জু ছেদন ভিন্ন জীবের উদ্ধারের অন্যোপায় নাই। জ্ঞান, কর্ম্ম ও ভক্তি দ্বারা সেই মায়াশক্তি ছিন্ন হইয়া থাকে। ভক্তি ভিন্ন কেবল জ্ঞান ও কর্ম্ম দ্বারা মুক্তি হয় না, তজ্জন্য ভক্তির মাহাত্ম্য বিশেষরূপে সমস্ত অধ্যায়ে ভগবান্ কীর্ত্তন করিয়াছেন। আবার কেবল ভক্তি দ্বারা ঈশ্বরের পূর্ণভাব অবগত হওয়া সুকঠিন। যেমন পক্ষিগণ উভয় পক্ষ সঞ্চালন করিয়া ঊর্দ্ধদেশে উড্ডীয়মান্ হয় তদ্রূপ কর্ম্ম ও জ্ঞানরূপ পক্ষ ও ভক্তিরূপ সঞ্চালন শক্তিদ্বারা জীব পার্থিব জগৎ পরিত্যাগ করিয়া আধ্যাত্মিক জগতে প্রবেশ করেন। অতএব অভিমানশূন্য হইয়া বেদবিহিত কর্ম্মানুষ্ঠান করতঃ সত্য জ্ঞান ও বৈরাগ্যের আশ্রয়ে শ্রবণাদি ভক্তির দ্বারা ভগবানের কৃপায় জীব মুক্তিলাভ করে ইহাই গীতার সার তত্ত্ব। তদনন্তর সাত্ত্বিক, রাজসিক ও তামসিক ভেদে জ্ঞান, কর্ম্ম, কর্ত্তা, বুদ্ধি, ধৃতি ও সুখকে বিভক্ত করিলেন। অদ্বৈত জ্ঞানই সাত্ত্বিকী, ফলকামনা ও কর্ত্তৃত্বাভিমানশূন্য হইয়া নিজ বর্ণাশ্রমোচিত কর্ম্মানুষ্ঠানকে সাত্ত্বিক কর্ম্ম বলে। নির্লিপ্ত, অহঙ্কারশূন্য, সর্ব্বদা উৎসাহ ও ধৃতি সমন্বিত বিকার রহিত কর্ত্তাকে সাত্ত্বিক কর্ত্তা বলে। যে বুদ্ধিদ্বারা প্রবৃত্তি, নিবৃত্তি, কার্য্য, অকার্য্য, ভয়, অভয়, বন্ধ, মোক্ষ এই সকলের পার্থক্য সুনিশ্চিত হয় তাহা সাত্ত্বিকী বুদ্ধি, মন, প্রাণ ও ইন্দ্রিয়গণের একাগ্রতার নাম সাত্ত্বিকী ধৃতি। পবিত্র মনে আধ্যাত্মিক বিষয় আলোচনায় যে নিত্যানন্দ লব্ধ হয় তাহাই সাত্ত্বিকী সুখ।

এই ষষ্ঠ পদার্থের রাজসিক ও তামসিক ভাব হেয় ও পরিত্যাগ করা কর্ত্তব্য, তজ্জন্য তাহাও বর্ণিত হইয়াছে।

এইক্ষণে বর্ণাশ্রম ধর্ম্মের বিষয় কিঞ্চিৎ বলিয়া এই উপক্রমণিকা শেষ করিব। ৪৫ শ্লোক হইতে শ্রীভগবান্ এই বিষয়ের উপদেশ আরম্ভ করিলেন। ধর্ম্ম প্রধানতঃ পঞ্চপ্রকার, যথা,—বর্ণ ধর্ম্ম, আশ্রম ধর্ম্ম, গুণধর্ম্ম, সাধারণ ধর্ম্ম ও নিমিত্ত ধর্ম্ম।

হিন্দু জাতির সমাজ সংস্থাপন কোন্ সময়ে কোথায় হইয়াছিল তাহা স্থির করা কঠিন। এই প্রাচীন মহাজাতির আদিম বাসস্থান নির্ণয় করাও কষ্টকর। তবে বেদ, মন্বাদি সমাজ সংস্থাপকগণের ব্যবস্থাদি পাঠে যতদূর জানা যায় তাহাতে বোধ হয় যে সরস্বতী ও দৃষদ্বতী এই দুই দেবনদীর অন্তর্গত যে দেব নির্ম্মিত প্রদেশ ছিল এবং যাহাকে পূর্ব্বে ব্রহ্মাবর্ত্ত বলিত তাহাই আমাদিগের পূর্ব্বপুরুষগণের আদিম নিবাস ছিল।

মনু বলিয়াছেন :—

সরস্বতী দৃষদ্বত্যো, দেবনদ্যোর্যদন্তরম্।
তং দেবনির্ম্মিতং দেশং, ব্রহ্মাবর্ত্তং প্রচক্ষতে॥

এই ক্ষুদ্র জনপদ হইতে বহির্গত হইয়া নিজ বাহু ও বিদ্যাবলে এই মহান্ জাতি অতি ভীষণ অনার্য্য জাতিকে পরাজিত করিয়া শনৈঃ শনৈঃ সমগ্র আর্য্যাবর্ত্তে তাঁহাদিগের দোর্দ্দণ্ড প্রতাপ সংস্থাপিত করিয়াছিলেন। যৎকালে ভগবান মনু তাঁহার ব্যবস্থা প্রণয়ন করিয়াছিলেন, তৎকালে আর্য্যগণের বিজয়-বৈজয়ন্তী সমগ্র আর্য্যাবর্ত্তে উড্ডীয়মান হইয়াছিল। পূর্ব্ব ও পশ্চিমে সমুদ্র, উত্তর ও দক্ষিণে পর্ব্বতমালা এই স্থানটী আর্য্যাবর্ত্ত বলিয়া বিখ্যাত ছিল।

আসমুদ্রাত্তু বৈ পূর্ব্বা, দাসমুদ্রাত্তু পশ্চিমাৎ।
তয়োরেবান্তরং গির্য্যো, রার্য্যাবর্ত্তং প্রচক্ষতে॥ মনু॥

অনার্য্য জাতির সহিত সংঘর্ষণ হইবার পূর্ব্বে আর্য্যগণের মধ্যে কোনও জাতিভেদ থাকা দৃষ্ট হয় না। ঋগ্বেদ আর্য্যগণের অতি প্রাচীন গ্রন্থ, তাহাদের কোন স্থলে চতুর্ব্বর্ণের উল্লেখ দেখা যায় না। ক্রমে ক্রমে যেমন আর্য্য জাতির রাজ্য চতুর্দ্দিকে বিস্তীর্ণ হইতে লাগিল, ব্যবস্থা ও শাসনপ্রণালী সংস্থাপনের প্রয়োগিতা অনুভূত হইল, তখন আর্য্য ও আনার্য্য ভেদে সমাজ বন্ধন হইল। ভারতবাসী চতুর্ব্বর্ণে বিভক্ত হইলেন। প্রাচীন ঋক্সংহিতায় জাতিভেদ সম্বন্ধে কোনও প্রসঙ্গ দেখা যায় না, তবে ঋক্সংহিতার খিল অংশে বর্ণবিভাগ সম্বন্ধে এইরূপ লিখিত আছে।

ব্রাহ্মণোঽস্যমুখমাসী, দ্বাহু রাজন্যঃ কৃতঃ।
উরু তদস্য যদ্বৈশ্যঃ, পদ্ভ্যাং শূদ্রো অজায়ত॥ ঋক্ ১০।৯০।১২॥

ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য নামে আর্য্যগণ ও শূদ্র নামে অনার্য্যগণ অভিহিত হইলেন। আর্য্যগণ গুণকর্ম্মানুসারে বিভক্ত হইয়াছিলেন। ভগবান্ গীতায় বলিয়াছেন :—

চাতুর্ব্বর্ণ্যং ময়াসৃষ্টং, গুণকর্ম্ম বিভাগশঃ॥ ১৩॥ ৪ অঃ।

যেমন আর্য্যগণের বংশপরম্পরা বিস্তৃত হইতে লাগিল, তেমনি তাহাদিগের জন্য ধর্ম্মবিধি প্রস্তুত হইল। প্রথমতঃ—অধ্যয়ন, অধ্যাপনা, যজন, যাজন, দান ও প্রতিগ্রহ এই ছয়টী ব্রাহ্মণের বর্ণধর্ম্ম। প্রজা পালন, অধ্যয়ন, অধ্যাপনা, দান, ইত্যাদি ক্ষত্রিয়ের বর্ণধর্ম্ম। কৃষি ও বাণিজ্যাদি বৈশ্যের, ও অনার্য্য শূদ্র জাতির শুশ্রূষাদি অন্যান্য কার্য্য বর্ণধর্ম্ম বলিয়া অভিহিত হইল।

আশ্রমধর্ম্ম—ব্রহ্মচর্য্য, গার্হস্থ্য, বাণপ্রস্থ ও ভৈক্ষ্য এই চারিটী আশ্রম। উপনয়ন কাল হইতে পঞ্চবিংশ বর্ষ পর্য্যন্ত ব্রহ্মচর্য্যের নিয়ম। ব্রহ্মচারী সমস্ত কামনা ও ভোগেচ্ছা পরিত্যাগ করিয়া গুরুকুলে বাস করতঃ অধ্যয়নাদি অনুষ্ঠান করিয়া গুরু সেবায় নিযুক্ত থাকিবেন। সগুণব্রহ্মের উপাসনা, নিয়মিত সন্ধ্যাদি, শৌচাচার ইত্যাদি কর্ম্মে নিযুক্ত থাকিবেন। ষষ্ঠবিংশ হইতে আরম্ভ হইয়া পঞ্চাশৎ বর্ষ পর্য্যন্ত গার্হস্থ্য ধর্ম্ম অনুষ্ঠেয়। গৃহস্থ ব্যক্তি ফলকামনা শ্রীভগবানে সমর্পণ করিয়া ক্রিয়াকলাপের অনুষ্ঠান করিয়া সংসারযাত্রা নির্ব্বাহ করিবেন। তিনি কেবল পুত্রার্থে নিজ ধর্ম্মপত্নীর সহিত সহবাস করিবেন। পরোপকার ধর্ম্মে দীক্ষিত হইয়া পরিবার ও আত্মীয়বর্গের পালন করিবেন। যিনি যে ধর্ম্মে দীক্ষিত তিনি সেই ধর্ম্ম কর্ত্তব্যবোধে প্রাণপণে অনুষ্ঠান করিবেন। সংসারে আসক্তি বা অনাদর উভয়ই তাহার পক্ষে ক্ষতিজনক জানিয়া যাবন্মাত্র ধনের দ্বারা সংসারযাত্রা নির্ব্বাহ হইতে পারে তাবন্মাত্র ধনোপার্জ্জন করিবেন। তিনি দেবতা, ঋষি, মনুষ্য, ভূত ও পিতৃগণের উদ্দেশে পঞ্চযজ্ঞের অনুষ্ঠান করিবেন। একপঞ্চাশৎ বর্ষ হইতে মৃত্যুকাল পর্য্যন্ত বানপ্রস্থ ও ভৈক্ষ্যাশ্রম ধর্ম্ম অনুষ্ঠেয়। বনে কুটীরাদি নির্ম্মাণ পূর্ব্বক যথাবিহিত তপশ্চারণ করাকে বানপ্রস্থ ধর্ম্ম বলে। একান্তমনে ভগবদ্ভজনাই ভৈক্ষ্যাশ্রম ধর্ম্মের মুখ্য উদ্দেশ্য।

গুণধর্ম্ম—শম, দম, শৌচ, সন্তোষ, ক্ষমা, সরলতা, দয়া ও সত্য এই সমস্ত ব্রাহ্মণের গুণধর্ম্ম। শৌর্য্য, বীর্য্য, তেজঃ, দান, আত্মজয়, ক্ষমা, প্রজাবাৎসল্য ইত্যাদি ক্ষত্রিয়ের গুণধর্ম্ম। সততা, পরোপকার, উদ্যম, নৈপুণ্য ইত্যাদি বৈশ্যদিগের গুণধর্ম্ম। গুরু, বিপ্রাদির প্রণাম, প্রভুসেবা, আমন্ত্রক পঞ্চযজ্ঞের অনুষ্ঠান, গোব্রাহ্মণের রক্ষণ ইত্যাদি শূদ্রদিগের গুণধর্ম্ম। এই সকল অত্রাধ্যায়ের ৪২।৪৩ এবং ৪৪ শ্লোকে বর্ণিত হইয়াছে।

সাধারণ ধর্ম্ম—সত্য, দয়া, তিতিক্ষা ইত্যাদি সাধারণ ধর্ম্ম অর্থাৎ ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য ও শূদ্র সকলেরই অবশ্য কর্ত্তব্য। প্রায়শ্চিত্তাদি নিমিত্ত ধর্ম্ম। অগ্রে বলা হইয়াছে যে নিজ নিজ বর্ণাশ্রমোচিত কর্ম্মানুষ্ঠান করা সকলের কর্ত্তব্য। হিংসা, উঞ্ছবৃত্তি ও শুশ্রূষাদিপূর্ণ কার্য্য ক্ষত্রিয়, বৈশ্য ও শূদ্রদিগের নিজ নিজ কার্য্য ব্রাহ্মণের ভিক্ষাটনাদি পরধর্ম্ম হইতে নিকৃষ্ট হইলেও তাহা পরিত্যাগ করা কর্ত্তব্য নহে। শ্রীভগবান্ বলিলেন :—

শ্রেয়ান্ স্বধর্ম্মো বিগুণঃ, পরধর্ম্মাৎ স্বনুষ্ঠিতাৎ।
স্বভাব নিয়তং কর্ম্ম, কুর্ব্বন্নাপ্নোতি কিল্বিষম্ ॥ ৪৭ ॥ ১৮ অঃ।

তৃতীয় অধ্যায়ে কর্ম্মযোগেও এইরূপ বলিয়াছেন। কিন্তু তথায় "নিধনং শ্রেয়ঃ" বলিয়াছিলেন কেন না তৎকালে অর্জ্জুনের বিষম মোহ উপস্থিত হইয়াছিল। অর্জ্জুনের মোহ এই-

ক্ষণ অপনীত হইয়াছে, তজ্জন্য বলিলেন যে ধর্ম্মার্থে, দেশ রক্ষার্থে যদি কোন স্বধর্ম্মে নিরত ক্ষত্রিয় সহস্রাধিক মনুষ্য সম্মুখরণে নিহত করে তথাপি তাহার কোন পাপ হইবেক না। পঞ্চাশং হইতে সপ্তপঞ্চাশং শ্লোক পর্য্যন্ত শ্রীভগবান্ কর্ম্ম জ্ঞান ও ভক্তিযোগের দ্বারা মানুষ কিপ্রকারে তাঁহাকে লাভ করিতে পারে তাহা অতি সংক্ষেপে বলিলেন। সাত্ত্বিকী কর্ম্মের অনুষ্ঠান দ্বারা জীব, জ্ঞানের পরানিষ্ঠা প্রাপ্ত হয়। তদনন্তর বিশুদ্ধ বুদ্ধিযুক্ত হইয়া এবং আত্মধ্যানে আপনাকে নিরত করিয়া কামিনী কাঞ্চনাদি পরিত্যাগ করেন। এই স্থলে কর্ম্মের দ্বারা জ্ঞান ও জ্ঞানের দ্বারা বৈরাগ্য উপস্থিত হইল। তিনি শুচিদেশে অবস্থান, লঘু আহার ও কায়মনোবাক্যে সংযম অবলম্বন করিলে তাঁহার শ্রীকৃষ্ণে পরাভক্তি উপস্থিত হয়। সাত্ত্বিকী কর্ম্মের দ্বারা সাত্ত্বিকী জ্ঞান লব্ধ হইলে কোন্ ব্যক্তির পরাভক্তি উপস্থিত হয় তাহা বলিতেছেন ঃ—

ব্রহ্মভূতঃ প্রসন্নাত্মা, ন শোচতি ন কাঙ্ক্ষতি।
সমঃ সর্ব্বেষু ভূতেষু, মদ্ভক্তিং লভতে পরাম্ ॥ ৫৪ ॥ ১৮ অঃ।

এই জ্ঞানকর্ম্মদ্বারা ভক্ত সকল ভূতে সমত্ব লাভ করিয়া শোক ও কামনাদি বর্জ্জিত হইয়া বাসুদেবে পরাভক্তি প্রাপ্ত হয়। এই ভক্তিবলে ভক্ত অবশেষে তাঁহাতেই প্রবেশ করে।

তদনন্তর গীতাশাস্ত্র সমাপ্ত করিয়া শ্রীভগবান্ অর্জ্জুনকে বলিলেন, সখে! বর্ণাশ্রম ধর্ম্ম বর্ণনকালে আমি তাহার প্রশংসা করিয়াছি বটে কিন্তু একটী সার ও অতি গুহ্য কথা আমি তোমাকে বলিতেছি শ্রবণ কর। তুমি সমস্ত ধর্ম্ম পরিত্যাগ করিয়া আমাতে আত্মসমর্পণ কর, আমি তোমাকে মুক্তি প্রদান করিব, তুমি শোক করিও না, তুমি ভগবদ্ভক্তিবলে পরম-পুরুষার্থ লাভ করিবে। ইহাই গীতাশাস্ত্রের সার ও গুহ্যতম তত্ত্ব।

উপক্রমণিকা উপসংহার কালে কৃতজ্ঞতা সহকারে স্বীকার করিতেছি যে, পূজ্যপাদ পণ্ডিতপ্রবর শ্রীযুক্ত আনন্দচন্দ্র তর্কবাগীশ মহাশয় ও ফরিদপুরের সংস্কৃত চতুষ্পাঠীর অধ্যাপক শ্রীযুক্ত শশধর স্মৃতিভূষণ মহাশয় এই গ্রন্থের সংস্কৃত ও বাঙ্গালাভাগ সংশোধন করিয়া আমাকে চিরকৃতজ্ঞতাপাশে বদ্ধ করিয়াছেন। ইতি

শুভমস্তু সর্ব্বজগতাং।

---

ফরিদপুর,
৩০শে মাঘ, সন ১৩০৭।

শ্রীকালিপ্রসন্ন সরকার ঃ

# শ্রীমদ্ভগবদ্গীতা।

## ত্রয়োদশোঽধ্যায়ঃ।

## BOOK XIII.

### ক্ষেত্রক্ষেত্রজ্ঞবিভাগ-যোগঃ।

### THE RELIGION ON THE SEPARATION OF THE FIELD AND THE KNOWER OF THE FIELD.

অর্জ্জুন উবাচ।

প্রকৃতিং পুরুষঞ্চৈব, ক্ষেত্রং ক্ষেত্রজ্ঞমেব চ

এতদ্বেদিতুমিচ্ছামি, জ্ঞানং জ্ঞেয়ঞ্চ কেশব॥ ১॥

---

অর্জ্জুনঃ উবাচ।

ভোঃ কেশব! প্রকৃতিং পুরুষং চ এব, ক্ষেত্রং ক্ষেত্রজ্ঞং চ এব, জ্ঞানং জ্ঞেয়ং চ, এতৎ বেদিতুং ইচ্ছামি॥ ১॥

অর্জ্জুন কহিলেন।

হে কেশব! প্রকৃতি ও পুরুষ, ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞ এবং জ্ঞান ও জ্ঞেয় কি তাহা আমি জানিতে ইচ্ছা করি॥ ১॥

1. O Keshaba! I wish to know what is meant by Prakrithi, and Purusha, Kshettra and Kshettragna, Jnyana and Jnya.

---

কথিতাঃ পূর্ব্বষট্কাভ্যাং, অর্থাজ্জীবাদয়োঽত্র যে।

স্বরূপাণি বিশোধ্যন্তে, তেষাং ষট্কেঽস্মিন্মেস্ফুটম্॥

ভক্তৌ পূর্ব্বোপদিষ্টায়াং, জ্ঞানং দ্বারং ভবত্যতঃ।

দেহ জীবেশ বিজ্ঞানং, তদ্বক্তব্যং ত্রয়োদশে॥

আদ্য ষট্কে নিষ্কামকর্ম্মসাধ্যং জীবাত্মজ্ঞানং পরমাত্মজ্ঞানোপযোগিতয়া দর্শিতং। মধ্য ষট্কে তু ভক্তি শব্দিতং পরমাত্ম উপাসনং তৎ মহিম নিগদ পূর্ব্বকং উপদিষ্টং। তৎ চ কেবলং তৎ বশ্যতাকরং সৎভৎ প্রাপকং। আর্ত্তাদীনাং তু তৎ উপাসীনানাং আর্ত্তি বিনা-

শাদিকরং তৎ একান্তি প্রসঙ্গেন কেবলং সৎতং প্রাপকং চ। যোগেন জ্ঞানেন চ উপস্থষ্টং তু ঐশ্বর্য্য প্রধান তংরূপঃ উপলন্তকং মোচকং চ ইতি উক্তং। তথা অস্মিন্ অন্ত্য ষট্‌কে প্রকৃতিপুরুষ তৎসংযোগ হেতুক জগৎ তৎ ঈশ্বরঃ স্বরূপাণি কর্ম্ম জ্ঞান ভক্তি স্বরূপাণি চ বিবিচ্যন্তে। জ্ঞান বৈশদ্যায় এতাবৎ ত্রয়োদশে অস্মিন্ অধ্যায়ে দেহজীবপরেশ স্বরূপাণি বিবেচনীয়ানি দেহাদি বিভক্তস্য অপি জীবাত্মানঃ দেহ সম্বন্ধহেতুঃ তৎবিবেকানুসন্ধিপ্রকারঃ চ বিমর্ষনীয়ঃ। তৎ ইদং অর্থজাতং আভিধাতুং ভগবান্ উবাচ ইদং ইতি।

শ্রীকৃষ্ণায় গীতামৃতদুহে নমঃ। সপ্তমেঽধ্যায়ে সূচিতে দ্বে প্রকৃতী ঈশ্বরস্য ত্রিগুণাত্মিকা অষ্টধাভিন্নাপরা সংসারহেতুত্বাৎ, পরাচান্যা জীবভূতা, ক্ষেত্রজ্ঞলক্ষণা ঈশ্বরাত্মিকা, দাভ্যাং প্রকৃতিভ্যাং ঈশ্বরো জগদুৎপত্তি স্থিতিলয়হেতুত্বং প্রতিপদ্যতে। তত্র ক্ষেত্রক্ষেত্রজ্ঞ লক্ষণ প্রকৃতিদ্বয় নিরূপণদ্বারেণ তত্ত্বতঃ ঈশ্বরস্য তত্ত্ব নির্দ্ধারণার্থং ক্ষেত্রাধ্যায় আরভ্যতে।

সপ্তমাধ্যায় আরম্ভ কালে ভগবান্ বলিয়াছেন যে ঈশ্বরের ত্রিগুণাত্মিকা প্রকৃতি দুইটী, একটী অপরা অষ্ট ভাগে বিভক্ত। ইহা সংসারবন্ধনকারণস্বরূপা, অপরটী পরা ক্ষেত্রজ্ঞলক্ষণাক্রান্তা। এই উভয়বিধ প্রকৃতি জগৎ উৎপত্তি স্থিতি লয়ের কারণস্বরূপ হইয়াছে। এক্ষণে উক্ত ক্ষেত্র ক্ষেত্রজ্ঞ লক্ষণদ্বারা ঈশ্বরের স্বরূপতঃ তত্ত্ব নির্দ্দারণ মানসে এই ত্রয়োদশ অধ্যায় সূচিত হইল।

গীতার সপ্তমাধ্যায় প্রারম্ভকালে ভগবান্ বলিয়াছেন যে ঈশ্বরের দুইটী প্রকৃতি, একটী পরা অপরটী অপরা, ত্রিগুণাত্মিকা অপরা প্রকৃতি অষ্টভাগে বিভক্ত হইয়া মানুষের এই ভোগায়তন দেহ অর্থাৎ ক্ষেত্র বিনির্ম্মিত হইয়াছে। চৈতন্যস্বরূপ পরাপ্রকৃতি ক্ষেত্রজ্ঞ নামে অভিহিত হইয়া দেহরূপ ক্ষেত্রে অবস্থান করিতেছেন। কৃষক যেমন ভূমি হইতে ফলোৎপন্ন করিয়া তাহার ফল ভোগ করে, তদ্রূপ ক্ষেত্রজ্ঞ অর্থাৎ জীবাত্মা ক্ষেত্ররূপ দেহে অবস্থান করিয়া সুখ দুঃখাদি ভোগ ও অহং মম ইত্যাদি অভিমান করিয়া থাকেন।

দ্বাদশ অধ্যায়ের শেষ ভাগে অদ্বেষ্টা সর্ব্বভূতানাং ইত্যাদি উক্ত অধ্যায় পরিসমাপ্তি পর্য্যন্ত তত্ত্বজ্ঞানী সন্ন্যাসীর লক্ষণ পরিকীর্ত্তিত হইয়াছে। অর্থাৎ আত্মজ্ঞানী সর্ব্বত্যাগী হইয়া সংসার হইতে মুক্তিলাভ করেন। আবার দ্বাদশ অধ্যায়ের সপ্তম শ্লোকে ভগবান্ নির্দ্দেশ করিয়াছেন :—

"তেসামহং সমুদ্ধর্ত্তা মৃত্যুসংসারসাগরাৎ।"

অর্থাৎ সাত্ত্বিক শ্রদ্ধাযুক্ত সাধককে ভগবান্ স্বয়ং সংসারসাগর হইতে উদ্ধার করিয়া থাকেন। এইরূপ বিভিন্ন ভাব সংযুক্ত ব্যাখ্যায় অর্জ্জুনের মনে সন্দেহ উপস্থিত হওয়াতে তিনি এই শ্লোকের অবতারণা করিলেন। শ্রীভগবান্ ভক্তকে উদ্ধার করেন ও আত্মজ্ঞানী নিজেই সংসারসাগর হইতে উদ্ধার হন, ইহার অর্থ এক তাহাই প্রতিপাদন করিতেছেন। ভগবান্ এই অধ্যায়ের নিম্নলিখিত শ্লোকে এই ছয় বিষয়ের উত্তর প্রদান করিলেন। ক্ষেত্র কি তাহা দ্বিতীয় শ্লোকে, ক্ষেত্রজ্ঞ তৃতীয় শ্লোকে, জ্ঞান দ্বাদশ শ্লোকে, জ্ঞেয় ত্রয়োদশ

শ্রীভগবানুবাচ।

ইদং শরীরং কৌন্তেয়! ক্ষেত্রমিত্যভিধীয়তে।
এতদ্যোবেত্তিতং প্রাহুঃ, ক্ষেত্রজ্ঞমিতি তদ্বিদঃ ॥ ২ ॥

শ্রীভগবান্ উবাচ।

হে কৌন্তেয়! ইদং শরীরং ক্ষেত্রং ইতি অভিধীয়তে। যঃ এতৎ বেত্তি তং ক্ষেত্রজ্ঞ ইতি তদ্বিদঃ প্রাহুঃ ॥ ২ ॥

শ্রীভগবান্ বলিলেন।

হে কৌন্তেয়! এই শরীরকে ক্ষেত্র বলিয়া থাকে, এবং এই ক্ষেত্র-বেত্তা ক্ষেত্রজ্ঞ নামে অভিহিত। ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞ এতদুভয়কে যাঁহারা জ্ঞাত আছেন তাঁহারা এইরূপ বলিয়া থাকেন ॥ ২ ॥

THE LORD SAID.

2. O son of Kunthi! this body is called the field, and he who knoweth, it is called the knower of the field. Those who know them both say in this wise.

শ্লোকে, প্রকৃতিপুরুষ বিংশ হইতে ত্রয়োবিংশ শ্লোকে ব্যাখ্যাত হইল। চতুর্বিংশ শ্লোক হইতে অধ্যায় শেষ পর্য্যন্ত শ্রবণ, মনন, নিদিধ্যাসন দ্বারা কি প্রকারে আত্মদর্শন হয় তাহা পরিকীর্ত্তিত হইল। শ্রীভগবান্ প্রথম ষট্‌কে "ত্বং" পদার্থ ও দ্বিতীয় ষট্‌কে "তৎ" পদার্থের ব্যাখ্যা করিয়াছেন এইক্ষণে এই উভয় পদার্থের অভেদ ভাব প্রদর্শন জন্য ত্রয়োদশ আরম্ভ করিলেন। জীবদেহে অবস্থিত জীবাত্মা ও পরমাত্মার অদ্বৈতভাব দেখাইতেছেন। এই ক্ষেত্রাধ্যায়কে "অদ্বৈতবাদসিদ্ধি" বলা যাইতে পারে ॥ ১ ॥

1. In the beginning of the VII Book, the Lord said that God's Nature is divided into two parts. One lower (matter) which is subdivided into 8 parts, and the other higher (Spirit) by which this universe is upheld (Read verses 4 and 5 Book VII) Arjuna now wants a detailed description of these two natures. The lower nature is called by various names. Here it is called Kshettra (ক্ষেত্র) or the gross body, consisting of the organs of sense and of action, the five winds, mind, &c. It includes the various capacities and powers of the mind. It is the field

from which the various crops called happiness, misery, &c spring up. That Being who occupying this field enjoys happiness or suffers misery, but who is in-active, pure and indifferent is Kshettragna ie the embodied soul.

In the 1st canto the Lord has explained the meaning of "ত্বং" ie the embodied soul, in the 2nd canto He has explained what is "তৎ" the universal soul. In the 3rd canto He commences to explain the oneness of those two principles by which this universe is formed. According to Shankar the Lord explains the truths about the Supreme Being by Kshettra and Kshettragna with special reference to the lower and higher nature of God as explained in Book VII.

স্বামী ॥ ভক্তানামহং উদ্ধর্ত্তা, সংসারাদিত্যবাদি যৎ।
ত্রয়োদশেঽথসংসিদ্ধৌ, তত্ত্বজ্ঞানমুদীর্য্যতে ॥

"তেষামহং সমুদ্ধর্ত্তা মৃত্যুসংসারসাগরাৎ ভবামি নচিরাৎ পার্থ" ইতি প্রতিজ্ঞাতং ন চাত্মজ্ঞানং বিনা সংসারোদ্ধরণং সম্ভবতি ইতি তত্ত্বজ্ঞানোপদেশার্থং প্রকৃতিপুরুষ বিবেকাধ্যায়ঃ আরভ্যতে, তত্র যৎ সপ্তমাধ্যায়ে অপরা পরা চ ইতি প্রকৃতিদ্বয়ং উক্তং, যয়োঃ অবিবেকাৎ জীবভাবং আপন্নস্য চিদংশস্য অয়ং সংসারঃ, যাভ্যাং চ জীবোপভোগার্থং ঈশ্বরস্য সৃষ্ট্যাদিষু প্রবৃত্তিঃ, তদেব প্রকৃতিদ্বয়ং ক্ষেত্র ক্ষেত্রজ্ঞ পদবাচ্যং ; পরস্পর বিভক্তং তত্ত্বতঃ নিরূপয়িষ্যন্ শ্রীভগবান্ উবাচ ইদং ইতি। ইদং—ভোগায়তনং শরীরং ক্ষেত্রং ইতি অভিধীয়তে, সংসারস্য প্ররোহ ভূমিত্বাৎ, এতৎ যঃ বেত্তি—অহং মম ইতি মন্যতে, তং ক্ষেত্রজ্ঞং প্রাহুঃ, কৃষীবলবৎ তৎফল ভোক্তৃত্বাৎ, তদ্বিদঃ—ক্ষেত্র ক্ষেত্রজ্ঞয়োঃ বিবেকজ্ঞাঃ ॥ ২ ॥

ইদং শরীরং=ইন্দ্রিয়ান্তঃকরণ সহিতং ভোগায়তন শরীরং ; ইন্দ্রিয়ান্তঃকরণ সহিত ভোগায়তন দেহ। ক্ষেত্রং=ক্ষতত্রাণাৎ, ক্ষয়াৎ রক্ষণাৎ ক্ষেত্রবদ্বাস্মিন্ কর্ম্মফল নিবৃত্তেঃ ক্ষেত্রমিতীতি শব্দঃ ; অবিদ্যা হইতে যিনি ত্রাণ করেন, অথবা ক্ষয় হইতে রক্ষা করেন, অথবা যাহাতে কর্ম্মফল নিবৃত্তি হয় তাহাকে ক্ষেত্র বলিয়া থাকে। অভিধীয়তে=কথ্যতে। এতৎ=শরীরং। বেত্তি=বিজানাতি, আপাদতল মস্তকং জ্ঞানেন বিষয়ীকরোতি, স্বাভাবিকেন, উপদেশিকেন বা বেদনেন বিষয়ীকরোতি বিভাগশঃ তং বেদিতারং ; অবগত হইয়াছেন অর্থাৎ পাদতল হইতে মস্তক পর্য্যন্ত জ্ঞানদ্বারা অবগত হন, সেই জ্ঞান ত্রিবিধ প্রকার, স্বাভাবিক জ্ঞান, উপদেশানুসারে জ্ঞান, অথবা বিশেষরূপে বিভাগ করিয়া জ্ঞান। তদ্বিদঃ=ক্ষেত্র ক্ষেত্রজ্ঞৌ যে বিদন্তি ; ক্ষেত্র ক্ষেত্রজ্ঞ এই দুইটী বিষয় যিনি অবগত হইয়াছেন। প্রাহুঃ=কথয়ন্তি ; বলিয়া থাকেন।

ক্ষেত্রজ্ঞঞ্চাপি মাং বিদ্ধি, সর্ব্বক্ষেত্রেষু ভারত।
ক্ষেত্রক্ষেত্রজ্ঞয়োর্জ্ঞানং, যত্তজ্জ্ঞানং মতং মম ॥ ৩ ॥

হে ভারত! সর্ব্বক্ষেত্রেষু মাং ক্ষেত্রজ্ঞং চ অপি বিদ্ধি। যৎ ক্ষেত্র ক্ষেত্রজ্ঞয়োঃ জ্ঞানং তৎ জ্ঞানং মম মতং ॥ ৩ ॥

হে ভারত! সর্ব্বক্ষেত্রে আমাকেই ক্ষেত্রজ্ঞ বলিয়া জানিবে, এবং ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞের যে-জ্ঞান আমার মতে তাহাই প্রকৃত জ্ঞান ॥ ৩ ॥

3. O Bha'ratha! know Me as the knower of the field in all fields. The knowledge regarding the field and the knower of the field, is in My opinion, the true knowledge.

---

এই পরিদৃশ্যমান ব্রহ্মাণ্ডক্ষেত্র, এবং ব্রহ্মাণ্ডক্ষেত্রে প্রতিবিম্বিত পরব্রহ্ম ক্ষেত্রজ্ঞ। যে অপরোক্ষ জ্ঞানদ্বারা এই অনিত্য ব্রহ্মাণ্ড পরব্রহ্মের একপাদাংশ মায়া কর্ত্তৃক উপহিত হইয়াছে বলিয়া বোধ হয় এবং যাহাদ্বারা ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞ এই উভয় পদার্থের সম্বন্ধ দর্শন হয় তাহাই পরমজ্ঞান। অনন্ত মহাসাগরের সহিত একবিন্দু জলের যে সম্বন্ধ পরব্রহ্মের সহিত জীবব্রহ্মের সেই সম্বন্ধ। জল যেমন সমুদ্র হইতে সমুত্থিত হইয়া নানাবিধ আকার ধারণ করিয়া অবশেষে সমুদ্রেই নিপতিত হয় তদ্রূপ জীবাত্মা, পরমাত্মা হইতে উত্থিত হইয়া নিজ নিজ প্রকৃতি বশতঃ নানাবিধ রূপ ধারণ করিয়া অবশেষে পরব্রহ্মেই বিলীন হয় ॥ ২ ॥

2. Those sages who are well acquainted with the esoteric facts regarding matter and spirit call this body "Kshettra" and the spirit within it "Kshettragna." In the first verse Arjuna enquires about six principles viz Kshettra, Kshettragna, Purusha, Prakrithi, Jnyana and Jnya. The Lord answers them seriatim. This Book is thus divided.

Verse 2—Explains what is field.

" 3—Explains who is knower of the field.

" 4 to 7—Devoted to further explanation of these two principles.

" 8 to 11—Explain Jnyana.

" 12 to 19—Explain Jnya.

" 20 to 24—Explain Purusha and Prakrithi.

" 25 to 35—Explain how those ideas are practically conceived

স্বামী॥ তৎ এবং সংসারিণঃ স্বরূপং উক্তং ইদানীং তস্য এব পারমার্থিকং অসংসারি-স্বরূপং আহ ক্ষেত্রজ্ঞং ইতি। তং চ ক্ষেত্রজ্ঞং সংসারিণং জীবং বস্তুতঃ সর্ব্বক্ষেত্রেষু অনুগতং মাং এব বিদ্ধি "তত্ত্বমসি" ইতি শ্রুত্যুপলক্ষিতেন চিদংশেন মৎস্বরূপস্য উক্তত্বাৎ আদরার্থং এতৎ জ্ঞানং স্তৌতি, ক্ষেত্র ক্ষেত্রজ্ঞয়োঃ যৎ বৈলক্ষণ্যেন জ্ঞানং তৎ এব মোক্ষহেতুত্বাৎ জ্ঞানং মম মতং অন্যৎ তু বৃথা পাণ্ডিত্যং বন্ধহেতুত্বাৎ ইত্যর্থঃ তৎ উক্তং।

তৎ কর্ম্ম যন্নবন্ধায়, সাবিদ্যা যা হ মুক্তয়ে।

আয়াসায়াপরং কর্ম্ম, বিদ্যান্যা শিল্পনৈপুণম্॥" ইতি॥ ৩॥

এবং দেহেন্দ্রিয়াদি বিলক্ষণং স্বপ্রকাশং ক্ষেত্রজ্ঞমভিধায় তস্য পারমার্থিকং তত্ত্বমসংসারি পরমাত্মনৈক্যমাহ সর্ব্বক্ষেত্রেষু; দেহেন্দ্রিয়াদিতে স্বপ্রকাশ ক্ষেত্রজ্ঞের বিষয় বলিয়া এইক্ষণে তাহার পারমার্থিক ও আধ্যাত্মিক তত্ত্বের বিষয় কীর্ত্তন করিতেছেন।

ভারত=ভা=আত্মাকারবৃত্তি, রত=রমণবস্থাগত; অর্জ্জুনকে আত্মজ্ঞানে প্রীতিযুক্ত জানিয়া ভগবান্ তাঁহাকে ভারত বলিয়া সম্বোধন করিলেন। ইহা ভারত শব্দের আধ্যাত্মিক অর্থ। ভরতকুলজাত পার্থিব অর্থ। সর্ব্বক্ষেত্রেষু=ব্রহ্মাদিস্তম্বপর্য্যন্তানেক ক্ষেত্রোপাধি প্রবিভক্তেষু; ব্রহ্মা হইতে তৃণ পর্য্যন্ত ক্ষেত্র উপাধি বস্তুতে। ক্ষেত্রজ্ঞং=স্বপ্রকাশ চৈতন্যস্বরূপং, তমবিদ্যাধ্যারোপিত কর্ত্তৃত্ব ভোক্তৃত্বাদিসংসারধর্ম্মমাবিদ্যক রূপ পরিত্যাগেন মামীশ্বরমসংসারিণমদ্বিতীয় ব্রহ্মানন্দ রূপং; অবিদ্যা উত্তেজিত অহং মমেতি জ্ঞান পরিত্যাগ পূর্ব্বক অদ্বিতীয় ব্রহ্মানন্দ স্বরূপ ঈশ্বর। বিদ্ধি=জানীহি; জানিবে। ক্ষেত্রজ্ঞানং=মায়াকল্পিত মিথ্যা জ্ঞানং। ক্ষেত্রজ্ঞজ্ঞানং=ক্ষেত্রজ্ঞশ্চ পরমার্থ সত্যস্তদ্ভ্রমাধিষ্ঠানমিতি ক্ষেত্রক্ষেত্রজ্ঞয়োর্যজ্জ্ঞানং তদেব মোক্ষসাধনত্বাদজ্ঞানং অবিদ্যাবিরোধি প্রকাশ রূপং; অবিদ্যাবিরোধি মোক্ষসাধন জন্য পরব্রহ্মে যে সত্যজ্ঞান তাহাকে ক্ষেত্রজ্ঞজ্ঞান বলে। তৎ জ্ঞানং=সম্যক্ জ্ঞানং; ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞের সম্পূর্ণ জ্ঞান। মম মতং=মম অভিপ্রেতং; আমার সম্মত।

পূর্ব্ব শ্লোকে ক্ষেত্র কাহাকে বলে তাহা ব্যাখ্যা করিয়া বর্ত্তমান শ্লোকে ক্ষেত্রজ্ঞের বিবরণ কীর্ত্তন করিতেছেন। ব্রহ্ম হইতে স্তম্ভ পর্য্যন্ত সমস্ত পদার্থকে ক্ষেত্র বলে। ব্যষ্টিভাবে প্রত্যেক পদার্থে অধিষ্ঠিত স্বপ্রকাশ আত্মাকে ক্ষেত্রজ্ঞ বলে, এবং সমষ্টিভাবে সমগ্র পরিদৃশ্যমান বিশ্বে অধিষ্ঠিত পরমাত্মাকেও ক্ষেত্রজ্ঞ বলে। মায়াবিরচিত ক্ষেত্র, মায়াতীত ক্ষেত্রজ্ঞ। কিরূপে প্রকৃতিপুরুষের সংযোগদ্বারা এই দেহরূপ ক্ষেত্রের উৎপত্তি হইয়াছে, এবং ইহা কিরূপ বিকার ও গুণ ধর্ম্মবিশিষ্ট এবং ক্ষেত্রজ্ঞই বা কি কিরূপ স্বভাবসম্পন্ন ইত্যাদি পরোক্ষ ও অপরোক্ষ জ্ঞানের বিষয় অবগত হইতে পারিলেই যোগী উত্তম জ্ঞান লাভ করিতে পারেন। এই ক্ষেত্র এবং ক্ষেত্রজ্ঞের বিভিন্নতা ও অদ্বৈতজ্ঞানই শ্রেষ্ঠ জ্ঞান। এই সমস্ত গুহ্য বিষয় এই অধ্যায়ে বর্ণিত হইবেক। মায়াতীত না হইতে পারিলে মায়াধিষ্ঠিত ক্ষেত্রে নির্লিপ্ত অথচ চৈতন্যভাববিশিষ্ট পরব্রহ্মের অপরোক্ষ জ্ঞান সম্ভবে না। তজ্জন্য প্রথমতঃ

তৎ ক্ষেত্রং যচ্চ যাদৃক্ চ, যদ্বিকারি যতশ্চ যৎ।
স চ যো যৎপ্রভাবশ্চ, তৎ সমাসেন মে শৃণু ॥ ৪ ॥

যৎ যাদৃক্ চ, যৎ বিকারি চ, যৎ যতঃ চ, তৎ ক্ষেত্রং, স চ (ক্ষেত্রজ্ঞঃ) যঃ যৎ প্রভাবঃ চ তৎ মে সমাসেন শৃণু ॥ ৪ ॥

যেরূপ ইচ্ছাদি ধর্ম্মযুক্ত, এবং যে সকল ইন্দ্রিয়াদি বিকারযুক্ত, এবং যে কার্য্য ইহা হইতে উৎপন্ন হয় সেই ক্ষেত্র, এবং ক্ষেত্রজ্ঞের যে স্বভাব ও প্রভাব তাহা আমার নিকট সংক্ষেপে শ্রবণ কর ॥ ৪ ॥

4. What desires and faculties it has, of what organs it is composed and from what change it has sprung, this body which is called Kshettra, and what is the nature of Kshettragna and his powers, all these hear briefly from Me.

---

সমগ্র বিশ্বে ব্রহ্মভাব অবলোকন করা নিতান্ত আবশ্যক। সদ্গুরু কর্ত্তৃক উপদিষ্ট হইয়া প্রাণায়ামদ্বারা সমাধিযোগে চিত্তশুদ্ধি করতঃ শনৈঃ শনৈঃ ব্রহ্মভাব উপলব্ধি করা নিতান্ত প্রয়োজন ॥ ৩ ॥

3. Having explained in the previous verse what is meant by Kshettra, the Lord explains Kshettragna in this verse. Kshettragna is the indestructible principle which animates matter. So said the Lord in verse 16 Book XV. It is that consciousness which exists in all the objects from the grass to the creative energy of God. In an individual sense it is that which gives life and energy to every object in the creation and in the collective sense it is the Universal Soul which upholds the universe.

স্বামী ॥ তত্র যদ্যপি চতুর্ব্বিংশতিভেদভিন্না প্রকৃতিঃ ক্ষেত্রং ইতি অভিপ্রেতং তথাপি দেহরূপেণ এব পরিণতায়াং এব তস্যাং অহংভাবেন অবিবেকঃস্ফুটঃ ইতি তদ্বিবেকার্থং ইদং শরীরং ক্ষেত্রং ইতি উক্তং, তৎ এব প্রপঞ্চয়িষ্যন্ প্রতিজানীতে তৎ ইতি। যৎ উক্তং ময়া তৎক্ষেত্রং যৎ—স্বরূপতঃ জড়দৃশ্যাদি স্বভাবঃ, যাদৃক্—যাদৃশঞ্চ ইচ্ছাদি ধর্ম্মকং, যৎবিকারি,—যৈঃ ইন্দ্রিয়াদিবিকারৈঃ যুক্তং, যতঃ চ—প্রকৃতিপুরুষ সংযোগাৎ ভবতি, যৎ ইতি—যৈঃ প্রকারৈঃ স্থাবরজঙ্গমাদিভেদৈঃ ভিন্নং ইত্যর্থঃ। স চ—ক্ষেত্রজ্ঞঃ, যৎ—স্বরূপতঃ যৎ প্রভাবশ্চ—অচিন্ত্যৈশ্বর্য্য যোগেন যৈঃ প্রভাবৈঃ সম্পন্নঃ তৎসর্ব্বং সংক্ষেপতঃ মত্তঃ শৃণু ॥ ৪ ॥

ঋষিভির্ব্বহুধা গীতং, ছন্দোভির্ব্বিবিধৈঃ পৃথক্।
ব্রহ্মসূত্র পদৈশ্চৈব, হেতুমদ্ভির্ব্বিনিশ্চিতৈঃ ॥ ৫ ॥

ঋষিভিঃ বহুধা গীতং, ছন্দোভিঃ, ব্রহ্মসূত্রপদৈঃ চ, হেতুমদ্ভিঃ বিনিশ্চিতৈঃ এব বিবিধৈঃ পৃথক্ (গীতং) ॥ ৫ ॥

এই ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞের স্বরূপ বশিষ্টাদি ঋষিগণ নানাপ্রকারে কীর্ত্তন করিয়াছেন। ঋগাদি বেদমন্ত্রে, ব্রহ্মসূত্র পদে, যুক্তিবাদিগণ এবং নিশ্চয়ার্থকারিগণ নানাপ্রকারে পৃথক্ পৃথক্ রূপে কীর্ত্তন করিয়াছেন ॥ ৫ ॥

5. All these regarding Kshettra and Kshettragna have been sung by Bashishta and other saints in manifold ways, in the hymns of Rig and other Vedas, in Brahma-Suthra and by Reasoners and affirmants separately in various ways.

---

ইদং শরীরমিত্যাদি শ্লোকোপদিষ্টস্য ক্ষেত্রাধ্যায়ার্থস্য সংগ্রহ শ্লোকোয়মুপন্যস্যতে ; ইদং শরীরং ইত্যাদি শ্লোকদ্বারা যে ক্ষেত্রাধ্যায় আরম্ভ হইয়াছে তাহার অর্থ সংগ্রহস্বরূপ ভগবান্ এই শ্লোকের অবতারণা করিলেন।

যৎ=যচ্চেত্যাদি ব্যাচিখ্যাপিতস্য হ্যর্থস্য সংগ্রহোপন্যাসো ন্যায্য ইতি ; শরীর সম্বন্ধে যে সকল বিশেষণ পরে দেওয়া যাইবেক তদ্বিশিষ্ট শরীর। যাদৃক্=যাদৃশং স্বকীয়ৈর্ধর্ম্মৈঃ ; ইচ্ছাদি ধর্ম্মদ্বারা যে প্রকার। বিকারি=যৈরিন্দ্রিয়াদি ব্যাপারৈর্যুক্তং ; যে সকল ইন্দ্রিয়াদি বিকারবিশিষ্ট। যতঃ=প্রকৃতিপুরুষ সংযোগাদ্ভবতি যদিতি যৈঃ স্থাবরজঙ্গমাদিভেদৈর্ভিন্নমিত্যর্থঃ ; প্রকৃতিপুরুষ হইতে উৎপন্ন স্থাবরজঙ্গমাদি নানাপ্রকার। অথবা যস্মাৎ যৎকার্য্যমুৎপদ্যতে ; যাহা হইতে যে কার্য্য উৎপন্ন হয়। স চ ক্ষেত্রজ্ঞঃ=যঃ স্বরূপতঃ স্বপ্রকাশ চৈতন্যানন্দস্বভাবঃ ; যে ক্ষেত্রজ্ঞ যেরূপ স্বপ্রকাশ চৈতন্যাদি স্বভাব। যৎ প্রভাবঃ=যে প্রভাবাঃ উপাধিকৃতাঃ শক্তয়োযস্য ; তাহার যেরূপ প্রভাব অর্থাৎ উপাধিবিশিষ্ট শক্তি সকল। তৎ=ক্ষেত্র ক্ষেত্রজ্ঞ যাথাত্ম্যং সর্ব্ববিশেষেণবিশিষ্টং ; সর্ব্ব বিশেষণযুক্ত সেই ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞের যথার্থ তত্ত্ব। মে=মত্তঃ মম সকাশাৎ ; আমার নিকট হইতে। শৃণু=অবধারয় ; অবগত হও।

এই ক্ষেত্রাধ্যায়ের অর্থ সংগ্রহস্বরূপ ভগবান্ এই শ্লোকের অবতারণা করিলেন। এই শরীর কিরূপ ইচ্ছাদি ধর্ম্মবিশিষ্ট, কিরূপ ইন্দ্রিয়াদি বিকারবিশিষ্ট, যেরূপে প্রকৃতিপুরুষ সংযোগে ইহার উৎপত্তি এবং ক্ষেত্রজ্ঞের যেরূপ স্বভাব ও প্রভাব তাহা এই অধ্যায়ে অতি

সংক্ষেপে বর্ণিত হইল। অর্থাৎ ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞের সমস্ত তত্ত্ব বিবৃত হইতেছে। ভগবান্ কয়েকটী চকার এই শ্লোকে ব্যবহার করিয়াছেন তদ্দ্বারা একের অর্থ অপরে সংযোজিত হইয়াছে। স্থাবরজঙ্গমাদিভেদে ক্ষেত্র নানাপ্রকারে বিভক্ত হইয়াছে কিন্তু স্বপ্রকাশ ক্ষেত্রজ্ঞদ্বারা তাহার একত্ব সম্পাদিত হইতেছে ॥ ৪ ॥

4. This verse is intended to shew what the succeeding verses would explain, as regards the nature and capacities of this gross body which is called Kshettra, and the powers of that consciousness which is called Kshettragna.

স্বামী ॥ কৈঃ বিস্তরেণ উক্তস্য অয়ং সংক্ষেপঃ ইতি অপেক্ষায়াং আহ—ঋষিভিঃ ইতি। ঋষিভিঃ—বশিষ্ঠাদিভিঃ, যোগশাস্ত্রেষু ধ্যান ধারণাদি বিষয়ত্বেন বৈরাজাদি স্বরূপেণ বহুধা গীতং—নিরূপিতং। বিবিধৈঃ—বিচিত্রৈঃ নিত্যনৈমিত্তিককাম্যকর্ম্মাদি বিষয়ৈঃ, ছন্দোভিঃ—বেদৈঃ নানা পূজনীয় দেবতারূপেণ—গীতং ব্রহ্মণঃ সূত্রৈঃ পদৈঃ চ (ব্রহ্মসূত্র্যতে সূচ্যতে এভিঃ ইতি ব্রহ্মসূত্রানি) "যতোবা ইমানি ভূতানি জায়ন্ত" ইত্যাদীনি তটস্থ লক্ষণ পরাণি উপনিষদ্ বাক্যাণি। (তথা ব্রহ্মপদ্যতে সাক্ষাৎ জ্ঞায়তে এভিঃ ইতি পদানি) স্বরূপ লক্ষণ পরাণি "সত্যং জ্ঞানমনন্তং ব্রহ্ম" ইত্যাদীনি তৈঃ চ বহুধা গীতং। কিঞ্চ হেতুমদ্ভিঃ "সদেব সৌম্যেদমগ্র আসীৎ" "কথমসতঃ সজ্জায়েত" ইতি। "কো হি অন্যাৎ কঃ প্রাণ্যাৎ যদেষ আকাশঃ আনন্দঃ ন স্যাৎ এষঃ হি এব আনন্দয়াতীত" ইত্যাদি যুক্তিমদ্ভিঃ। অন্যাৎ অপান চেষ্টাং কঃ কুর্য্যাৎ প্রাণ্যাৎ প্রাণব্যাপারং বা কঃ কুর্য্যাৎ ইতি শ্রুতিপদয়োঃ অর্থঃ। বিনিশ্চিতৈঃ উপক্রম উপসংহারৈক বাক্য তয়া অসন্দিগ্ধার্থ প্রতিপাদকৈঃ ইত্যর্থঃ। তৎ এবং এতৈঃ বিস্তরেণ উক্তং দুঃসংগ্রহং সংক্ষেপতঃ তুভ্যং কথয়িষ্যামি তৎ শৃণু ইত্যর্থঃ। যদ্বা "অথাতো ব্রহ্মজিজ্ঞাসা" ইত্যাদিনী ব্রহ্মসূত্রাণি গৃহ্যন্তে, তানি এব ব্রহ্মপদ্যতে নিশ্চীয়তে এভিঃ ইতি পদানি তৈঃ হেতুমদ্ভিঃ ঈক্ষতে না শব্দং "আনন্দময়ঃ অভ্যাসাদি" ইত্যাদি যুক্তিমদ্ভিঃ বিনিশ্চিতার্থৈঃ শেষং সমানং ॥ ৫ ॥

ঋষিভিঃ=বশিষ্ঠাদিভিঃ; বশিষ্ঠাদি ঋষিগণ কর্ত্তৃক। বহুধা=বহুপ্রকারং; নানাবধপ্রকারে। গীতং=কথিতং; নিরূপিতং এতেন ধর্ম্মশাস্ত্রপ্রতিপাদ্যত্বমুক্তং; ধর্ম্মশাস্ত্রানুসারে কীর্ত্তন করিয়াছেন। ছন্দোভিঃ=ছন্দাংসি ঋগাদীনি তৈর্ম্মন্ত্রছন্দোভির্বিবিধৈঃ; বেদোক্ত নিত্যনৈমিত্তিক কর্ম্মকাণ্ড প্রতিপাদক মন্ত্র সমূহ দ্বারা। ব্রহ্মসূত্রৈঃ=ব্রহ্মণঃ সূচকানি বাক্যানি; ব্রহ্মসূত্র্যতে সূচ্যতে কিঞ্চিদ্ব্যবধানেন প্রতিপাদ্যত এভিরিতি; যতোবা ইমানি ভূতানি জায়ন্তে যেন জাতানি জীবন্তি যৎপ্রয়ন্ত্যভি সংবিশন্তীত্যাদীনি, তটস্থ লক্ষণ পরাণ্যুপনিষদ্বাক্যানি; ব্রহ্মজ্ঞান প্রতিপাদক উপনিষদ্বাক্য সকল যাহা দ্বারা তটস্থ লক্ষণানুসারে ব্রহ্মজ্ঞান জন্মিতে পারে। পদৈঃ=পদ্যতে গম্যতে জ্ঞায়তে ব্রহ্ম সাক্ষাৎ প্রতিপাদ্যত এভিরিতি পদানি স্বরূপলক্ষণপরাণি যথা "সত্যং জ্ঞানমনন্তং ব্রহ্মেত্যাদীনি" বেদের যে সকল

মহাভূতান্যহঙ্কারো, বুদ্ধিরব্যক্তমেব চ।
ইন্দ্রিয়াণি দশৈকঞ্চ, পঞ্চচেন্দ্রিয়গোচরাঃ ॥ ৬ ॥
ইচ্ছা দ্বেষঃ সুখং দুঃখং, সংঘাতশ্চেতনা ধৃতিঃ।
এতৎ ক্ষেত্রং সমাসেন, সবিকারমুদাহৃতম্ ॥ ৭ ॥

যুগ্মকং।

মহাভূতানি, অহঙ্কারঃ, বুদ্ধিঃ চ অব্যক্তং এব, চ দশৈকং ইন্দ্রিয়াণি চ, পঞ্চইন্দ্রিয়গোচরাঃ, ইচ্ছা, দ্বেষঃ, সুখং, দুঃখং, সংঘাতঃ, চেতনা, ধৃতিঃ, এতৎ সবিকারং ক্ষেত্রং সমাসেন উদাহৃতং ॥ ৬ ॥ ৭ ॥

যুগ্মক।

পঞ্চমহাভূত, অহঙ্কার, বুদ্ধি, অব্যক্ত, শ্রোত্রাদি একাদশ ইন্দ্রিয়গণ, শ্রোত্রাদি পঞ্চেন্দ্রিয়ের বিষয়, ইচ্ছা, দ্বেষ, সুখ, দুঃখ, সংঘাত, চেতনা, ও ধারণাশক্তি এই সমস্ত বিকারযুক্ত পদার্থ সংক্ষেপে ক্ষেত্র নামে অভিহিত হইয়াছে ॥ ৬ ॥ ৭ ॥

6 and 7. The great elements, egoism, fixed resolve, the unmanifested, the ten organs, the five objects of the senses, desire, hatred, pleasure, pain, body, intelligence, firmness, these changeful substances have been briefly described as Kshettra.

পদ দ্বারা ব্রহ্ম সাক্ষাৎ লব্ধ হয়। হেতুমদ্ভিঃ=যুক্তিযুক্তৈঃ; যুক্তিবাদিগণ কর্তৃক। বিনিশ্চিতৈঃ=ন সংশয় রূপৈঃ নিশ্চিত প্রত্যয়োৎপাদকৈঃ; নিশ্চয়ার্থকারিগণ কর্তৃক। পৃথক্ গীতং=পৃথক্ পৃথক্ রূপে কীর্ত্তন করিয়াছেন। কেহ কেহ "হেতুমদ্ভিঃ" ও "বিনিশ্চিতৈঃ" ব্রহ্মসূত্রপদৈঃ শব্দের বিশেষণ বলিয়া ব্যাখ্যা করিয়াছেন।

এই ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞের বিষয় বশিষ্ঠাদি ঋষিগণ নানাপ্রকারে কীর্ত্তন করিয়াছেন। ঋগ্বেদাদিতে নিত্যনৈমিত্তিক কর্ম্মকাণ্ড প্রতিপাদক মন্ত্রদ্বারা ইহা ব্যাখ্যাত হইয়াছে। নানাপ্রকার ছন্দে বিবিধ ক্রিয়াকলাপের মন্ত্রদ্বারা ঋগাদি বেদে এই তত্ত্ব সকল বর্ণিত হইয়াছে। উপনিষদাদি ব্রহ্মসূত্রে তটস্থ লক্ষণদ্বারা এই বিষয় বর্ণিত হইয়াছে। এবং বেদবাক্যেও স্বরূপলক্ষণদ্বারা ইহা নির্ণীত হইয়াছে। যুক্তিবাদিগণও নানাপ্রকার যুক্তিদ্বারা এই তত্ত্বদ্বয় ব্যাখ্যা করিয়াছেন। "সদেক সৌম্যেদমগ্র আসীদেকমেবাদ্বিতীয়ং" হে সৌম্য! এই বিশ্ব সৃষ্টির পূর্ব্বে এক অদ্বিতীয় সৎস্বরূপ ছিলেন। কেহ কেহ বলেন এই বিশ্ব সৃষ্টির

পূর্ব্বে এক অসৎ পদার্থ ছিল তাহাও এক এবং অদ্বিতীয়। অসৎ পদার্থ হইতে এই পরিদৃশ্যমান জগতের উৎপত্তি হইতে পারে না এইরূপ যুক্তিদ্বারা তার্কিকগণ ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞের সত্ত্বা উপলব্ধি করিয়া থাকেন। সাংখ্যমতাবলম্বিগণ ঈশ্বরের অস্তিত্ব নিশ্চয়রূপে নির্দ্ধারণ করিয়াছেন। অতএব তাঁহাদিগকে নিশ্চয়ার্থকারিগণ বলা যাইতে পারে। পক্ষান্তরে ন্যায়দর্শনাবলম্বিগণকে হেতুমৎ বলা যাইতে পারে। এইপ্রকারে বশিষ্টাদি মুনিগণ হইতে নিরীশ্বরবাদিগণ সকলেই এই তত্ত্বদ্বয়ের ব্যাখ্যা করিয়াছেন ॥ ৫ ॥

5. The Lord says in effect that in describing Kshettra and Kshettragna He is following the Vedas and the great saints who had preceded Him. These truths have been sung in Rig, and other Vedas, they have been dwelt upon by saints like Bashishta in his Yoga-Ba'shishta, and have been lucidly explained in the Upanishads. Brahma-Shutra-Pada literally means all hymns and verses relating to Brahman the Soul. Even the atheistic Gouthama in his Naya has fully reasoned out the nature of Kshettra and Khettragna. So that this subject has been fully argued and decisively settled by all saints and philosophers from the theistic Veda'ntha to the atheistic Naya. The word Reasoners ( হেতুমদ্ভিঃ ) include the philosophers of the Naya school, and the word affirmants ( বিনিশ্চিতৈঃ ) include the theologians of the Veda'ntha school.

স্বামী ॥ তৎ ক্ষেত্রস্বরূপং আহ মহাভূতানি ইতি দ্বাভ্যাং। মহাভূতানি—ভূম্যাদীনি পঞ্চ, অহঙ্কারঃ—তৎকারণভূতঃ, বুদ্ধিঃ—জ্ঞানাত্মকং মহৎতত্ত্বং, অব্যক্তং—মূলপ্রকৃতিঃ ইন্দ্রিয়াণি দশবাহ্যানি জ্ঞানকর্ম্মেন্দ্রিয়াণি, একং চ মনঃ ইন্দ্রিয়গোচরাঃ চ পঞ্চতন্মাত্ররূপাঃ এব শব্দাদয়ঃ আকাশাদি বিশেষগুণতয়া ব্যক্তাঃ সন্তঃ ইন্দ্রিয়বিষয়াঃ পঞ্চ, তৎ এবং চতুর্ব্বিংশতি তত্ত্বানি উক্তানি। ইচ্ছেতি। ইচ্ছাদয়ঃ প্রসিদ্ধাঃ, সংঘাতঃ—শরীরং, চেতনা—জ্ঞানাত্মিকা মনোবৃত্তিঃ, ধৃতিঃ—ধৈর্য্যং, এতে চ ইচ্ছাদয়ঃ দৃশ্যত্বাৎ ন আত্মধর্ম্মাঃ, অপি তু মনোধর্ম্মাঃ, অতঃ ক্ষেত্রান্তঃপাতিনঃ এব উপলক্ষণং চ এতৎ সঙ্কল্পাদীনাং তথা চ শ্রুতিঃ কামঃ সঙ্কল্পঃ বিচিকিৎসা শ্রদ্ধা অশ্রদ্ধা ধৃতিরধৃতির্হ্রীর্ধীর্ভীরিত্যেতৎসর্ব্বং মনঃ এব ইতি। অনেন যাদৃক্ ইতি প্রতিজ্ঞাতাঃ ক্ষেত্রধর্ম্মাঃ দর্শিতাঃ। এতৎ ক্ষেত্রং সবিকারং ইন্দ্রিয়াদিবিকারসহিতং সংক্ষেপেণ তুভ্যং ময়া উক্তং ইতি ক্ষেত্রোপসংহারঃ ॥ ৬ ॥ ৭ ॥

এবং প্ররোচিতায়ার্জ্জুনায় ক্ষেত্র স্বরূপং তাবদাহ দ্বাভ্যাং; ভগবান্ পূর্ব্ব প্রকারে উপদিষ্ট অর্জ্জুনকে ক্ষেত্র পদার্থের বিষয় বর্ত্তমান ও পরবর্ত্তি শ্লোকে কীর্ত্তন করিলেন।

মহাভূতানি—মহান্তি চ তানিভূতানি সর্ব্ববিকারব্যাপকত্বাদ্ভূতানি চ সূক্ষ্মাণি ন স্থূলানি, স্থূলানিত্বিন্দ্রিয়গোচরশব্দেনাভি ধাস্যিন্তে; সকল প্রকার বিকার ব্যাপক পঞ্চমহাভূত

ক্ষিতি, অপ্, তেজ, বায়ু, ও আকাশ স্থূলরূপে যাহা ইন্দ্রিয়ের বিষয়ীভূত হইয়াছে সেই পঞ্চমহাভূত। অহঙ্কারঃ=মহাভূতকারণমহং প্রত্যয়লক্ষণোঽহঙ্কারঃ; পঞ্চভূতের কারণীভূত অভিমান লক্ষণ অহঙ্কার। বুদ্ধিঃ=অধ্যবসায়লক্ষণা; অহঙ্কারের কারণরূপ অধ্যবসায় লক্ষণ মহত্তত্ত্বনামা বুদ্ধি। অব্যক্তং=তৎকারণং সত্ত্বরজস্তমোগুণাত্মকং প্রধানং সর্ব্বকারণং ন কস্যাপি কার্য্যং; বুদ্ধির কারণরূপ সত্ত্বরজস্তমোগুণাত্মক সকলের প্রধান কারণ, যাহা কাহারও কার্য্য নহে। এব=এবকারঃ প্রকৃত্যবধারণার্থঃ এতাবত্যেবাষ্টধা প্রকৃতিঃ; নিশ্চয়ার্থ জন্য এই অষ্টধা প্রকৃতির কথা উল্লেখ করিলেন। দশৈকং ইন্দ্রিয়াণি=ক্ষেত্রাশ্রিতানি তত্ত্বানি শ্রোত্রত্বক্ চক্ষুর্জিহ্বাঘ্রাণানি পঞ্চজ্ঞানেন্দ্রিয়াণি- বাক্পাণিপাদপায়ূপস্থানি পঞ্চকর্ম্মেন্দ্রিয়াণি, একং চ মনঃ; শরীররূপ ক্ষেত্রে আশ্রিত পঞ্চজ্ঞানেন্দ্রিয়, পঞ্চকর্ম্মেন্দ্রিয়, ও মন এই একাদশ ইন্দ্রিয়। পঞ্চইন্দ্রিয়গোচরাঃ=শব্দাদয়ো বিষয়াস্তান্যেতানি, শব্দস্পর্শ রূপরসগন্ধা; মহাভূতের পঞ্চতন্মাত্র। ইচ্ছা=যজ্জাতীয়ঃ সুখহেতুমর্থমুপলব্ধবান্ পূর্ব্বং পুনস্তজ্জাতীয়মুপলভ্যমানস্তমাদাতুমিচ্ছতি সুখহেতুরিতিসেয়মিচ্ছান্তঃকরণ ধর্ম্মোজ্ঞেয়ত্বাৎ ক্ষেত্রং; সুখের জন্য যে সকল কামনা উদয় হয় তাহা পরিপূর্ণ করিবার যে অভিলাষ তাহাকে ইচ্ছা বলে, এই ইচ্ছা ক্ষেত্রস্বরূপ দেহের ধর্ম্ম। দ্বেষঃ=দুঃখে তৎসাধনে চেদং মে ভূয়াদিতি স্পৃহাবিরোধিনী চিত্তবৃত্তিঃ ক্রোধ ইতীর্ষেতিচোচ্যতে; দুঃখের সময়ে স্পৃহা বিরোধিনী চিত্তবৃত্তিকে ক্রোধ বা ঈর্ষা বলে। সুখং=নিরুপাধীচ্ছা বিষয়ীভূতাধর্ম্মাঃ সাধারণ কারণিকা চিত্তবৃত্তিঃ; পরমাত্মসুখব্যঞ্জিকা; সুখ একটী মানসিক ধর্ম্ম কোন বিশেষ উপাধি নাই এবং ইহার উৎপত্তিও কোন বিশেষ কারণে হয় না। দুঃখং=নিরুপাধি দ্বেষ বিষয়ীভূত চিত্তধর্ম্মা সাধারণকারণিকা; উপাধি শূন্য হিংসা বিষয়ীভূত অসাধারণ কারণ জন্য চিত্তবৃত্তির নাম দুঃখ। সংঘাতঃ=দেহেন্দ্রিয়াণাং সংহতিস্তস্যামভিব্যাপ্তান্তঃকরণবৃত্তিঃ; দেহ ইন্দ্রিয়গণ ও অন্তঃকরণের সমষ্টিকে সংঘাত বলে। চেতনা=স্বরূপ জ্ঞান ব্যঞ্জিকা প্রমাণাসাধারণ কারণিকা চিত্তবৃত্তির্জ্ঞানাখ্যা; সত্যজ্ঞান প্রকাশক অনুপম কারণ জন্য প্রমা। ধৃতিঃ=অবসন্নানাং দেহেন্দ্রিয়াণাং অবষ্টম্ভহেতুঃ প্রযত্নঃ; অবসন্ন দেহেন্দ্রিয়গণকে অব্যাকুলিত রাখিবার প্রযত্নকে ধৃতি বলিয়া থাকে।

ক্ষেত্র কাহাকে বলে তাহা ভগবান্ এই শ্লোকে সংক্ষেপে ব্যাখ্যা করিতেছেন। সর্ব্ব কারণস্বরূপ অব্যক্ত, এই অব্যক্ত হইতে অহঙ্কার এবং অহঙ্কার হইতে পঞ্চমহাভূত, পঞ্চমহাভূত হইতে পঞ্চজ্ঞানেন্দ্রিয়, পঞ্চকর্ম্মেন্দ্রিয় ও মনঃ, এবং পঞ্চতন্মাত্র রূপ রস গন্ধ ইত্যাদি এই চতুর্ব্বিংশতি তত্ত্ব এবং আত্মার গুণ যথা ইচ্ছা, দ্বেষ, সুখ, দুঃখ, সংঘাত, এবং ধৃতি এই ত্রিংশৎ তত্ত্বদ্বারা ক্ষেত্র পদার্থ বিনির্ম্মিত হইয়াছে। এইক্ষণ জ্ঞান কি তাহা পর শ্লোকে সবিস্তারে বলিতেছেন ॥ ৬ ॥ ৭ ॥

6 and 7. The Lord describes what is meant by Kshettra. It is the inferior nature of God vide verse 4 Book VII. It comprises the unmani-

অমানিত্বমদম্ভিত্ব, মহিংসা ক্ষান্তিরার্জ্জবম্ ।
আচার্য্যোপাসনং শৌচং, স্থৈর্য্যমাত্মবিনিগ্রহঃ ॥ ৮ ॥

অমানিত্বং, অদম্ভিত্বং, অহিংসা, ক্ষান্তিঃ, আর্জ্জবং, আচার্য্যোপাসনং, শৌচং, স্থৈর্য্যং, আত্মবিনিগ্রহঃ ॥ ৮ ॥

অভিমানশূন্যতা, অদাম্ভিকতা, অহিংসা, ক্ষমা, সরলতা, গুরুসেবা, শৌচ, স্থৈর্য্য, আত্মনিগ্রহ ॥ ৮ ॥

8. Humility, unostentation, harmlessness, forgiveness, straight-forwardness, service to preceptors, purity, firmness, self-control.

fested ie the triune nature (প্রকৃতি) from which sprang Egoism (Ahanka´r), the Egoism gave rise to the five elements viz :— Earth, water, fire, air and space, thence sprang the five organs of knowledge, and five organs of action and the five objects of those sense-organs viz :— Smell, moisture, light, touch, and sound, Buddhi or the mind, &c &c. The word ( সংঘাত ) means combination of the bodies gross astral &c.

স্বামী ॥ ইদানীং অমানিত্বং ইত্যাদি পঞ্চভিঃ উক্ত লক্ষণাৎ ক্ষেত্রাৎ অতিরিক্ততয়া জ্ঞেয়ং শুদ্ধং ক্ষেত্রজ্ঞং বিস্তরেণ বর্ণয়িষ্যন্ তত্ত্বজ্ঞান সাধনানি আহ—অমানিত্বং ইতি। অমানিত্বং—স্বগুণশ্লাঘারাহিত্যং, অদম্ভিত্বং—দম্ভরাহিত্যং ; অহিংসা—পরপীড়াবর্জ্জনং, ক্ষান্তিঃ—সহিষ্ণুত্বং, আর্জ্জবং—অবক্রতা, আচার্য্যোপাসনং—সদ্‌গুরুসেবনং, শৌচং—বাহ্যং আভ্যন্তরং চ তত্র বাহ্যং মৃজ্জলাদিনা, আভ্যন্তরং চ রাগাদিমলক্ষালনং। তথা চ স্মৃতিঃ।

শৌচঞ্চ দ্বিবিধং প্রোক্তং, বাহ্যমাভ্যন্তরং তথা।
মৃজ্জলাভ্যাং স্মৃতং বাহ্যং, ভাব শুদ্ধি স্তথান্তরম্ ॥ইতি ॥

স্থৈর্য্যং—সন্মার্গ প্রবৃত্তস্য তদেকনিষ্ঠতা, আত্মবিনিগ্রহঃ—শরীর সংযমঃ এতৎ জ্ঞানং ইতি প্রোক্তং ইতি পঞ্চমেন অন্বয়ঃ ॥ ৮ ॥

অথ ক্ষেত্র কার্য্যোত্মাত্মজ্ঞান সাধনতয়োপাদেয়া গুণাঃ প্রোচ্যন্তে অমানিত্বমিতি ; ক্ষেত্র ক্ষেত্রজ্ঞের কার্য্য সাধনোপায় উপাদেয় জ্ঞান সকলের ব্যাখ্যা করিতেছেন।

অমানিত্বং—মানিনোভাবো মানিত্বমাত্মনঃ শ্লাঘনং, তদভাবোঽমানিত্বং ; আত্মার অভিমানাভাব, অর্থাৎ আত্মশ্লাঘার অভাব। অদম্ভিত্বং—স্বধর্ম্ম প্রকটীকরণং দম্ভিত্বং তদ্ভাবোঽদম্ভিত্বং ; আপনার গুণ বিস্তার করাকে দাম্ভিকতা বলে, তাহার অভাবকে অদাম্ভিকতা

ইন্দ্রিয়ার্থেষু বৈরাগ্য, মনহঙ্কার এব চ।
জন্ম মৃত্যু জরা ব্যাধি, দুঃখ দোষানু দর্শনম্ ॥ ৯ ॥

ইন্দ্রিয়ার্থেষু বৈরাগ্যং চ অনহঙ্কারঃ এব, জন্ম মৃত্যু জরা ব্যাধি দুঃখ দোষানু দর্শনং ॥ ৯ ॥

ইন্দ্রিয়াদির উপভোগ্য বিষয়ে বৈরাগ্য, নিরহঙ্কার, জন্ম, মৃত্যু, জরা, ব্যাধি, দুঃখের দোষ দর্শন ॥ ৯ ॥

9. Indifference towards the objects of the senses, absence of egoism, perception of the evils of birth, death, decay, sickness and pain.

---

বলে। অহিংসা=অহিংসনং প্রাণিনামপীড়নং ; কোন্ পাণীর পীড়ন না করা। ক্ষান্তিঃ= পরাপরাধে প্রাপ্তাববিক্রিয়ঃ ; ক্ষমতা থাকা সত্ত্বেও পরের অপরাধ ক্ষমা করা। আর্জ্জবং= ঋজুভাবোঽবক্রত্বং ; সরলতা অর্থাৎ মনের কুটিল ভাব না থাকা। আচার্য্যোপাসনং= মোক্ষসাধনোপদেষ্টুরাচার্য্যস্থ শুশ্রূষাদি প্রয়োগেন সেবনং ; শুশ্রূষাদি দ্বারা মোক্ষমার্গপ্রদর্শক আচার্য্যের সেবা। শৌচং=কায়মলানাং মৃজ্জলাভ্যাং প্রক্ষালনং অন্তশ্চ মনসঃ প্রতিপক্ষভাবনয়া রাগাদিমলানামপনয়নং ; বাহ্যিক ও আন্তরিক অপবিত্র বস্তুর অপনয়নকে শৌচ বলে। মৃজ্জলাদিদ্বারা বাহ্যিক শৌচ ও বিষয়ের দোষ দর্শনরূপ প্রতিপক্ষভাবনারূপ চিত্তশুদ্ধিদ্বারা রাগাদি মানসিক মলের অপনয়ন করার নাম আন্তরিক শৌচ। স্থৈর্য্যং= স্থিরভাবো মোক্ষমার্গ এব কৃতব্যবসায়িত্বং ; নানাবিধ বাধা অতিক্রম করিয়া স্থিরভাবে মোক্ষপথে অগ্রসর হওয়াকে স্থৈর্য্য বলে। আত্মবিনিগ্রহঃ=আত্মনো দেহেন্দ্রিয়াদি সংঘাতস্থ স্বভাবপ্রাপ্তাং মোক্ষ প্রতিকূল প্রবৃত্তিং নিরুধ্য মোক্ষ সাধন এব ব্যবস্থাপনং ; দেহ ও ইন্দ্রিয়াদির সমষ্টিবশতঃ মোক্ষ প্রতিকূলে স্বাভাবিক গতি নিরোধপূর্ব্বক মোক্ষ সাধন জন্য ব্রহ্মস্বরূপে মনকে সংস্থাপন করার নাম আত্মবিনিগ্রহ।

প্রথম শ্লোকে অর্জ্জুন ছয়টী বিষয় জানিবার প্রার্থনা করিয়াছিলেন। ক্ষেত্রজ্ঞ ও ক্ষেত্র কি তাহা ব্যাখ্যা করিয়া শ্রীভগবান্ জ্ঞান কাহাকে বলে তাহা বলিতেছেন। এই শ্লোক হইতে পাঁচটী শ্লোকদ্বারা শ্রীভগবান্ মোক্ষসাধনের উপায় জ্ঞান কাহাকে বলে তাহা কীর্ত্তন করিতেছেন। বিংশতি পদার্থকে জ্ঞান বলে। এই বিংশতি পদার্থ লাভ করিতে করিতে জ্ঞানযোগী মোক্ষপথে প্রধাবিত হন। এই শ্লোকে ৯টী পদার্থের উল্লেখ করিলেন। যাঁহার মনে "অভিমান" নাই তিনিই অভিমানশূন্য এই গুণের নাম "অমানিত্বং"। যিনি নিজ গুণের ও মহিমার বাহ্যিক আড়ম্বর করেন না তিনিই অদাম্ভিক এবং এই গুণের নাম "অদম্ভিত্বং"। অন্যান্য গুণ সকলের বিশেষ পরিচয় পূর্ব্বেই দেখান হইয়াছে ॥ ৮ ॥

অসক্তিরণভিষ্বঙ্গঃ, পুত্রদারগৃহাদিষু।
নিত্যঞ্চ সমচিত্তত্ব, মিষ্টানিষ্টোপপত্তিষু॥ ১০॥

পুত্রদারগৃহাদিষু অসক্তিঃ, অনভিষ্বঙ্গঃ, চ ইষ্টানিষ্টোপপত্তিষু নিত্যং সমচিত্তত্বং॥ ১০॥

পুত্র স্ত্রী গৃহাদিতে মমতা ত্যাগ, তাহাদিগের সুখে ও দুঃখে প্রীত বা সন্তাপিত না হওয়া, অভীষ্ট লাভে ও অনিষ্ট ঘটনায় সমজ্ঞান॥ ১০॥

10. Non-attachment towards son, wife, home, absence of self-identification with their pleasure and pain, a constant equability on the approach of good or evil.

---

8. In the first verse Arjuna enquired about six principles viz:—Purusha, Prakrithi, Kshettra, Kshettragna, Jnyana and Jnya. The Lord having explained Kshettra and Kshettragna now goes on to explain what is meant by Jnyana. In five verses He mentions twenty ingredients which compose Jnyana. The Jnyana-Yogy having obtained these, advances gradually in the path of salvation. Of these twenty, nine are mentioned in this verse.

স্বামী॥ কিং চ ইন্দ্রিয়ার্থেষু ইতি। জন্মাদিষু দুঃখ দোষয়োঃ অনুদর্শনং—পুনঃ পুনঃ আলোচনং, দুঃখ রূপস্য দোষস্য অনুদর্শনং ইতি বা স্পষ্টং অন্যৎ॥ ৯॥

ইন্দ্রিয়ার্থেষু বৈরাগ্যং=ইন্দ্রিয়ার্থেষু দৃষ্টাদৃষ্টেষু ভোগেষু বিরাগভাবো বৈরাগ্যং; দৃষ্ট অদৃষ্ট শব্দাদি ইন্দ্রিয়ের উপভোগ্য বিষয়ে বৈরাগ্য। অনহঙ্কারঃ=অহঙ্কারাভাব এব; অহং-জ্ঞানের অভাব। এব=অযোগব্যবচ্ছেদার্থঃ সমুচ্চয়ার্থশ্চ এবকারঃ; অন্যান্য যাহা পূর্ব্বে উক্ত হয় নাই তাহা পরিত্যাগ করিয়া কথিত সমুদায়ে জ্ঞান শব্দের উপলব্ধি হইবে ইহা বুঝাইবার জন্য এব শব্দ ব্যবহার করিলেন। জন্ম=গর্ভবাস যোনিদ্বার নিঃসরণরূপঃ; গর্ভে অবস্থিতি যোনিদ্বার দিয়া নিঃসরণ। মৃত্যুঃ=সর্ব্ব মর্ম্ম ছেদনরূপঃ; মর্ম্ম স্থান ভেদ করিয়া প্রাণবায়ুর বহির্গমন। জরা=প্রজ্ঞাশক্তি তেজো নিরোধরূপঃ; প্রজ্ঞা, তেজ ইত্যাদি শক্তির অবসান, অর্থাৎ স্থবিরাবস্থা। ব্যাধিঃ=জ্বরাতিসারাদিরূপঃ; জ্বর অতিসার ইত্যাদি রোগ। দুঃখং=ইষ্টবিয়োগানিষ্ট সংযোগজং অধ্যাত্মাধিভূতাধিদৈবাখ্যং; মঙ্গলের বিয়োগ অমঙ্গলের সংযোগ, দুঃখ ত্রিবিধ আধ্যাত্মিক, আধিভৌতিক, আধিদৈবিক। দোষানুদর্শনং=বাতপিত্তশ্লেষ্ম মলমূত্রাদি পরিপূর্ণত্বেন কায়জুগুপ্সিতত্বস্য চানু দর্শনং পুনঃ

ময়িচানন্য যোগেন, ভক্তিরব্যভিচারিণী।
বিবিক্ত দেশসেবিত্ব, মরতির্জ্জনসংসদি ॥ ১১ ॥

ময়ি অনন্য যোগেন অব্যভিচারিণী ভক্তিঃ চ বিবিক্ত দেশসেবিত্বং, জনসংসদি অরতিঃ ॥ ১১ ॥

এবং আমাতে অনন্যমনে ঐকান্তিক ভক্তি প্রদর্শন করা, নির্জ্জন স্থানে বাস, ও বিষয়ী লোকের সমাজে বিরাগ ॥ ১১ ॥

11. An exclusively unflinching devotion towards Me, living in solitudes, a distaste for the society of worldly men.

---

পুনরালোচনং; বাত পিত্ত শ্লেষ্মা মলমূত্রাদি পরিপূর্ণ বিনাশি শরীরের দোষ সকল পুনঃ পুনঃ চিন্তা।

জ্ঞানাত্মক বিংশতি পদার্থের মধ্যে ৩টী এই শ্লোকে শ্রীভগবান্ ব্যাখ্যা করিলেন; কামিনী কাঞ্চণাদিতে বৈরাগ্য, অহং মম ইত্যাদি জ্ঞানশূন্য, এবং জন্ম জরাদির পুনঃ পুনঃ আলোচনা করিয়া তাহার দোষ দর্শন ॥ ৯ ॥

9. In this verse 3 are mentioned viz perfect indifference towards earthly enjoyments, absence of any feeling under which we consider earthly objects to belong to us, and a right understanding of the pains of this vale of tears from birth to death. It is said that there lived a virtuous king who had a servant whose duty was to remind his master every evening "Prince remember thou shalt die."

স্বামী ॥ কিং চ অসক্তিঃ ইতি। পুত্রদারাদিষু অসক্তিঃ—প্রীতি ত্যাগঃ, অনভিষঙ্গঃ—পুত্রাদীনাং সুখে দুঃখে বা অহং এব সুখী দুঃখী চ ইতি অধ্যাসাতিরেকাভাবঃ, ইষ্টানিষ্টয়োঃ উপপত্তিষু—প্রাপ্তিষু, নিত্যং—সর্ব্বদা, সমচিত্তত্বং ॥ ১০ ॥

অসক্তিঃ=সক্তিঃ সঙ্গ নিমিত্তেষু প্রীতিমাত্রঃ তদভাবো অসক্তিঃ, স্ত্রী পুত্রাদির সহিত মিলন জন্য আনন্দের অভাব। অনভিষঙ্গঃ=অহমেবায়মিত্যনন্যত্বভাবনয়া প্রীত্যতিশয়ঃ অন্যস্মিন্ সুখিনি দুঃখিনি বা অহমেব সুখী দুঃখীচেতি তদ্রাহিত্যং; অন্যের অবস্থার সহিত সহানুভূতি, অর্থাৎ আত্মীয়স্বজনের সুখে সুখী দুঃখে দুঃখী। ইষ্টানিষ্টোপপত্তিষু নিত্যং সমচিত্তত্বং=ইষ্টানামনিষ্টানাং চোপপত্তয়ঃ সং[প্রা]প্তয়স্তাস্বিষ্টানিষ্টোপপত্তিষু নিত্যমেব তুল্যচিত্ততা; মঙ্গল অমঙ্গল ঘটনায় চিত্তের সমভাব।

জ্ঞানাত্মক বিংশতি পদার্থের মধ্যে অত্র শ্লোকে ৩টী পদার্থের ব্যাখ্যা করিলেন ॥ ১০ ॥

অধ্যাত্ম জ্ঞান নিত্যত্বং, তত্ত্বজ্ঞানার্থ দর্শনম্ ।
এতজ্জ্ঞানমিতি প্রোক্ত, মজ্ঞানং যদতোঽন্যথা ॥ ১২ ॥

অধ্যাত্ম-জ্ঞান নিত্যত্বং, তত্ত্বজ্ঞানার্থ দর্শনং, এতৎজ্ঞানং, যৎ অতঃ অন্যথা ( তৎ ) অজ্ঞানং ইতি প্রোক্তং ॥ ১২ ॥

পরমাত্মজ্ঞান নিষ্ঠা, মোক্ষসাধনের জন্য অভেদদর্শন, এই সমস্ত জ্ঞান-পদবাচ্য, ইহার বিপরীত সমস্তই অজ্ঞান নামে অভিহিত হইয়াছে ॥১২॥

12. A conviction about the truthfulness of the wisdom of soul, and a perception of the Moksha, the object of all Jnya'na—these are styled Jnya'na, all against these is ignorance.

---

10. In this verse the Lord mentions three of the ingredients which compose Jnya'na.

স্বামী॥ কিং চ ময়ি ইতি। ময়ি পরমেশ্বরে, অনন্যযোগেন—সর্ব্বাত্মদৃষ্ট্যা, অব্যভিচারিণী—একান্তা ভক্তিঃ, বিবিক্তঃ—শুদ্ধঃ চিত্তপ্রসাদকরঃ তং দেশং সেবিতুং শীলং যস্য, তস্য ভাবঃ তত্ত্বং, প্রাকৃতানাং জনানাং সংসদি—সভায়াং, অরতিঃ—রত্যভাবঃ ॥ ১১ ॥

ময়ি অনন্যযোগেন অব্যভিচারিণী ভক্তিঃ=ময়ি ভগবতি বাসুদেবে পরমেশ্বরে ভক্তিঃ সর্ব্বোৎকৃষ্ট জ্ঞান পূর্ব্বিকা প্রীতিঃ, অনন্যযোগেন নান্যো ভগবতো বাসুদেবাৎ পরোঽস্ত্যত ইত্যেবং নিশ্চয়েনাব্যভিচারিণী ; অনুত্তম জ্ঞান পূর্ব্বক ভগবান্ বাসুদেবের প্রতি ঐকান্তিক ভক্তি, অর্থাৎ ভগবান্ বাসুদেব ব্যতীত অন্য কোন উপাস্য দেবতা নাই এইরূপ নিশ্চয় বুদ্ধিদ্বারা তাঁহার প্রতি অচল ভক্তি প্রদর্শন করা। বিবিক্ত দেশসেবিত্বং=স্বভাবতঃ সংস্কারবতোবা শুদ্ধোঽশুচিভিঃ সর্পব্যাঘ্রাদিভিশ্চরহিতঃ সুরধুনি পুলিনাদিঃ চিত্তপ্রসাদকরো দেশস্তংসেবনশীলনত্বং ; সর্প ব্যাঘ্রাদি উপদ্রব বর্জ্জিত স্বভাবতঃ শুদ্ধ ভাগিরথী তীরে চিত্ত-প্রসাদকর স্থানে বাস করা। জনসংসদি অরতিঃ=জনানামাত্মজ্ঞান বিমুখানাং বিষয়-ভোগলম্পটত্বোপদেশকানাং সংসদি সমবায়ে তত্ত্বজ্ঞান প্রতিকূলায়ামরতিররমণং ; আত্ম-জ্ঞানবিরহিত বিষয়ভোগে লিপ্ত লম্পট ব্যক্তিগণের সমাজ ত্যাগ।

তথাচ উক্তং "সঙ্গঃ সর্ব্বাত্মনা হেয়ঃ, স চেত্যক্তুং ন শক্যতে।
স সদ্ভিঃ সহকর্ত্তব্যঃ, সতাং সঙ্গোহি ভেষজম্ ॥ ইতি ॥

জ্ঞানযোগিগণ অনন্যমনে সেই নিরাকার পরব্রহ্মের উপাসনা করিবেন এবং বিষয়ী লোকদিগের সঙ্গ পরিত্যাগ পূর্ব্বক নির্জ্জনে ধ্যানযোগে অবস্থান করিবেন। অত্র শ্লোকে "ময়ি" শব্দে নিরাকার গুণরহিত পরব্রহ্মকে বুঝিতে হইবেক ॥ ১১ ॥

11. The Lord continues to describe the remaining ingredients which constitute wisdom ( Jnya'na ). This Jnya'na is the exclusive property of that Yogy who has retired from life abandoing work. In this verse He mentions 3 more ingredients. The Jnya'na-Yogy should worship the Unmanifested Brahman who is formless, qualityless &c.

স্বামী ॥ কিং চ অধ্যাত্মজ্ঞানং ইতি। আত্মানং অধিকৃত্য বর্ত্তমানং জ্ঞানং তস্মিন্. নিত্যত্বং—নিত্যভাবঃ তত্ত্বং পদার্থ শুদ্ধি নিষ্ঠত্বং ইত্যর্থঃ। তত্ত্বজ্ঞানস্য অর্থঃ প্রয়োজনং মোক্ষঃ তস্য দর্শনং মোক্ষস্য সর্ব্বোৎকৃষ্টত্বালোচনং ইত্যর্থঃ। এতৎ অমানিত্বং অদম্ভিত্বং ইত্যাদি বিংশতি সংখ্যকং যৎ উক্তং এতৎ জ্ঞানং ইতি প্রোক্তং বশিষ্টাদিভিঃ জ্ঞান সাধনত্বাৎ, অতঃ অন্যথা—অস্মাৎ বিপরীতং মানিত্বাদি যৎ তৎ অজ্ঞানং ইতি জ্ঞানবিরোধিত্বাৎ, অতঃ সর্ব্বথা ত্যজ্যং ইত্যর্থঃ॥ ১২ ॥

অধ্যাত্মজ্ঞাননিত্যত্বং=আত্মাদি বিষয়ং জ্ঞানমধ্যাত্মজ্ঞানং তস্মিন্ নিত্যভাবো নিত্যত্বং অমানিত্বাদীনাং জ্ঞানসাধনানাং ভাবানাং পরিপাকনিমিত্তং তত্ত্বজ্ঞানং, তস্যার্থো মোক্ষঃ সংসারোপরমস্তস্যালোচনং ; আত্মাদির বিষয় জ্ঞানকে অধ্যাত্মজ্ঞান বলে, তাহাতে শুদ্ধি নিষ্ঠা অর্থাৎ অমানিত্বাদি জ্ঞান সকলের পরিণামফলরূপ তত্ত্বজ্ঞান। তত্ত্বজ্ঞানার্থ দর্শনং= তত্ত্বজ্ঞানস্যাহং ব্রহ্মাস্মীতি সাক্ষাৎকারস্য দর্শনং আলোচনং। "তত্ত্বমসি" "সর্ব্বং খল্বিদং ব্রহ্ম" "অহং ব্রহ্মাস্মি" ইত্যাদি বেদান্ত বাক্যের তত্ত্বজ্ঞান আলোচনা পূর্ব্বক তাহা কার্য্যে পরিণত করা। এতৎ=অমানিত্বাদি বিংশতি সংখ্যকং যদুক্তমেতজ্‌জ্ঞানমিতি প্রোক্তং ; অমানিত্বাদি বিংশতি সংখ্যক পদার্থকে জ্ঞান বলে তাহা। অতোঽন্যথাঽজ্ঞানং= তস্মাৎ বিপর্য্যয়েণ মানিত্বং, দম্ভিত্বং, হিংসা ক্ষান্তিরনার্জ্জবমিত্যাদ্য জ্ঞানং বিজ্ঞেয়ং ; অমানিত্বাদি বিংশতি সংখ্যক যাহাকে জ্ঞান বলে তাহার বিপরীত মানিত্ব, দম্ভিত্ব, হিংসা, অক্ষমা, অসরলতা ইত্যাদিকে অজ্ঞান বলে।

ভগবান্ এই শ্লোকে জ্ঞান পদার্থের উপসংহার করিলেন। অষ্টম শ্লোক হইতে এই শ্লোক পর্য্যন্ত যে বিংশতি পদার্থের আলোচনা করিলেন তাহাই জ্ঞানপদবাচ্য। যথা— অভিমানশূন্যত্ব, দম্ভহীনতা, অহিংসা, ক্ষমা, সরলতা, আচার্য্যসেবা, শুচিত্ব, স্থৈর্য্য, আত্মবিনিগ্রহ। ৯। ইন্দ্রিয় ভোগ্য বিষয়ে বৈরাগ্য, অহঙ্কারশূন্যতা, জন্ম মৃত্যু জরা ব্যাধিজনিত দুঃখরূপ দোষ দর্শন। ৩। পুত্র দার গৃহাদিতে অনাসক্তি, তাহাদিগের সহিত সহানুভূতিশূন্যতা, ইষ্ট কিংবা অনিষ্ট লাভে সমভাব। ৩। ভগবানে অবিচলিত ভক্তি, চিত্তপ্রসাদকর রম্যস্থানে বাস, জনসমাজে অনাসক্তি। ৩। অধ্যাত্মজ্ঞানের স্থায়িত্ব এবং তত্ত্বজ্ঞান দর্শন। ২। ইহার বিপরীত ভাবকে অজ্ঞান বলে॥ ১২ ॥

12. The Lord concludes the description of the 20 ingredients which form Jnya'na. In this verse two are mentioned viz (i) A firm belief in

স্বামী॥ এবম্ভূত বিবিক্তাত্মজ্ঞানসাধন বিকল্পান্ আহ ধ্যানেন ইতি দ্বাভ্যাং। ধ্যানেন—আত্মাকার প্রত্যয়া বৃত্ত্যা, আত্মনি—দেহে এব, আত্মনা—মনসা, এবং আত্মানং কেচিৎ পশ্যন্তি, অন্যেতু সাংখ্যেন—প্রকৃতিপুরুষ বৈলক্ষণ্যালোচনেন যোগেন অষ্টাঙ্গেন, অপরে চ—কর্ম্মযোগেন, পশ্যন্তি ইতি সর্ব্বত্র অনুষঙ্গঃ। এতেষাং চ ধ্যানাদীনাং যথা যোগং ক্রম সমুচ্চয়ে সতি অপি তং তং নিষ্ঠাভেদাভিপ্রায়েণ বিকল্পঃ উক্তিঃ ॥ ২৫ ॥

তত্রাত্মদর্শনে উপায় বিকল্পা ইমেধ্যানাদয় উচ্যন্তে ধ্যানেনেতি দ্বাভ্যাং; পূর্ব্বোক্ত প্রত্যগাত্মা সাক্ষাৎকারের বিবিধ উপায় দুইটী শ্লোকদ্বারা ভগবান্ কীর্ত্তন করিতেছেন।

কেচিৎ = নিষ্পন্নযোগাঃ উত্তমাধিকারিণঃ; উত্তমাধিকারী যোগশাস্ত্রবিশারদ। আত্মনি=শরীরে, দেহরূপ ক্ষেত্রে, অথবা বুদ্ধৌ; দেহস্থিত বিশুদ্ধ বুদ্ধিতে। আত্মনা= মনসা; মনদ্বারা, সংস্কৃতেনান্তঃকরণেন; বিশুদ্ধান্তঃকরণ দ্বারা। ধ্যানেন=বিজাতীয় প্রত্যানন্তরিতেন স্বজাতীয় প্রত্যয় প্রবাহেন শ্রবণ মনন ফলভূতেনাত্মচিন্তনেন; অন্যবিধ চিন্তা পরিত্যাগ পূর্ব্বক শ্রবণ মননের ফলস্বরূপ একাগ্রচিত্তে আত্ম চিন্তাদ্বারা। আত্মানং= প্রত্যক্‌চেতনম্; প্রত্যগাত্মা, প্রতি জীবে কূটস্থ আত্মা। পশ্যন্তি=সাক্ষাৎ কুর্ব্বন্তি, সাক্ষাৎকার করেন। অন্যে—মধ্যমাঃ; মধ্যম অধিকারিগণ। সাংখ্যেন যোগেন=জ্ঞানযোগেন; পূর্ব্ব কথিত জ্ঞানযোগ দ্বারা। প্রকৃতিপুরুষ বৈলক্ষণ্যালোচনেন। অসাধারণ বৈষম্যের কারণ চিন্তা করিয়া কেহ ঈশ্বর, কেহ মানব, কেহ দুঃখী, কেহ ধনী, কেহ বুদ্ধিমান, কেহ মূঢ়, কেহ পশু, কেহ পক্ষী, কেহ পতঙ্গ, কেহ বৃক্ষ, ইত্যাদি কিমন্য হইয়াছে। নিদিধ্যাসন পূর্ব্বক ভাবিনা শ্রবণমননরূপেণ নিত্যানিত্যবিবেকাদিপূর্ব্বকেন "ইমে গুণত্রয় পরিণামা অনাত্মনঃ সর্ব্বমিথ্যাভূতাস্তৎসাক্ষী ভূতো নিত্যো বিভুর্নির্ব্বিকারঃ সত্যঃ সমস্ত জড় সংবন্ধ শূন্য আত্মাহং" ইত্যাদি বেদান্তবাক্যার্থ বিচার পূর্ব্বকং আলোচনেন। অপরে=মন্দাঃ; মন্দাধিকারিগণ। কর্ম্মযোগেন=ঈশ্বরার্পণ বুদ্ধ্যা ক্রিয়মাণেন ফলাভিসন্ধিরহিতেন তদ্বর্ণাশ্রমোচিতেন বেদবিহিতেন কর্ম্মকলাপেন; ফলাভিসন্ধিরহিত হইয়া ভগবানে আত্ম সমর্পণ পূর্ব্বক বেদবিহিত স্ববর্ণোচিত কার্য্যদ্বারা।

প্রথম ষট্‌কে শ্রীভগবান্ "ত্বং" পদার্থের ব্যাখ্যা করিয়া দ্বিতীয় ষট্‌কে "তৎ" পদার্থের বিস্তার করিয়াছেন। ত্রয়োদশ অধ্যায় হইতে "অসি" শব্দের ব্যাখ্যা আরম্ভ হইয়াছে। পূর্ব্বোল্লিখিত শ্লোক সমূহের দ্বারা ক্ষেত্র, ক্ষেত্রজ্ঞ, জ্ঞান, জ্ঞেয়, পুরুষ ও প্রকৃতির সংক্ষিপ্ত ব্যাখ্যা করিয়া এইক্ষণে মনুষ্যের কারণ শরীরে কিরূপে প্রত্যগাত্মার উপলব্ধি হইবেক তাহা কীর্ত্তন করিতেছেন। শরীর ত্রিবিধ, কারণ, সূক্ষ্ম ও স্থূল। স্থূলদেহদ্বারা সেই প্রত্যগাত্মার উপলব্ধি অসম্ভব। যোগ অষ্টাঙ্গ যথা যম, নিয়ম, আসন, প্রাণায়াম, প্রত্যাহার, ধারণা, ধ্যান, সমাধি। যাঁহারা নিষ্পন্ন যোগী অর্থাৎ উত্তমাধিকারী তাঁহারা ধ্যানযোগ দ্বারা ভগবান্‌কে সাক্ষাৎকার করিয়া থাকেন। তাঁহারা বিশুদ্ধ বুদ্ধিদ্বারা নিজ হৃদয় মধ্যে ভগবান্‌কে সন্দর্শন করেন। যাঁহারা মধ্যম অধিকারী তাঁহারা তর্ক ও বিচার দ্বারা ও যাঁহারা

অন্যে ত্বেবমজানন্তঃ, শ্রুত্বান্যেভ্য উপাসতে।
তেঽপি চাতিতরন্ত্যেব, মৃত্যুং শ্রুতিপরায়ণাঃ॥ ২৬॥

অন্যে তু এবং অজানন্তঃ অন্যেভ্যঃ শ্রুত্বা উপাসতে, তে অপি চ শ্রুতিপরায়ণাঃ মৃত্যুং অতিতরন্তি এব॥ ২৬॥

আবার কেহ কেহ পূর্ব্বোক্ত উপায় না জানিয়া অন্যের নিকট শ্রবণ-পূর্ব্বক উপাসনা করেন, সেই উপদেশপরায়ণগণও মৃত্যুকে অতিক্রম করিয়া থাকেন॥ ২৬॥

26. While others ignorant of these means, worship by hearing from others. These men thus instructed also pass beyond the reach of death.

---

মন্দাধিকারী তাহারা যজ্ঞ, উপাসনা, ও সাকার মূর্ত্তির অর্চ্চনা দ্বারা আত্মদর্শন করিয়া থাকেন॥ ২৫॥

25. The Lord now refers to four means by which Atma´ can be perceived. For this purpose He divides the seers of soul (আত্মা) in four classes viz superior, middling, inferior and ordinary. Superior—One who sees the soul in his own body by Dhya´n (contemplation), as explained in verses 11, 12, 13, 14 and 15 Book VI. Middling—One who sees the soul by Shankhya-Yoga, ie by the light of wisdom through the processes of induction and deduction. He arrives at the conclusion that an immortal soul exists amidst the fleeting and diversified phenomena of nature. Inferior—One who realizes the soul by ceremonies and rituals as prescribed in the Vedas. Ordinary—One who realizes the existence of the immortal spirit in all beings by receiving instructions from the superior, middling and inferior seers. This last class is depicted in the succeeding verse.

স্বামী। অতি মন্দাধিকারিণাং নিস্তারোপায়ং আহ অন্যে তু ইতি। অন্যে তু—সাংখ্য-যোগাদিমার্গেণ এবং—উপদ্রষ্টৃত্বাদি লক্ষণং আত্মানং সাক্ষাৎ কর্ত্তুং অজানন্তঃ অন্যেভ্যঃ—আচার্য্যেভ্যঃ উপদেশতঃ শ্রুত্বা উপাসতে—ধ্যায়ন্তি, তে অপি চ শ্রদ্ধয়া উপদেশ শ্রবণপরায়ণাঃ সন্তঃ মৃত্যুং—সংসারং শনৈঃ অতিতরন্তি এব॥ ২৬॥

মন্দতরাণাং জ্ঞানসাধনমাহ; এইরূপে মন্দতর অধিকারীর আত্মসাক্ষাৎকারের উপায় নির্দ্দেশ করিতেছেন।

যাবৎ সংজায়তে কিঞ্চিৎ, সত্ত্বং স্থাবরজঙ্গমম্।
ক্ষেত্র ক্ষেত্রজ্ঞ সংযোগা, ত্তদ্বিদ্ধি ভরতর্ষভ ॥ ২৭ ॥

ভোঃ ভরতর্ষভ! যাবৎ কিঞ্চিৎ স্থাবর জঙ্গমং সত্ত্বং সংজায়তে, তৎ ক্ষেত্র ক্ষেত্রজ্ঞ সংযোগাৎ বিদ্ধি ॥ ২৭ ॥

হে ভরতর্ষভ! স্থাবর জঙ্গম যে কোন বস্তু উৎপন্ন হয় সে সমস্তই ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞের সংযোগ বশতঃ জানিবে ॥ ২৭ ॥

27. O Prince of the Bharaths! whatsoever moving or unmoving things are born, know them to be derived from the union of Kshettra and Khettrajnya.

---

তু=পূর্ব্ব শ্লোকোক্ত ত্রিবিধাধিকারী বৈলক্ষণ্যদ্যোতনার্থঃ; পূর্ব্ব শ্লোকে কথিত ত্রিবিধ অধিকারীর ভেদ প্রকাশক তু শব্দ। অন্যে=মন্দতরাঃ; অতি মন্দাধিকারী, যাঁহারা ধ্যান-যোগ কি কর্ম্ম-যোগ, কি সাংখ্যযোগের বিষয় অনবগত। শ্রুতিপরায়ণাঃ=কেবল পরোপ-দেশপরায়ণাঃ স্বয়ং বিবেকরহিতাঃ; স্বকীয় নিত্যানিত্য বিবেকশক্তির অভাব বশতঃ যাঁহারা কেবল আচার্য্য বা গুরুর উপদেশের প্রতি নির্ভর করেন। মৃত্যুং=সংসারং; জন্ম মৃত্যু পরিপূর্ণ সংসারক্ষেত্র। অতিতরন্তি=অতিক্রমং কুর্ব্বন্তি; মোক্ষ লাভ করেন।

উত্তম মধ্যম ও মন্দাধিকারিগণের বিষয় কীর্ত্তন করিয়া ভগবান্ বর্ত্তমান শ্লোকে অতি মন্দাধিকারীর সাধনোপায় নির্দ্দেশ করিতেছেন। যে সকল ব্যক্তি উক্ত ত্রিবিধ সাধনোপায় অবগত নহে তাহারা আচার্য্য বা গুরুর নিকট ধর্ম্ম বিষয়ের উপদেশ শ্রবণ পূর্ব্বক ধর্ম্মপথে বিচরণ করিয়া জরামরণপূর্ণসংসার অতিক্রম করিয়া থাকেন। অর্থাৎ পরিণামে মুক্তিলাভ করিয়া থাকেন। ইচ্ছা করিলে সকল ব্যক্তিই ভক্তিদ্বারা মুক্তি পাইতে পারে তাহাই ভগ-বান্ প্রদর্শন করিতেছেন। মুক্তির বিষয় কীর্ত্তন করিয়া ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞের মিলন ব্যাখ্যা করিতেছেন; এই মিলন কিপ্রকারে মুক্তিদায়ক তাহাও ব্যাখ্যা করিতেছেন ॥ ২৬ ॥

26. The Lord describes the 4th class of worshippers or seers whom we have called ordinary (মন্দাধিকারী). They acquire knowledge by receiving instructions from their preceptors and gradually advance until they obtain the true knowledge regarding Purusha-Prakrithi. They find that while Purusha is the higher nature of man Prakrithi leads him to good or bad actions according to qualities and these actions lead to births in good and bad wombs.

স্বামী॥ তত্র কর্ম্মযোগস্য তৃতীয় চতুর্থ পঞ্চমেষু প্রপঞ্চিতত্বাৎ ধ্যানযোগস্য চ ষষ্ঠাষ্টময়োঃ প্রপঞ্চিতত্বাৎ ধ্যানাদেঃ চ সাংখ্যাবিবিক্তাত্মবিষয়ত্বাৎ সাংখ্যং এব প্রপঞ্চয়ন্ আহ যাবৎ ইতি। যাবৎ অধ্যায় সমাপ্তি। যাবৎ—যৎ কিঞ্চিৎ বস্তুমাত্রং সমুৎপদ্যতে তৎ সর্ব্বং ক্ষেত্র ক্ষেত্রজ্ঞয়োঃ যোগাৎ অবিবেককৃতাৎ আত্মাধ্যাসাৎভবতি ইতি জানীহি॥ ২৭॥

অত্র ক্ষেত্রজ্ঞেশ্বরৈকত্ববিষয়ং জ্ঞানং মোক্ষসাধনং যজ্‌জ্ঞাত্বাঽমৃতমশ্নুতে ইত্যুক্তং তৎ কস্মাদ্ধেতোরিতি তদ্ধেতু প্রদর্শনার্থং শ্লোকঃ আরভ্যতে; এই অধ্যায়ে ক্ষেত্রজ্ঞ ও ঈশ্বরের একত্ব জ্ঞান মোক্ষের কারণস্বরূপ "যজ্‌জ্ঞাত্বাঽমৃতমশ্নুতে" ইত্যাদি শ্লোকদ্বারা নির্দ্দেশ করিয়াছেন এইক্ষণ তাহার হেতু প্রদর্শন জন্য অত্র শ্লোকের অবতারণা করিলেন।

যাবৎ কিঞ্চিৎ=যৎ কিমপি; যে কিছু। সত্ত্বং=বস্তু। সংজায়তে=সমুৎপদ্যতে; উৎপন্ন হয়। তৎ=সেই সমস্ত। সংযোগাৎ = সংযোগোমায়াবশাদিতরেতরাবিবেকনিমিত্তো মিথ্যাতাদাত্ম্যাধ্যাসঃ সত্যানৃতমিথুনীকারণাত্মকঃ তস্মাদেব; ক্ষেত্র ক্ষেত্রজ্ঞের সংযোগ কিপ্রকার তাহা বলিতেছেন, মিথ্যা কল্পিত মায়ারূপ প্রকৃতিতে সত্যরূপ ক্ষেত্রজ্ঞের আধ্যাসজনিত সংযোগ; অর্থাৎ সত্যের সহিত মিথ্যার সংযোগ এই সংযোগ হইতে। ক্ষেত্রং=অবিদ্যা তৎ কর্ম্মাত্মকং জড়মনির্ব্বচনীয়ং সদসত্ত্বং দৃশ্যজাতং ক্ষেত্রং; প্রত্যক্ষীভূত জড় ও অপ্রত্যক্ষীভূত মন ইত্যাদি অবিদ্যা কার্য্যকে ক্ষেত্র বলা যায়। ক্ষেত্রজ্ঞং=তদ্বিলক্ষণং, তদ্ভাসকং, স্বপ্রকাশ, পরমার্থ, সচৈতন্যং, আসঙ্গোদাসীনং নির্ধর্ম্মিকং অদ্বিতীয়ং ক্ষেত্রজ্ঞাতং; ক্ষেত্র হইতে পৃথক্ অথচ তাহাকে প্রকাশিত করিতেছেন, স্বপ্রকাশ, পরমার্থ, সচৈতন্য, নির্লিপ্ত, উদাসীন, অদ্বিতীয়স্বরূপ ক্ষেত্রজ্ঞ।

পূর্ব্ব শ্লোকে ব্যাখ্যাত ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞের বিষয় বিস্তার পূর্ব্বক কীর্ত্তন করিতেছেন। যদিও ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞের সংমিলনে পৃথিবীস্থ যাবদীয় পদার্থের উৎপত্তি হইয়াছে তথাপি ক্ষেত্রজ্ঞপুরুষ নির্লিপ্তভাবে অবস্থান করিতেছেন। এই বিষয় উপলব্ধি করা অত্যন্ত কঠিন। কারণ যৎকালে পুরুষ ও প্রকৃতির সংযোগে সমস্ত প্রাণী ও জড়জগৎ উৎপন্ন হইয়াছে তৎকালে ক্ষেত্রজ্ঞ কিপ্রকারে নির্লিপ্ত থাকিতে পারেন। যেমন মহাকাশ সর্ব্বগত হইয়াও কিছুতেই লিপ্ত নহে তদ্রূপ আত্মা কিছুতেই লিপ্ত নহেন। এবম্বিধ নির্লিপ্ত অথচ সমভাবে অবস্থিত আত্মাকে যিনি অবগত হইয়াছেন তিনি প্রকৃত দ্রষ্টা॥ ২৭॥

27. The Lord having described the true facts regarding Purusha and Prakrithi, now lays down a general rule that all objects whether movable or immovable have been derived from a union of these two natures of God. This He says to give a warning to His disciples lest they should blindly follow the doctrines of the Shankhya philosophy which altogether ignores the existence of Parama-Purusha. Spirit and matter are the two main component parts which form every object in this world. The union

সমং সর্ব্বেষু ভূতেষু, তিষ্ঠন্তং পরমেশ্বরম্।
বিনশ্যৎ স্ববিনশ্যন্তং, যঃ পশ্যতি স পশ্যতি ॥ ২৮ ॥

যঃ বিনশ্যৎসু সর্ব্বেষু ভূতেষু অবিনশ্যন্তং পরমেশ্বরং সমং তিষ্ঠন্তং পশ্যতি সঃ পশ্যতি ॥ ২৮ ॥

যিনি বিনাশী সমগ্র ভূতে অবিনাশী পরমাত্মাকে সমভাবে অধিষ্ঠিত সন্দর্শন করেন তিনিই যথার্থ দর্শী ॥ ২৮ ॥

28. He who seeth the immortal supreme soul, alike in all mortal existences, he seeth truly.

---

referred to in this verse takes place under the supervision of Ishwara which is ignored by the Shankhya philosophy.

স্বামী॥ অবিবেককৃতং সংসারোদ্ভবং উক্ত্বা তৎ নিবৃত্তয়ে বিবিক্তাত্মবিষয়ং সম্যক্দর্শনং আহ—সমং ইতি। স্থাবরজঙ্গমাত্মকেষু ভূতেষু নির্ব্বিশেষ সৎরূপেণ সমং যথা ভবতি এবং তিষ্ঠন্তং পরমাত্মানং যঃ পশ্যতি অতএব তেষু বিনশ্যৎসু অপি অবিনশ্যন্তং যঃ পশ্যতি সঃ এব সম্যক্ পশ্যতি ন অন্যঃ ইত্যর্থঃ ॥ ২৮ ॥

এবং সংসারমবিদ্যাত্মক মুক্ত্বা তন্নিবর্ত্তক বিদ্যাকথনায় "য এবং বেত্তিপুরুষমিতি" প্রাগুক্তং বিবৃণোতি; অবিদ্যাত্মক এবম্বিধ সংসার বর্ণনা করিয়া তাহার নিবর্ত্তক জ্ঞানের বিষয় অত্রাধ্যায়ের চতুর্ব্বিংশ শ্লোকটীকে বিস্তার পূর্ব্বক ভগবান্ বলিতেছেন।

বিনশ্যৎসু=দৃষ্ট নষ্ট স্বভাবেষু মায়া গন্ধর্ব্বাদি নগর প্রায়েষু; প্রত্যক্ষ বিনাশ স্বভাবসম্পন্ন স্বপ্নকল্পিত মায়া গন্ধর্ব্ব নগরাদির ন্যায় ক্ষণবিধ্বংসী। সর্ব্বেষু ভূতেষু=ভবনধর্ম্মকেষু স্থাবরজঙ্গমাত্মকেষু প্রাণিষু অনেকবিধ জন্মাদি পরিণামশীলতয়া অতএব চঞ্চলেষু প্রতিক্ষণ পরিণামিনোহভাবা নাপরিণম্য ক্ষণমপি স্থাতুমীশতে; জন্মমরণশীল স্থাবরজঙ্গম ভূতজগৎ যাহা ক্ষণে ক্ষণে বিনষ্ট ও নানাবিধ রূপ ধারণ করিতেছে এবম্বিধ চঞ্চল সর্ব্বভূতজগতে। অবিনশ্যন্তং=অবিনাশী। পরমেশ্বরং=সর্ব্ব জড়বর্গ সত্তা স্ফূর্ত্তি প্রদত্তেন বাধ্যবাধক ভাব শূন্যং সর্ব্ব দোষানাস্কন্দিতং; বাধ্যবাধক ভাব পরিশূন্য সমস্ত জগৎ বিকাশকারী সর্ব্বদোষ শূন্য প্রত্যগাত্মা। সমং=সর্ব্বত্রৈকরূপং প্রতিদেহমেকং জন্মাদিপরিণামশূন্যতয়া; সর্ব্বত্র প্রতি দেহে একরূপাত্মক জন্মাদি পরিশূন্য ভাবে। তিষ্ঠন্তং=বিদ্যমানং; অনুস্যূতভাবে বিদ্যমান। পশ্যতি=সত্যং পশ্যতি; যথাযথভাবে দর্শন করেন। ন হি রজ্জুং সর্পতয়া; রজ্জুকে সর্প বোধ না করিয়া দর্শন করেন। অবিদ্যার কার্য্য মায়ারূপ সংসারভ্রম নিবারণ করিয়া দর্শন করেন।

সমং পশ্যন্ হি সর্ব্বত্র, সমবস্থিতমীশ্বরম্।
ন হিনস্ত্যাত্মনাত্মানং, ততো যাতি পরাংগতিম্॥ ২৯॥

হি সর্ব্বত্র সমবস্থিতং ঈশ্বরং সমং পশ্যন্ (সন্) আত্মনা আত্মানাং ন হিনস্তি, ততঃ সঃ পরাংগতিং যাতি॥ ২৯॥

তিনি সর্ব্বভূতে সমভাবে অবস্থিত ঈশ্বরকে তুল্যরূপে দর্শন করিয়া অবিদ্যাদ্বারা আত্মার হিংসা করেন না, তিনি সেই কারণে পরমগতি লাভ করেন॥ ২৯॥

29. He who perceiving the God present alike in all existences, does not by himself injure the soul, he eventually attains the seat supreme.

---

অবিদ্যাত্মক সংসার পূর্ব্ব শ্লোকে ব্যাখ্যা করিয়া ভগবান্ বর্ত্তমান শ্লোকে অবিদ্যা নিবারণ উপায় বর্ণন করিতেছেন। জীবাত্মা সর্ব্বতোভাবে মায়া পরিশূন্য হইয়া "সর্ব্বং খল্বিদং ব্রহ্ম" ইত্যাকার জ্ঞানের বিজ্ঞান স্থায়িরূপে কি উপায়ে লাভ করিতে পারে তাহা ভগবান্ বিশেষরূপে ব্যাখ্যা করিতেছেন। জন্মমরণশীল, অনিত্য, ক্ষণে ক্ষণে নানাবিধ রূপধারী ভিন্ন ভিন্ন ভাবে অবস্থিত প্রাণীও জড়জগতে যিনি সেই অবিনাশী নিত্য একরূপধারী এক প্রত্যগাত্মাকে সর্ব্বদা অধিষ্ঠিত দর্শন করেন তিনিই যথার্থ দর্শী। এবম্বিধ প্রকৃত দর্শী লোক দেহাদি অনাত্ম পদার্থে বিমোহিত না হইয়া দেহান্তে পরমগতি লাভ করেন॥ ২৮॥

28. Although all existences are born by the union of Kshettra and Kshettrajnya still the main principle which upholds this union is the Great Spirit which is also called the Parameshwar. He sees truly who perceives this immortal Being existing alike in all objects from the grass to the Brahma. The strength of the phrase সমংতিষ্ঠন্তং should be carefully considered. The immortal principle which gives life to all existences is the same in all. This undying principle will last even when all objects have disappeared, as gold remains the same, even when a particular form and name have disappeared.

স্বামী॥ কুতঃ ইত্যতঃ আহ—সমং পশ্যন্ ইতি। সর্ব্বত্র—ভূতমাত্রে সমং—সম্যক্ন প্রচ্যুত স্বরূপেণ অবস্থিতং পরমাত্মানং পশ্যন্, হি—যস্মাৎ, আত্মনা—স্বেন এব, আত্মানং ন হিনস্তি, অবিদ্যয়া সচ্চিদানন্দরূপং আত্মানং তিরস্কৃত্য ন বিনাশয়তি ততঃ চ পরাংগতিং—

মোক্ষং প্রাপ্নোতি, যঃ তু এবং ন পশ্যতি সঃ হি দেহাত্মদর্শী, দেহেন সহ আত্মানং হিনস্তি, তথা চ শ্রুতিঃ।

"অসূর্য্যা নাম তে লোকা, অন্ধেন তমসাবৃতাঃ।
তাংস্তে প্রেত্যাভিগচ্ছন্তি, যে কেচাত্মহনো জনাঃ" ইতি ॥ ২৯ ॥

তদেতদাত্মদর্শনং ফলেন স্তৌতি; এবম্প্রকার আত্মদর্শন ফলের মহিমা কীর্ত্তন করিতেছেন।

যঃ=আত্মতত্ত্ববেত্তা; আত্মতত্ত্ববিৎ ব্যক্তি। হি=যস্মাৎ; যেহেতুক। সর্ব্বত্র=সর্ব্বভূতেষু; সকল ভূতে। সমং=একত্বরূপেণ; একত্ব রূপে। সমবস্থিতং=জন্মাদি বিনাশান্তর্ভাব বিকারশূন্যতয়া সম্যক্তয়া; জন্মাদি বিনাশরহিত বিকার পরিশূন্য সম্যক্‌যুক্ত। ঈশ্বরং=পরমাত্মানং; পূর্ব্ব শ্লোক লিখিত লক্ষণযুক্ত পরমাত্মা। পশ্যন্=অয়মস্মীতি শাস্ত্রদৃষ্ট্যা সাক্ষাৎ কুর্ব্বন্; "আমিই ব্রহ্ম" এই অভেদ বুদ্ধিদ্বারা প্রত্যগাত্মাকে দর্শন করিয়া। আত্মনা=অবিদ্যয়া; অবিদ্যারূপ মায়াদ্বারা। আত্মানং=পরমার্থং সন্তমেক-মকর্ত্রভোক্তৃ পরমানন্দরূপং আত্মানং; নির্লিপ্ত অকর্ত্তা অভোক্তা পরমানন্দরূপ আত্মাকে। ন হিনস্তি=(হিস+তিপ) ন তিরস্করোতি রক্ষতি সংসারান্মোচয়তি; হিংসা করেন না রক্ষা করেন, অর্থাৎ সংসারবন্ধন হইতে মুক্ত করেন। ততঃ=তস্মাৎ; সেই কারণে। জ্ঞাতৃতয়া সর্ব্বত্র সমানাকার দর্শনাৎ; জ্ঞানী বলিয়া সর্ব্বভূতে আত্মাকে সমান আকার দর্শন করেন বলিয়া। পরমাংগতিং=মোক্ষং। যাতি=প্রাপ্নোতি; প্রাপ্ত হন।

চার্ব্বাক ও অন্যান্য নাস্তিকাদির প্রতি কটাক্ষপাত করিয়া ভগবান্ এই শ্লোকের অবতারণা করিলেন। এক প্রত্যক্ষ প্রমাণ ব্যতীত চার্ব্বাকাদি অনুমান শাব্দাদি প্রমাণ গ্রাহ্য করেন না। প্রত্যগাত্মা অতীন্দ্রিয় পদার্থ। প্রত্যক্ষ প্রমাণের গ্রাহ্য নহে। যিনি সর্ব্বভূতে সমানভাবে বিরাজিত এক আত্মাকে দর্শন করেন, এবং আত্মার অস্তিত্ব অস্বীকার করেন না তিনিই চরমে পরমগতি লাভ করেন। দ্বৈতবুদ্ধি পরিত্যাগ করিয়া সর্ব্বভূতে অদ্বৈতরূপে এক আত্মাকে দর্শন করেন তিনি মোক্ষলাভের উপযুক্ত। এস্থলে অর্জ্জুনের মনে সন্দেহ উপস্থিত হইল যে শুভাশুভ ফলভোগী আত্মা ভিন্ন ভিন্ন রূপে এই পরিদৃশ্যমান জগতে ব্যাপ্ত রহিয়াছেন তিনি কিপ্রকারে এক হইতে পারেন। এই আশঙ্কা নিবারণ জন্য ভগবান্ পরবর্ত্তী শ্লোকের অবতারণা করিতেছেন ॥ ২৯ ॥

29. The Lord dilates on the preceding verse. One who has not got a true knowledge of the soul is said to commit self-destruction. Hence he who has a true knowledge escapes this suicide and enjoys immortality. Nearly ¾ths of this world's misery will disappear if it is known for certain that human soul is immortal, so says the Vedas, "One who attributes mortality to soul is a great enemy to soul."

প্রকৃত্যৈব চ কর্ম্মাণি, ক্রিয়মাণানি সর্ব্বশঃ।
যঃ পশ্যতি তথাত্মান, মকর্ত্তারং স পশ্যতি ॥ ৩০ ॥

যঃ প্রকৃত্যা এব চ সর্ব্বশঃ কর্ম্মাণি ক্রিয়মাণানি, তথা আত্মানং মকর্ত্তারং পশ্যতি সঃ পশ্যতি ॥ ৩০ ॥

যিনি প্রকৃতিদ্বারাই সর্ব্বপ্রকার কর্ম্ম ক্রিয়মাণ হইতেছে এবং আত্মাকে অকর্ত্তা বলিয়া স্থির করেন তিনিই সম্যক্‌দর্শী ॥ ৩০ ॥

30. He who seeth all sorts of acts performed by Prakrithi and the soul inactive, he seeth truly.

---

স্বামী ॥ নমু শুভাশুভ কর্ম্মকর্ত্তৃত্বেন বৈষম্যে দৃশ্যমানে কথং আত্মনঃ সমত্বং ইত্যাশঙ্ক্য আহ প্রকৃত্যা এব ইতি। প্রকৃত্যা এব—দেহেন্দ্রিয়াকারেণ পরিণতয়া, সর্ব্বশঃ—সর্ব্বৈঃ প্রকারৈঃ, ক্রিয়মাণানি—কর্ম্মাণি যঃ পশ্যতি তথা আত্মানং চ অকর্ত্তারং—দেহাভিমানেন এব আত্মনঃ কর্ত্তৃত্বং ন স্বতঃ ইত্যেবং যঃ পশ্যতি সঃ এব সম্যক্ পশ্যতি ন অন্যঃ ইত্যর্থঃ ॥ ৩০ ॥

নমু শুভাশুভকর্ম্মকর্ত্তারঃ প্রতিদেহং ভিন্নাঃ আত্মনো বিষমাশ্চ তত্তদ্বিচিত্রফলভোক্তৃত্বে-নেতি কথং সর্ব্বভূতস্থমেকমাত্মানং সমং পশ্যন্ ন হিনস্ত্যাত্মনাত্মানমিত্যুক্তমত আহ; যৎ-কালে প্রতিদেহে শুভাশুভ কর্ম্মফলের কর্ত্তা আত্মা বিভিন্ন এবং বিবিধ প্রকারে ফলভোগ করিয়া থাকেন তৎকালে সর্ব্বভূতে এক আত্মাকে সমান দেখিয়া হিংসা করেন না এই বাক্য কিপ্রকারে সঙ্গত হয় এই আশঙ্কা নিবারণ জন্য শ্রীভগবান্ এই শ্লোকের অবতারণা করিলেন।

প্রকৃত্যা=মায়য়া; ত্রিগুণাত্মিকা মায়াদ্বারা। চ=মহদাদি কার্য্যকারণাকার পরি-ণতয়া; দুইটী প্রকৃতি তজ্জন্য চকার ব্যবহার করিলেন। একটী ভগবন্মায়া, অপরটী কার্য্য-কারণাকারে পরিণত মায়া। সর্ব্বশঃ=সর্ব্বপ্রকারৈঃ; সকল প্রকারে। কর্ম্মাণি=বাঙ্মনঃ কায়ারভ্যানি; বাক্য মনঃ কায়া প্রভৃতির আরম্ভাত্মক কার্য্য সকল। ক্রিয়মাণানি=নিবর্ত্ত-মানানি; অনুষ্ঠিত কার্য্য সকল। আত্মানং=ক্ষেত্রজ্ঞং। অকর্ত্তারং=সর্ব্বোপাধি বিব-র্জ্জিতং; সকল প্রকার বিশেষণ রহিত। পশ্যতি=অবলোকয়তি; দেখিয়া থাকেন। সঃ পশ্যতি=তিনি দেখেন অর্থাৎ পরমার্থদর্শী।

ভগবানের প্রকৃতি শক্তিবলেই দেহী কার্য্য করিতেছেন এবং সুখ দুঃখ ভোগ করিতে-ছেন। প্রকৃতি (অপরা) কার্য্য করিতেছেন, প্রকৃতিতে স্থিত পুরুষ (পরা প্রকৃতি) সুখ দুঃখ মোহ ভোগ করিতেছেন। কিন্তু আত্মা প্রকৃতিতে অবস্থান করিয়াও অভোক্তা, অকর্ত্তা, অর্থাৎ সম্যক্‌ভাবে নির্লিপ্ত ইহাই যিনি উপলব্ধি করিতে পারেন তিনিই পরমার্থ-

যদাভূত পৃথগ্‌ভাব, মেকস্থমনুপশ্যতি।
অতএব চ বিস্তারং, ব্রহ্মসম্পদ্যতে তদা ॥ ৩১ ॥

যদা যঃ পৃথক্ ভাবং একস্থং অতএব বিস্তারং চ অনুপশ্যতি, তদা সঃ ব্রহ্ম সম্পদ্যতে ॥ ৩১ ॥

যৎকালে যোগী পৃথক্ পৃথক্ ভাবাপন্ন ভূত সকলকে এক আত্মাতে অবস্থিত এবং একমাত্র আত্মা হইতেই উৎপন্ন হইয়াছে অবলোকন করেন তৎকালে তিনি ব্রহ্মভাবাপন্ন হন ॥ ৩১ ॥

31. When the Yogy seeth the separately divided objects existing in One, and deriving their birth from the same One, then he becometh one with the Brahman.

দর্শী। এই ভাবটী উপলব্ধি করা অত্যন্ত কঠিন তজ্জন্য ভগবান্ পর শ্লোকে ইহার বিস্তার করিতেছেন। এক, অব্যয়, অক্ষর, নির্গুণ, পরমাত্মা সর্ব্বভূতে অভিন্নরূপে বিরাজ করিতেছেন এই জ্ঞানের সত্য বিজ্ঞান-যোগীর মনে আবির্ভূত হইলে তিনি সমস্তই ব্রহ্মময় দর্শন করেন ॥ ৩০ ॥

30. At this stage a doubt sprang in Arjuna's mind. If one spirit pervades all existences in Nature, why do we see all these differences e. g. some strong, some weak, some happy, some miserable &c. In answer to such a question, the Lord puts in this verse. He says that the triune Prakrithi of the Lord creates all these differences through time, and space in a direct ratio with their energy. We cannot perceive matter without energy. A is strong and B is weak, the difference is owing to a difference of energy in time and space. We have no room to dilate on this subject which is intricate, involving complicated details. Of all the Books in Githa, the 13th is the most philosophical, embracing facts regarding Time, space, matter, energy, causation, spirit and intelligent consciousness which agree nearly in all details with the latest discoveries in science.

স্বামী॥ ইদানীং ভূতানাং অপি প্রকৃতিতাবন্মাত্রত্বেন অভেদাৎ ভূতভেদকৃতং অপি আত্মনঃ ভেদং অপশ্যন্ ব্রহ্মত্বং উপৈতি ইত্যাহ—যদা ইতি। যদাভূতানাং—স্থাবরজঙ্গমানাং পৃথক্‌ভাবং—ভেদং, একস্থং—একস্যাং এব ঈশ্বরশক্তিরূপায়াং প্রকৃতৌ—প্রলয়েস্থিতং অনু-

পশ্যতি—আলোচয়তি অতএব তস্যাঃ এব প্রকৃতেঃ সকাশাৎ ভূতানাং বিস্তারং সৃষ্টি সময়ে অনুপশ্যতি তদা প্রকৃতিভাবমাত্রত্বেন ভূতানাং অপি অভেদং পশ্যন্ পরিপূর্ণং ব্রহ্ম সম্পদ্যতে ব্রহ্ম এব ভবতি ইত্যর্থঃ ॥ ৩১ ॥

পুনরপি তদেব সম্যগ্দর্শনং শব্দান্তরেণ প্রপঞ্চতে; পুনর্ব্বার আত্মার সম্যক্ দর্শন এই শ্লোকদ্বারা বিস্তার করিতেছেন।

যদা=যস্মিন্কালে; যে কালে। যঃ=যোগী। ভূত পৃথক্ভাবং=ভূতানাং পৃথক্ভাবং; ভূত সকলের পার্থক্য। একস্থং=একস্মিন্ আত্মনি স্থিতং; এক আত্মাতে অবস্থিত। অতএব=অস্মাৎ এব; আত্মা হইতেই। বিস্তারং=উৎপত্তিং। অনুপশ্যতি=অবলোকয়তি; প্রত্যক্ষভাবে অবলোকন করেন। তদা=সেই সময়ে। ব্রহ্ম সম্পদ্যতে=ব্রহ্মৈব ভবতি; ব্রহ্মত্ব প্রাপ্ত হন।

ব্রহ্মশক্তি প্রকৃতি সমস্ত কার্য্যের কর্ত্রী এবং কারণ শরীরে নিহিত চিদাংশ কোন কার্য্য করিতেছেন না, এইরূপ যথার্থদর্শনের বিস্তার অত্র শ্লোকদ্বারা করিতেছেন। সমস্ত ভূতাদি এক ব্রহ্ম হইতে উৎপন্ন এবং এক ব্রহ্মেতেই অবস্থান করিতেছে এই প্রকারের জ্ঞানের বিজ্ঞান হইলে যোগী সমস্তই ব্রহ্মময় দর্শন করেন। তৎকালে তিনি "সর্ব্বং খল্বিদং ব্রহ্ম" নিদিধ্যাসন করিতে পারিলে এই আপ্ত বচনের যাথার্থ বোধ করিতে সক্ষম হন। এক ব্রহ্মের অংশ জীবদেহে চিদাংশরূপে অবস্থান করিয়া প্রকৃতির সান্নিধ্যহেতু সুখ দুঃখ মোহাদি ভোগ করিতেছেন কিন্তু বাস্তবিকপক্ষে আত্মা অকর্ত্তা ও অভোক্তা ইহাই প্রকৃত আত্মজ্ঞান, এই শ্লোকে "বিস্তারং" শব্দের অর্থ উৎপন্ন। অর্থাৎ প্রাণ আত্মা হইতে, আশা আত্মা হইতে, শব্দ আত্মা হইতে, আকাশ আত্মা হইতে, অগ্নি আত্মা হইতে, জল আত্মা হইতে, আবির্ভাব তিরোভাব আত্মা হইতে, পৃথিবী আত্মা হইতে, ইত্যাদি বিস্তার প্রত্যক্ষ অবলোকন করেন। পূর্ব্বে ক্ষেত্র পৃথক্ভাবে ও ক্ষেত্রজ্ঞ অভেদভাবে অবস্থান করিতেছেন বলিয়াছেন এইক্ষণ ক্ষেত্রেরও পৃথকত্ব নাই তাহাই বলিলেন।

শ্রুতি বলিয়াছেন ঃ—

"ভূতান্যাত্মৈবাভূদ্বিজানতঃ তত্র কো মোহঃ কঃ শোক একত্বমনুপশ্যতঃ ॥"

যৎকালে সাধক অবগত হন যে সমস্ত ভূতজগৎ আত্মা হইতে প্রসূত তৎকালে তাঁহার শোক মোহাদি কিছুই থাকে না। ক্ষেত্রজ্ঞরূপ জীবাত্মা দেহস্থিত হইলেও নির্লিপ্ত তাহাই প্রদর্শন করিতেছেন ॥ ৩১ ॥

31. Having explained the nature of the Purusha and the Prakrithi, the Lord now points out that they are infact the same, being the nature of the same Para-Brahman. When the Yogy sees that the moving and the unmoving existences spring from the same spirit, at the time of creation, that they stand on the same spirit during the period of manifestation and

অনাদিত্বান্নির্গুণত্বাৎ,পরমাত্মায়মব্যয়ঃ।
শরীরস্থোঽপিকৌন্তেয়, ন করোতি ন লিপ্যতে ॥ ৩২ ॥

ভোঃ কৌন্তেয়! অয়ং পরমাত্মা অনাদিত্বাৎ নির্গুণত্বাৎ অব্যয়ঃ। শরীরস্থঃ অপি ন করোতি ন লিপ্যতে ॥ ৩২ ॥

হে কুন্তীনন্দন! এই পরমাত্মা অনাদি ও নির্গুণ বলিয়া অবিকারী। শরীরে অধিষ্ঠিত হইয়াও কোন কার্য্য করেন না ও লিপ্ত হন না ॥ ৩২ ॥

32. O son of Kunthi! this Parama´tma´ is changeless because He is without a beginning and void of qualities. He doth no work nor is He attached to anything even when He is planted in bodies.

---

that they disappear in the same spirit at the time of destruction, he seeth rightly. This is the non-dualism (অদ্বৈত) theory, the supreme ideal of the Hindus. This sight is the best gift which the Lord grants to his devotees a sight by which the Bhackta sees all the diversified existences standing in One.

স্বামী ॥ তথাপি সংসারাবস্থায়াং দেহসম্বন্ধি নিমিত্তৈঃ কর্ম্মভিঃ তৎ ফলৈঃ চ সুখদুঃখাদিভিঃ বৈষম্যং দুষ্পরিহরং ইতি কুতঃ সমদর্শনং তত্র আহ—অনাদিত্বাৎ ইতি। যৎ উৎপত্তি মৎ তৎ এব হি সাদি, যৎ চ গুণবৎ বস্তু তস্য গুণনাশে ব্যয়ঃ ভবতি, অয়ং তু পরমাত্মা অনাদিঃ নির্গুণঃ চ অতঃ অব্যয়ঃ অবিকারী ইত্যর্থঃ। তস্মাৎ শরীরে স্থিতঃ অপি ন কিঞ্চিৎ করোতি ন চ কর্ম্মফলৈঃ লিপ্যতে ॥ ৩২ ॥

আত্মনঃ স্বতোঽকর্তৃত্বেঽপি শরীরসম্বন্ধোপাধিকং কর্তৃত্বং স্যাদিত্যাশঙ্কামপনুদন্ যঃ পশ্যতি তথাত্মান মকর্ত্তারং সপশ্যতীত্যেতদ্বিবৃণোতি; আত্মার স্বাভাবিক কর্তৃত্ব না থাকিলেও দেহ সম্বন্ধে তাঁহার কর্তৃত্ব আছে এই আশঙ্কা নিবারণ করিয়া ভগবান্ অত্রাধ্যায়ের ত্রিংশ শ্লোকের শেষার্দ্ধে যাহা বলিয়াছেন তাহাই বিস্তার করিবার জন্য এই শ্লোকের অবতারণা করিলেন।

অয়ং পরমাত্মা=অপরোক্ষ পরমাত্মা পরমেশ্বরাভিন্ন প্রত্যগাত্মা; ইন্দ্রিয়াতীত পরমাত্মা যিনি প্রত্যগাত্মারূপে পরমেশ্বর হইতে অভিন্ন। অনাদিত্বাৎ=প্রাক্সত্ত্বাবস্থা সা চ নাস্তি তস্মাৎ; যাহার পূর্ব্বাবস্থা নাই সেই কারণে। নির্গুণত্বাৎ=গুণশূন্য সেই কারণে। অব্যয়ঃ=সর্ব্ব বিকারশূন্যঃ; অবিকারী। শরীরস্থঃ অপি=আধ্যাসিকেন সম্বন্ধেন শরীরে স্থিতোঽপি; প্রতিবিম্বিত অবস্থায় লিঙ্গ শরীরে অধিষ্ঠিত থাকিলেও। ন করোতি=কিঞ্চি-

দপি কর্ম্মং ন করোতি; কোন কর্ম্ম করেন না। ন লিপ্যতে=কেনাপি কর্ম্মফলেন ন লিপ্যতে; কোন কর্ম্মফলে লিপ্ত থাকেন না।

ত্রিংশ শ্লোকের শেষার্দ্ধে ভগবান্ নির্দ্দেশ করিয়াছেন;

"যঃ পশ্যতি তথাত্মানমকর্ত্তারং স পশ্যতি"

আত্মাকে যিনি অকর্ত্তা বলিয়া দর্শন করেন তিনিই প্রকৃত দর্শী। বর্ত্তমান শ্লোকে এই ভাবটী বিশেষ করিয়া ব্যাখ্যা করিতেছেন। শরীরে অধিষ্ঠিত প্রত্যগাত্মা অনন্তকাল হইতে সমভাবে অবস্থিত, তাঁহার প্রাক্ ও অন্তভাগ নাই তজ্জন্য গুণহীন। সেই কারণ বশতঃ তিনি বিকার ধর্ম্মশূন্য। তিনি নির্ব্বিকার তজ্জন্য কর্ম্মফলে লিপ্ত নহে। পূর্ব্বে বলা হইয়াছে পুরুষ প্রকৃতিস্থ হইয়া সুখ দুঃখাদির ভোক্তা, এইক্ষণ বলা হইল প্রকৃতিতে অধিষ্ঠিত থাকিয়াও পুরুষ ভোক্তা নহে ইহাতে পাঠক বিরোধভাব মনে করিবেন না। সাধারণ জ্ঞানে উপভোক্তা বলিয়া অনুমিত হয়, কিন্তু বাস্তবিকপক্ষে তিনি ভোক্তা নহেন। ভোক্তা নহে জানিয়া যিনি নির্লিপ্তভাবে কর্ম্ম করেন তিনিই সম্যক্ দর্শী। জবাপুষ্পের সান্নিধ্য বশতঃ স্ফটিকমণি রক্তবর্ণ ধারণ করে কিন্তু বাস্তবিকপক্ষে উক্ত মণি রক্তবর্ণ নহে, সেইরূপ দেহে অবস্থিতি কালে পুরুষকে ভোক্তা বলিয়া বোধ হয় বটে কিন্তু বাস্তবিকপক্ষে ভোক্তা নহে।

আত্মা অনাদি ও গুণশূন্য। নিরাকার ও নির্গুণ পদার্থ কিপ্রকারে দেহে প্রতিবিম্বিত হয় এবং যাহা নির্ব্বিকার তাহার চৈতন্যশক্তি কিপ্রকারে সম্ভাবনা হয়, ভগবান্ দুইটী উপমা দ্বারা এই সংশয় নিবারণ করিতেছেন। আত্মা আকাশের ন্যায় সর্ব্বব্যাপী অথচ নির্লিপ্ত, যেমন আকাশের প্রতিবিম্ব জলে পতিত হয় তদ্রূপ আত্মার প্রতিবিম্ব জীবদেহে পতিত হইয়া থাকে। আত্মা নির্ব্বিকার ও স্বপ্রকাশ; বিমল চৈতন্যই তাহার স্বাভাবিক শক্তি। যেমন সূর্য্যোদয়ে বিশ্ব প্রকাশিত হয় তদ্রূপ আত্মার চৈতন্যশক্তি প্রভাবে এই বিশ্ব প্রকাশিত হইতেছে ॥ ৩২ ॥

32. In verse 30th the Lord said that "He who seeth the Atma´ inactive seeth truly." This verse is an amplification of the above idea. It has been shewn ( Book II ) that the Atma´ is without a beginning and has no qualities, hence he undergoes no change. Here the materialist and the spiritualist meet nearly on the same ground. It is generally admitted that matter cannot be perceived without energy. This energy is the quintessence of matter. The gross matter, earth for instance, becomes water, water becomes fire, and rarified fire is air and rarified air is ether or aka´sh and the highest development of this process of rarification is energy the Great first cause. The only difference between the spiritualist and the materialist is that while this energy is considered

যথা সর্ব্বগতং সৌক্ষ্ম্যা, দাকাশং নোপলিপ্যতে।
সর্ব্বত্রাবস্থিতো দেহে, তথাত্মানোপলিপ্যতে ॥ ৩৩ ॥

যথা সর্ব্বগতং আকাশং সৌক্ষ্ম্যাৎ ন উপলিপ্যতে, তথা আত্মা সর্ব্বত্র দেহে অবস্থিতঃ ( অপি ) ন উপলিপ্যতে ॥ ৩৩ ॥

যেরূপ সর্ব্বব্যাপী আকাশ সূক্ষ্মত্বহেতু কোন বস্তুতেই লিপ্ত হয় না, তদ্রূপ আত্মা সর্ব্ব দেহে অবস্থিত হইয়াও লিপ্ত হয় না ॥ ৩৩ ॥

33. As the all-pervading Aka´sha, owing to its fineness is not attached to any object, so even the Atma´ seated in all bodies is not attached.

---

intelligent by the former, it is considered blind by the latter. Githa´ accepts the non-dualist view that as the aka´sh is reflected on the transparent surface of the water so the intelligent, ever conscious Energy ( চৈতন্যরূপী আত্মা ) is reflected on the pure astral body of animated beings. The Lord says that when thus reflected the Atma´ retains its primitive nature.

স্বামী ॥ তত্র হেতুং সদৃষ্টান্তং আহ—যথা ইতি। যথা সর্ব্বগতং পঙ্কাদিষু অপি স্থিতং আকাশং সৌক্ষ্ম্যাৎ—অসঙ্গত্বাৎ পঙ্কাদিভিঃ ন উপলিপ্যতে তথা সর্ব্বত্র উত্তমে মধ্যমে অধমে বা দেহে স্থিতঃ অপি আত্মা ন উপলিপ্যতে দৈহিকৈঃ দোষ গুণৈঃ ন যুজ্যত ইত্যর্থঃ ॥ ৩৩ ॥

কিমিব ন করোতি ন লিপ্যত ইত্যত্র দৃষ্টান্তমাহ; অকর্ত্তা ও নির্লিপ্তের দৃষ্টান্ত প্রদর্শন করিতেছেন।

সর্ব্বগতং=সর্ব্বব্যাপ্যপি সৎ; সর্ব্বব্যাপি হইয়াও সৎ। সৌক্ষ্ম্যাৎ=অসঙ্গস্বভাবত্বাৎ; নির্লিপ্ত স্বভাব বশতঃ। ন উপলিপ্যতে=সম্বধ্যতে; যুক্ত হন না। সর্ব্বত্রদেহে=দেব মনুষ্যাদৌ দেহে; দেব মনুষ্যাদি শরীরে। ন উপলিপ্যতে=তত্তদ্দেহ স্বভাবৈর্নোপলিপ্যতে; সেই সেই দেহের স্বভাবের সহিত লিপ্ত হন না।

ভগবান্ আকাশদ্বারা আত্মার নির্লিপ্ততার উদাহরণ প্রদর্শন করিতেছেন। যেমন আকাশ সর্ব্বভূতে অবস্থান করিয়াও সর্ব্বদা অসঙ্গ অর্থাৎ নির্লিপ্ত তদ্রূপ আত্মাও নির্লিপ্ত। অগ্নি, ধূম, রজ, পঙ্ক, সুগন্ধ, দুর্গন্ধ, পৃথিবী, বায়ু ইত্যাদিতে অবস্থিতি করিয়া, আকাশ সেই সেই পদার্থের সঙ্গে মিলিত বা দূষিত হন না তদ্রূপ আত্মাও দেব, দানব, মানব, রাক্ষস, পশু, পক্ষী ইত্যাদির দেহে অবস্থান করিয়াও কাহারও সহিত মিলিত বা দূষিত হন না। আত্মা

যথা প্রকাশয়ত্যেকঃ, কৃৎস্নং লোকমিমং রবিঃ।
ক্ষেত্রং ক্ষেত্রী তথা কৃৎস্নং, প্রকাশয়তি ভারত ॥ ৩৪ ॥

---

ভোঃ ভারত! যথা একঃ রবিঃ ইমং কৃৎস্নং লোকং প্রকাশয়তি, তথা ক্ষেত্রী কৃৎস্নং ক্ষেত্রং প্রকাশয়তি ॥ ৩৪ ॥

হে ভারত! যেমন এক সূর্য্য এই সমগ্র জগৎকে প্রকাশ করেন, সেইরূপ ক্ষেত্রজ্ঞ পরমাত্মা সমস্ত ক্ষেত্রকে প্রকাশ করেন ॥ ৩৪ ॥

34. O Bha'ratha! as the one sun illumineth the whole world, so the Lord of the Field illumineth all the fields.

---

আকাশের ন্যায় সর্ব্বভূতাত্মক হইয়াও নির্লিপ্ত এবং সূর্য্যের ন্যায় সর্ব্বপ্রকাশক হইয়াও কাহার প্রাকৃতিক ধর্ম্মে অর্থাৎ সুখদুঃখাদিতে লিপ্ত হন না। পার্থিব উপমাদ্বারা পারমার্থিক বিষয় ব্যাখ্যা করা সুকঠিন হইলেও আকাশ ও সূর্য্যের উপমাদ্বারা যতদূর সম্ভবে আত্মার প্রাকৃতিক ধর্ম্মের বিষয় কীর্ত্তন করিলেন। আকাশ নিরাকার হইলেও তাহার প্রতিবিম্ব স্বচ্ছ জলে নিপতিত হইয়া থাকে, তদ্রূপ আত্মা নিরাকার হইয়াও প্রত্যগাত্মারূপে জীবদেহে বিম্বিত হইতেছেন। গুণশূন্য হইয়াও সূর্য্যের ন্যায় স্বপ্রকাশ ও নিজ চিচ্ছক্তিবলে এই অনন্তবিশ্ব প্রভাসিত করিতেছেন ॥ ৩৩ ॥

33. The Lord shews by a metaphor that the cohesion of an object is in a direct ratio with its density ie denser an object is, its power of cohesion becomes stronger. In the Aka'sha or vacuity the power of cohesion is reduced to a minimum, hence it does not adhere to external objects although it is all-pervading. In the same way the soul which is exceedingly subtle in its essence is not attached to anything, although it is the main stay of all nature. The soul is always pure like the Aka'sha and full of light like the sun. The three qualities of Nature called spiritual, essential and carnal cannot affect the pristine purity of this soul.

স্বামী ॥ অসঙ্গত্বাৎ লেপঃ ন অস্তি ইতি আকাশ দৃষ্টান্তেন দর্শিতং প্রকাশকত্বাৎ চ প্রকাশ্যধর্ম্মৈঃ ন যুজ্যত ইতি রবি দৃষ্টান্তেন আহ যথা প্রকাশয়তি ইতি। স্পষ্টঃ অর্থঃ ॥৩৪॥

ন কেবলমসঙ্গ স্বভাবত্বাদাত্মানোপলিপ্যতে প্রকাশকত্বাদপি প্রকাশ্যধর্ম্মৈর্নলিপ্যতে ইতি সদৃষ্টান্তমাহ; কেবল অসঙ্গ স্বভাববশতঃ আত্মা নির্লিপ্ত এমন নহে, তিনি সুখ দুঃখাদি ধর্ম্ম প্রকাশক হইয়াও তাহাদিগের সহিত লিপ্ত হন না তাহার দৃষ্টান্ত দিতেছেন।

ক্ষেত্র ক্ষেত্রজ্ঞয়োরেব, মন্তরং জ্ঞানচক্ষুষা।
ভূত প্রকৃতি মোক্ষঞ্চ, যে বিদুর্যান্তি তে পরম্ ॥ ৩৫।
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং
ভীষ্মপর্ব্বণি শ্রীমদ্ভগবদ্গীতাসূপনিষৎসু ব্রহ্মবিদ্যায়াং
যোগশাস্ত্রে শ্রীকৃষ্ণার্জ্জুনসংবাদে ক্ষেত্র ক্ষেত্রজ্ঞ-
বিভাগোনাম ত্রয়োদশোঽধ্যায়ঃ ॥ ১৩ ॥

---

যে জ্ঞানচক্ষুষা ক্ষেত্র ক্ষেত্রজ্ঞয়োঃ এবং অন্তরং ভূত প্রকৃতি মোক্ষং চ বিদুঃ তে পরং যান্তি ॥ ৩৫ ॥

ইতি শ্রীমদ্ভগবদ্গীতান্বয়ে ত্রয়োদশোঽধ্যায়ঃ ॥ ১৩ ॥

যাঁহারা জ্ঞানচক্ষুদ্বারা ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞের এই প্রকার প্রভেদ এবং ভূতগ্রামের প্রকৃতি হইতে মোক্ষোপায় ইত্যাদি জানেন, তাঁহারা উৎকৃষ্ট পদ প্রাপ্ত হন ॥ ৩৫ ॥

বেদব্যাস প্রণীত শতসহস্র শ্লোকপূর্ণ ধর্ম্মশাস্ত্রে শ্রীমহাভারত গ্রন্থে ভীষ্মপর্ব্বাধ্যায়ে বেদের শাখাস্বরূপ শ্রীমদ্ভগবদ্গীতায় শ্রীকৃষ্ণার্জ্জুনসংবাদে যোগশাস্ত্রে ব্রহ্মবিদ্যায় ক্ষেত্রক্ষেত্রজ্ঞবিভাগনামক ত্রয়োদশ অধ্যায় সমাপ্ত ॥ ১৩ ॥

35. They who by the eye of wisdom perceive the difference between Kshettra and Kshettrajnya, and the means of liberation from the delusion of the objective world, they attain salvation.

HERE ENDETH BOOK XIII OF THE BHAGABATHA GITHA´ STYLED THE RELIGION ON THE SEPARATION OF THE FIELD FROM THE KNOWER OF THE FIELD.

---

রবিঃ = আদিত্যঃ। লোকং = দেহেন্দ্রিয় সংঘাতরূপবদ্বস্তুমাত্রমিতি; দেহেন্দ্রিয়ের সমবায় রূপবিশিষ্ট বস্তুজাত। প্রকাশয়তি = প্রকাশ করেন। ক্ষেত্রী = ক্ষেত্রজ্ঞ। ক্ষেত্রং = মহাভূতাদি ধৃত্যন্তং "মহাভূত" শব্দ হইতে "ধৃতি" শব্দ পর্য্যন্ত অত্রাধ্যায়ের ষষ্ঠ শ্লোক ও সপ্তমের প্রথমার্দ্ধ।

সূর্য্য যেমন এই বিশ্ব প্রকাশ করিয়া ও সকল ধর্ম্মাধর্ম্ম প্রত্যক্ষ করিয়া সর্ব্বদা নির্লিপ্তভাবে অবস্থান করিতেছেন তদ্রূপ আত্মা জীবদেহে অবস্থান করিয়া জীবশক্তি বিস্তার করিতেছেন কিন্তু সেই শক্তি ও গুণের সহিত মিলিত হন না।

শ্রুতি বলিয়াছেন ঃ—

সূর্য্যো যথা সর্ব্বলোকস্য চক্ষুর্নলিপ্যতে চাক্ষুষৈর্বাহ্যদোষৈঃ।

একস্তথা সর্ব্বভূতান্তরাত্মা ন লিপ্যতে লোক দুঃখেন বাহ্যঃ॥

সর্ব্বলোকের চক্ষুঃ সূর্য্য যেমন ভূত পদার্থের দোষে দূষিত হন না তদ্রূপ সর্ব্বভূতান্তরাত্মা লোকের সুখ দুঃখ মোহাদিতে সংযুক্ত হন না। এইরূপ আত্মার ও প্রকৃতির বিভিন্নতা, ও প্রকৃতির মায়াশক্তিও তাহা হইতে উদ্ধারের উপায় জ্ঞানচক্ষুদ্বারা যিনি অবগত হইয়াছেন তিনিই মুক্ত॥ ৩৪॥

34. The Lord concludes this Book by considering the soul in its two aspects. It is not tainted by time and place. The immortal soul is the same whether it lives in a black man or a white man, whether it is in a blade of grass or in an elephant. It occupies the whole moving and the unmoving objects without being soiled or tainted in the least degree. Secondly although it displays virtue or vice, pleasure or pain, life and death, youth or old age it remains the same. In this latter respect it is like the sun which comes in contact with every substance of this world, bad, good or indifferent without being affected in any way. The soul is the passive spectator of the operations of the 3 qualities, in itself changeless and of a different nature from them.

স্বামী॥ অধ্যায়ার্থং উপসংহরতি—ক্ষেত্রক্ষেত্রজ্ঞয়োঃ ইতি। এবং—উক্ত প্রকারেণ, ক্ষেত্রক্ষেত্রজ্ঞয়োঃ অন্তরং—ভেদং বিবেকজ্ঞানলক্ষণেন চক্ষুষা যে বিদুঃ, তথা যা ইয়ং উক্তা ভূতানাং প্রকৃতিঃ তস্যাঃ সকাশাৎ মোক্ষং—মোক্ষোপায়ং ধ্যানাদিকং চ যে বিদুঃ তে পরং পদং যান্তি।

বিবিক্তৌ যেন তত্ত্বেন, মিশ্রৌ প্রকৃতিপুরুষৌ।

তং বন্দে পরমানন্দং, নন্দনন্দনমীশ্বরম্॥ ৩৫॥

ইতি শ্রীধরস্বামিকৃত টীকায়াং ক্ষেত্রক্ষেত্রজ্ঞোবিভাগোনাম ত্রয়োদশোঽধ্যায়ঃ॥ ১৩॥

ইদানীমধ্যায়ার্থং সকল মুপসংহরতি; এই শ্লোকদ্বারা ভগবান্ এই অধ্যায়ের সমুদায় বিষয় উপসংহার করিতেছেন।

জ্ঞানচক্ষুষা=বিবেকজ্ঞানলক্ষণেন শাস্ত্রাচার্য্যোপদেশজনিতাত্মজ্ঞানরূপেণ চক্ষুষা; শাস্ত্র ও গুরূপদেশ দ্বারা লব্ধ আত্মজ্ঞানরূপ চক্ষুদ্বারা। এবং=উক্ত প্রকারেণ। অন্তরং=পরস্পর বৈলক্ষণ্যং; ক্ষেত্রক্ষেত্রজ্ঞের পরস্পর বিভিন্নতা। ভূত প্রকৃতিঃ=ভূতানাং প্রকৃতিঃ; ভূত সকলে অধিষ্ঠিত মায়া। মোক্ষং=মোক্ষোপায়ং; মুক্তির উপায়, অথবা মোক্ষণং অত্যন্তাভাবঃ; তিরোভাব। চ=চকারাৎ ধ্যানাদিঃ; চ ব্যবহার করিয়া ধ্যানাদির

বিষয় উল্লেখ করিলেন। বিদুঃ=(বিদ্+লট্+অন্তি) জানন্তি; অবগত হন। তে=তাঁহারা। পরং=পদার্থাত্ম বস্তু স্বরূপং কৈবল্যং; ব্রহ্ম পদার্থে সাযুজ্য মুক্তি। যান্তি=প্রাপ্নুবন্তি; প্রাপ্ত হন।

ত্রয়োদশ অধ্যায় উপসংহার করিয়া ভগবান্ উক্ত অধ্যায় লিখিত সমস্ত বিষয় সংক্ষেপে উল্লেখ করিতেছেন। অত্রাধ্যায়ে নিম্নলিখিত বিষয়গুলির মীমাংসা করা হইল।

প্রথম—ক্ষেত্র কাহাকে বলে। দ্বিতীয়—ক্ষেত্রী বা ক্ষেত্রজ্ঞপুরুষ কে। তৃতীয়—উভয়ে একত্র থাকিয়াও পৃথক্ পৃথক্ ধর্ম্মাবলম্বী। চতুর্থ—ভূতজগতে যে বৈষম্যভাব লক্ষিত হইতেছে তাহা কর্ম্মফল বশতঃ। পঞ্চম—সাধারণভাবে আত্মা সুখ, দুঃখ ভোক্তা বলিয়া অনুভূত হয় কিন্তু বাস্তবিকপক্ষে আত্মা নির্লিপ্ত। ষষ্ঠ—ধ্যানাদি যোগদ্বারা মায়ার বিক্ষেপণ শক্তি হইতে উদ্ধার হওয়া যায়। এই প্রকৃতির ত্রিগুণের বিষয় চতুর্দ্দশ অধ্যায়ে বর্ণিত হইতেছে॥ ৩৫॥

ইতি "গীতার্থপ্রবোধ" নামক ত্রয়োদশ অধ্যায় সমাপ্ত॥ ১৩॥

35. One who knows the difference between the body and the soul as also the ways and means by which the embodied soul perceiving ma'ya' extricates itself from its grip, such a man goes to the supreme path whence he never returns. In this Book the Lord explained the following subjects.

( *i* ) What is Kshetra ?

( *ii* ) Which is Kshetrajna ?

( *iii* ) Though living together they have characteristic virtues.

( *iv* ) The apparent incongruities and inconsistencies we see before us are the result of works done in past lives. We see some great, some happy, some low, some miserable &c &c. These are not the result of heredity or environment as wrongly supposed by some materialists, but the ultimate result of works done in previous lives. It is admitted that heredity and environment are powerful factors in the formation of beings in their physical, intellectual and moral capacities, but they are all governed by a superior force which is the resultant effect of works done in past lives.

( *v* ) In the ordinary eye the soul appears to enjoy or suffer, but in fact it has no attribute or feeling.

( *vi* ) By dhya'n or shama'dhi the mind liberates itself from the influence of the objective world.

The Lord now proceeds in the succeeding Book to explain the influence of the three qualities which we have hitherto called by the names of spiritual, essential and carnal. This terminology, however, is not satisfactory as we shall see in the next Book.

HERE ENDS THE ENGLISH COMMENTARY ON BOOK XIII
OF THE BHAGABATHA GITHA.

# চতুর্দ্দশোঽধ্যায়ঃ।

## BOOK XIV.

## গুণত্রয়বিভাগযোগঃ।

## RELIGION BY THE SEPARATION OF THREE QUALITIES.

শ্রীভগবানুবাচ।

পরং ভূয়ঃ প্রবক্ষ্যামি, জ্ঞানানাং জ্ঞানমুত্তমম্।
যজ্‌জ্ঞাত্বা মুনয়ঃ সর্ব্বে, পরাং সিদ্ধিমিতোগতাঃ ॥ ১ ॥

---

শ্রীভগবান্ উবাচ।

জ্ঞানানাং উত্তমং পরং জ্ঞানং ভূয়ঃ প্রবক্ষ্যামি। যৎ জ্ঞাত্বা সর্ব্বে মুনয়ঃ ইতঃ পরাং সিদ্ধিং গতাঃ ॥ ১ ॥

শ্রীভগবান্ কহিলেন।

জ্ঞান সমূহের মধ্যে উত্তম ফলপ্রদ, শ্রেষ্ঠ জ্ঞান পুনরায় বলিতেছি, যাহা অবগত হইয়া সমস্ত মুনিগণ দেহবন্ধন হইতে বিমুক্ত হইয়া পরমপদ প্রাপ্ত হইয়াছেন ॥ ১ ॥

SRIKRISHNA SAID.

1. I will again declare to thee that supreme wisdom, the best of all wisdom, which having acquired, all sages being freed from the bonds of life, have reached supreme perfection.

---

শ্রীধরস্বামী ॥ পুং প্রকৃত্যোঃ স্বতন্ত্রত্বং, বারয়ন্ গুণসঙ্গতঃ।
প্রাহ সংসার বৈচিত্র্যং, বিস্তরেণ চতুর্দ্দশে ॥

"যাবৎ সংজায়তে কিঞ্চিৎ সত্বং স্থাবরজঙ্গমং। ক্ষেত্রক্ষেত্রজ্ঞ সংযোগাৎ তদ্বিদ্ধি" ইত্যুক্তং স চ ক্ষেত্রক্ষেত্রজ্ঞয়োঃ সংযোগঃ নিরীশ্বর সাংখ্যানাং ইব ন স্বাতন্ত্র্যেণ কিন্তু ঈশ্বরেচ্ছয়া এবেতি কথন পূর্ব্বকং "কারণং গুণসংজ্ঞোঽস্য সদসদযোনি জন্মসু" ইত্যনেন

উক্তং সত্ত্বাদি গুণকৃতং সংসার বৈচিত্র্যং প্রপঞ্চয়িষ্যন্ এবংভূতং বক্ষ্যমাণং অর্থং স্তৌতি "পরংভূয়ঃ" ইতি দ্বাভ্যাং। পরং=পরমাত্মনিষ্ঠং, জ্ঞায়তে অনেনেতি জ্ঞানং—উপদেশং, ভূয়ঃ অপি তুভ্যং—প্রকর্ষেণ বক্ষ্যামি। কথং ভূতং জ্ঞানানাং—তপঃকর্ম্মাদি বিষয়ানাং মধ্যে, উত্তমং—মোক্ষহেতুত্বাৎ। তদেবাহ যজ্ জ্ঞাত্বা মুনয়ঃ—মননশীলাঃ সর্ব্বে, ইতঃ—দেহবন্ধনাৎ, পরাং সিদ্ধিং—মোক্ষং প্রাপ্তাঃ॥ ১॥

শ্রীকৃষ্ণায় গীতামৃতদুহে নমঃ; গীতামৃত দোহনকর্ত্তা শ্রীকৃষ্ণকে নমস্কার। সর্ব্বমুৎপদ্যমানং ক্ষেত্র ক্ষেত্রজ্ঞ সংযোগাদুৎপদ্যতে ইতি উক্তং তৎ কথমিতি তৎ প্রদর্শনার্থং পরংভূয়ঃ ইত্যাদি অধ্যায় আরভ্যতে। ক্ষেত্র ক্ষেত্রজ্ঞ সংযোগ বশতঃ ভূতজগৎ উৎপন্ন হইয়াছে ইহা কীর্ত্তন করিয়া উক্ত সংযোগ কিপ্রকার তাহা এই অধ্যায়ে বর্ণন করিতেছেন। অথবা ঈশ্বর পরতন্ত্রয়োঃ ক্ষেত্রক্ষেত্রজ্ঞয়োর্জগৎকারণত্বং, ন তু সাংখ্যানামিব স্বতন্ত্রয়োরিত্যেবমর্থং, প্রকৃতিস্থত্বং গুণেষু চ সঙ্গঃ সংসারকারণমিত্যুক্তং কস্মিন্ গুণে কথং সঙ্গঃ, কেবাগুণাঃ, কথং বা বধ্নন্তি, গুণেভ্যশ্চ মোক্ষণং কথং স্যাৎ, মুক্তস্য চ লক্ষণং বক্তব্যমিত্যেবমর্থঞ্চ শ্রীভগবানুবাচ পরমিতি। পরমেশ্বরাধীন ক্ষেত্র ক্ষেত্রজ্ঞের সংযোগই জগদুৎপত্তির কারণ, সাংখ্যমতানুসারে তাঁহারা স্বতন্ত্রভাবে জগতের কারণ নহেন, এবং প্রকৃতিস্থিত গুণ সমূহ ও অভিলাষ সংসারের কারণ ইহা কীর্ত্তন করিয়া, কোন্ গুণে কিপ্রকার অভিলাষ, গুণ কাহাকে বলে, গুণ সকল কিপ্রকারে দেহীকে বন্ধন করে, এবং কি উপায়ে উক্ত গুণসমূহ হইতে মুক্তিলাভ করে, এবং মুক্ত ব্যক্তির লক্ষণ বা কি এই সকল বিষয় ব্যাখ্যা করিবার জন্য ভগবান্ চতুর্দ্দশ অধ্যায় আরম্ভ করিলেন।

জ্ঞানানাং=জ্ঞানসাধনানাং বহিরঙ্গানাং যজ্ঞাদীনাং; যজ্ঞাদি বহিরঙ্গ জ্ঞানসাধনের মধ্যে। উত্তমং=উৎকৃষ্টফলকং; অন্তরঙ্গ উৎকৃষ্ট ফলপ্রদ। পরং=পূর্ব্বোক্তাদন্যং প্রকৃতিপুরুষান্তর্গতমেব সত্ত্বাদিগুণবিষয়ং; পূর্ব্ব হইতে অন্য প্রকার প্রকৃতিপুরুষান্তর্গত সত্ত্বাদি গুণ বিষয়। ভূয়ঃ=পূর্ব্বেষু অধ্যায়েষু সকৃদুক্তমপি পুনঃ; পূর্ব্ব অধ্যায়ে বারম্বার বলা হইলেও পুনর্ব্বার। প্রবক্ষ্যামি=প্রকর্ষেণ বক্ষ্যামি; সম্পূর্ণরূপে কীর্ত্তন করিতেছি। যৎ জ্ঞাত্বা=যৎ প্রাপ্য; যে জ্ঞান লাভ করিয়া। সর্ব্বেমুনয়ঃ=মননশীলাঃ সর্ব্বে; শ্রবণ মনন নিদিধ্যাসন যুক্ত সকল মহাত্মাগণ। ইতঃ=দেহবন্ধনাৎ; দেহবন্ধন হইতে। পরাংসিদ্ধিং=মোক্ষ্যাখ্যাং; মোক্ষ। গতাঃ=প্রাপ্তা; প্রাপ্ত হন।

সাংখ্যমতাবলম্বি নিরীশ্বরবাদিগণের মত খণ্ডন করিয়া শ্রীভগবান্ পূর্ব্বাধ্যায়ে বলিয়াছেন ক্ষেত্র ও ক্ষেত্রজ্ঞ সংযোগে এই ভূতজগৎ উৎপন্ন হইয়াছে। "সমং সর্ব্বেষু ভূতেষু তিষ্ঠন্তং পরমেশ্বরং" ইত্যাদি বলিয়া ক্ষেত্র ক্ষেত্রজ্ঞের সংযোগ ঈশ্বরাধীন তাহারা স্বতন্ত্রভাবে কোন কার্য্য করিতে পারে না বলিয়াছেন। আরও বলিয়াছেন "পুরুষঃ প্রকৃতিস্থোহি ভুংক্তে প্রকৃতিজান্ গুণান্" পুরুষ প্রকৃতিস্থ হইয়া গুণগ্রাম উপভোগ করেন এবং ঐ সমস্ত গুণ ও গুণপ্রসূত অভিলাষ সংসার কারণ। ত্রয়োদশ অধ্যায়ে এই সমস্ত বর্ণিত হইয়াছে।

এইক্ষণে চতুর্দ্দশ অধ্যায়ে কোন গুণে কিপ্রকার অভিলাষ, গুণ কাহাকে বলে, গুণ সকল কিপ্রকারে মানবকে বন্ধন করে; এবং কিপ্রকারে উক্ত গুণের শক্তি হইতে অব্যাহতি প্রাপ্ত হইয়া মানব মুক্তিলাভ করিতে পারে, এবং মুক্ত ব্যক্তির লক্ষণ কি, এই সকল বিষয় চতুর্দ্দশ অধ্যায়ে বর্ণিত হইতেছে।

কেহ কেহ "জ্ঞানানাং" শব্দের পরিবর্ত্তে "জ্ঞানিনাং" পাঠ করিয়াছেন তাহাতে অর্থের কোন বৈষম্য হয় না। জ্ঞানিনাং শব্দের অর্থ তপঃকর্ম্মাদি বিষয়ানাং; তপঃকর্ম্মাদি বিষয় সকলের মধ্যে। উৎকৃষ্ট ফলপ্রদ জ্ঞানসাধনোপায় পূর্ব্ব পূর্ব্ব অধ্যায়ে বারম্বার বলা সত্তেও পুনর্ব্বার এইক্ষণে বলিতেছেন। পাঠক মহোদয় মনে করিবেন না যে এইক্ষণে যে সাধনোপায় বলিতেছেন তাহা অন্তরঙ্গ "অমানিত্বাদি" সাধনোপায় হইতে শ্রেষ্ঠ। প্রথম ও দ্বিতীয় শ্লোকের দ্বারা এই জ্ঞানসাধনোপায়ের মহিমা কীর্ত্তন করিতেছেন। এই জ্ঞান লাভ করিয়া মুনিগণ সংসারবন্ধন হইতে মুক্ত হইয়াছেন ॥ ১ ॥

1. In the previous Book the Blessed Lord has explained (*i*) the nature of Kshetra and Kshetrajna, (*ii*) what is Nature and Spirit, (*iii*) how Spirit with Nature enjoys the effects of qualities (গুণ), (*iv*) how the true seer sees the Lord Supreme in the union of Nature and Spirit (Kshetra and Kshetrajna), (*v*) how all things movable and immovable are produced from this union &c &c. The Lord has shewn the fallacy of the Sha´nkhya doctrine that Purusha and Prakrithi i e Spirit or consciousness and Nature can by themselves produce the objective world. Having shewn all these, the Lord now proposes to explain (*i*) what these 3 qualities are, (*ii*) which quality produces which desire, (*iii*) how these qualities bind the embodied Spirit, (*iv*) by what means the spirit can free itself from the effects of these qualities, (*v*) what are the distinctive features of the embodied soul which has succeeded to free itself from these qualities &c &c. The first and second verses have been devoted to shew the supreme nature of the knowledge which this Book will contain. The word jna´na´nang (জ্ঞানানাং) includes knowledge gained by performing good work, rituals &c, and excludes indifference, absence of Egoism &c as described from verses 7 of the previous Book. Those who can act up to the teachings of the Blessed Lord as contained in this Book, are freed from the effects of the three qualities and eventually obtain the essence of the Lord.

ইদং জ্ঞানমুপাশ্রিত্য, মম সাধর্ম্ম্যমাগতাঃ।
সর্গেঽপি নোপজায়ন্তে, প্রলয়ে ন ব্যথন্তি চ ॥ ২ ॥

( সাধকাঃ ) ইদং জ্ঞানং উপাশ্রিত্য মম সাধর্ম্ম্যং আগতাঃ ( তে ) সর্গে অপি ন উপজায়ন্তে প্রলয়ে চ ন ব্যথন্তি ॥ ২ ॥

সাধকগণ এই প্রকার জ্ঞান আশ্রয় করিয়া আমার স্বরূপত্ব প্রাপ্ত হন, তাঁহারা সৃষ্টিকালেও জন্মগ্রহণ করেন না, প্রলয়কালেও দুঃখানুভব করেন না ॥ ২ ॥

2. The Yogics having taken refuge in this wisdom, obtain My essence. They are not reborn at creation, nor do they suffer pain at dissolution.

---

স্বামী ॥ কিঞ্চ ইদং ইতি। ইদং—বক্ষ্যমানং, জ্ঞানমুপাশ্রিত্য—জ্ঞানসাধনং অনুষ্ঠায়, মম সাধর্ম্ম্যং—মদ্রূপত্বং, প্রাপ্তাঃ সন্তঃ, সর্গেঽপি—ব্রহ্মাদিষু উৎপদ্যমানেষু অপি, ন উৎপদ্যন্তে। তথা প্রলয়ে অপি ন ব্যথন্তি—প্রলয় দুঃখং ন অনুভবন্তি, পুন ন আবর্ত্তন্ত ইত্যর্থঃ ॥ ২ ॥

পুনরপি তজ্‌জ্ঞানং ফলেন বিশিনষ্টি; পুনর্ব্বার সেই জ্ঞানফলের দ্বারা বিশেষ করিতেছেন।

ইদং জ্ঞানং=যথোক্তং জ্ঞানসাধনং; উল্লিখিত জ্ঞানোপায়; অর্থাৎ যে উত্তম জ্ঞানের বিষয় এইক্ষণ কীর্ত্তন করিবেন। উপাশ্রিত্য=অনুষ্ঠায়; অনুষ্ঠান করিয়া। মম=পরমেশ্বরস্য। সাধর্ম্ম্যং=মৎস্বরূপতাং; আমার স্বকীয়রূপত্ব। আগতাঃ=প্রাপ্তাঃ; প্রাপ্ত হন। সর্গে=(সৃজ্ + ঘঞ্) সৃষ্টিকালে। ন উপজায়ন্তে=নোৎপদ্যন্তে; উৎপন্ন হন না। প্রলয়ে = ( প্র + লী + অল্ ) ব্রহ্মণোপি বিনাশকালে; হিরণ্যগর্ভের বিলয়কালে। ন ব্যথন্তি=ব্যথাং ন আপদ্যন্তে; ব্যথিত হন না।

অত্র শ্লোকে মুক্তির ঐকান্তিকতা প্রদর্শন করিতেছেন। সাধকগণ এই সর্ব্বোৎকৃষ্ট ফলপ্রদ জ্ঞানোপায় অবলম্বন করিয়া ভগবানের স্বরূপত্ব লাভ করেন। ভগবান্ গুণাতীত, সাধক এই সাধনবলে তাঁহার ন্যায় গুণাতীত হন এবং সৃষ্টিকালে তাঁহার জন্ম হয় না, প্রলয়কালেও তাঁহার মৃত্যু হয় না, অর্থাৎ তিনি নির্ব্বাণরূপ মুক্তিলাভ করেন। "সাধর্ম্ম্যং আগতাঃ" ইহার অর্থ ভগবানের ধর্ম্ম প্রাপ্ত হন। গবয়নামক জন্তু গোধর্ম্মাক্রান্ত বটে কিন্তু গো হইতে পৃথক্। সাধক তদ্রূপ পৃথক্‌ভাব অবলম্বন করেন না, ভগবানের স্বরূপত্ব প্রাপ্ত হন ॥ ২ ॥

মম যোনির্মহদ্ব্রহ্ম, তস্মিন্ গর্ভং দধাম্যহম্।
সম্ভবঃ সর্ব্বভূতানাং, ততো ভবতি ভারত ॥ ৩ ॥

ভো ভারত! মম মহৎব্রহ্ম যোনিঃ, অহং তস্মিন্ গর্ভং দধামি। ততঃ সর্ব্বভূতানাং সম্ভবঃ ভবতি ॥ ৩ ॥

হে ভারত! আমার প্রকৃতি উৎপত্তি স্থান, আমি তাহাতে চৈতন্য স্বরূপ বীজ নিক্ষেপ করিয়া থাকি। সেই গর্ভাধান হইতে সর্ব্বভূতের জন্ম হয় ॥ ৩ ॥

3. O Bha´ratha! My mighty Brahman is the womb, in that I cast the seed, thence cometh the production of all things.

2. The first and second verses exalt the effects of the wisdom which the Lord is about to preach in this Book. The Lord Srikrishna is beyond the influence of Prakrithi. He calls on his devotees to be so, and as soon as they succeed in crossing over the *gunas*, they assume His nature i e they become equal to Him as regards the influence of the ma´ya´. The word ***pain*** means pain at repetition of births. These Munis are never reborn i e they obtain Nirbana.

স্বামী ॥ তৎ এবং প্রশংসয়া শ্রোতারং অভিমুখীকৃত্য পরমেশ্বরাধীনয়োঃ প্রকৃতিপুরুষয়োঃ সর্ব্বভূতোৎপত্তিং প্রতিহেতুত্বং ন তু স্বতন্ত্রয়োঃ ইতি ইমং বিবক্ষিতং অর্থং কথয়তি মম ইতি। দেশতঃ কালতঃ চ অপরিচ্ছিন্নত্বাৎ মহৎ বৃংহিতত্বাৎ স্বকার্য্যানাং বৃদ্ধিহেতুত্বাৎ বা ব্রহ্ম প্রকৃতিঃ ইতি অর্থঃ। তৎ মহৎ ব্রহ্ম মম—পরমেশ্বরস্য, যোনিঃ—গর্ভাধানং স্থানং, তস্মিন্ অহং গর্ভং—জগৎ বিস্তার হেতুং চিৎ আভাসং, দদামি—নিক্ষিপামি; প্রলয়ে ময়ি লীনং সন্তং অবিদ্যা কাম কর্ম্মানুশয়বন্তং ক্ষেত্রজ্ঞং, সৃষ্টি সময়ে ভোগ্যেন ক্ষেত্রেণ সংযোজয়াং ইতি অর্থঃ। ততঃ—গর্ভাধানাৎ, সর্ব্বভূতানাং ব্রহ্মাদীনাং, সম্ভবঃ—উৎপত্তিঃ ভবতি ইতি ॥ ৩ ॥

ক্ষেত্র ক্ষেত্রজ্ঞ সংযোগ ঈদৃশোভুত কারণমিত্যাহ; ক্ষেত্র ক্ষেত্রজ্ঞের সংযোগ দ্বারা কিপ্রকারে সর্ব্বভূতের উৎপত্তি হয় তাহা কীর্ত্তন করিতেছেন।

মম=পরমেশ্বরস্য; পরমেশ্বরের। মহৎব্রহ্ম=স্বভূতা মদীয়া মায়া ত্রিগুণাত্মিকা প্রকৃতিঃ সর্ব্বভূতানাং সর্ব্বকার্য্যেভ্যো মহত্ত্বাৎ ভরণাচ্চ স্ববিকারাণাং; পরমেশ্বর হইতে উৎপন্ন, মায়ারূপ ত্রিগুণাত্মিকা প্রকৃতি সকল ভূতের কার্য্য হইতে শ্রেষ্ঠ এবং পরমেশ্বরের

শিকারের ভরণকর্ত্রী। যোনিঃ=(যু+কতি) উৎপত্তি স্থানং। তস্মিন্=মহতি ব্রহ্মণি যোনৌ; মহদ্ব্রহ্মরূপ যোনিতে। গর্ভং=(গৃভ্+অল্) সর্ব্বভূত জন্মকারণং; সর্ব্বভূতের উৎপত্তির কারণ। দধামি=নিক্ষিপামি; নিক্ষেপ করিয়া থাকি। ততঃ=গর্ভাধানাৎ; সেই গর্ভাধান হইতে। সম্ভবঃ ভবতি=উৎপত্তি হয়।

প্রথম ও দ্বিতীয় শ্লোকদ্বারা এই জ্ঞান সম্বন্ধে পাঠকের রুচি উৎপাদন করিয়া, ভগবান্ তৃতীয় শ্লোক হইতে গুণপ্রকরণ আরম্ভ করিলেন। প্রথমতঃ গুণ সকল কিপ্রকারে উৎপন্ন হইয়া চিদাংশ সম্ভূত নির্ব্বিকার দেহীকে আবদ্ধ করে তাহা কীর্ত্তন করিতেছেন। সাংখ্যমত খণ্ডন করিয়া বেদান্ত শাস্ত্রাদির মতাবলম্বন পূর্ব্বক ভগবান্ প্রথমতঃ সৃষ্টির প্রক্রিয়া বর্ণন করিতেছেন। সর্ব্বপ্রথমে হিরণ্যগর্ভ ও তাহা হইতে যাবদীয় ভূতজগৎ নিজ নিজ কর্ম্মফলানুসারে দেব, দানব, মানব, পশু, পক্ষী ইত্যাদি দেহ ধারণ করিয়া জন্মগ্রহণ করিয়া থাকে। প্রথমে সৃষ্টি, তদনন্তর প্রলয়, পুনঃ সৃষ্টি, পুনঃ প্রলয় এইরূপে আবহমানকাল হইতে কর্ম্মচক্রে সৃষ্টির প্রক্রিয়া চলিতেছে। এইরূপ প্রক্রিয়া অনাদি তাহা অগ্রেই বলা হইয়াছে। অবিদ্যা কাম কর্ম্মযুক্ত ক্ষেত্রজ্ঞনামক জীব প্রলয়ে বিলীন অবস্থায় থাকে। কার্য্যকারণ সংঘাতরূপ ক্ষেত্রের সহিত, পরমেশ্বরের চিদাভাস দ্বারা, ক্ষেত্রজ্ঞের সংযোগে হিরণ্যগর্ভ ও তদনন্তর সমগ্র ভূতজগৎ উৎপন্ন হয়। এই ক্ষেত্র অর্থাৎ প্রকৃতি অর্থাৎ মহদ্ব্রহ্ম অর্থাৎ ভগবানের অপরা প্রকৃতি যোনিস্বরূপ। ভগবানের পরা প্রকৃতি ক্ষেত্রজ্ঞ অর্থাৎ পুরুষ। ইহারা সৃষ্টির আদিকালে পৃথক্‌ভাবে অবস্থান করে। "একোঽহং বহুস্যাং প্রজায়েতি" আমি এক আছি প্রজা সৃষ্টি জন্য বহু হইব, ব্রহ্ম এবম্বিধ সিসৃক্ষা অর্থাৎ সঙ্কল্পাত্মক ঈক্ষণ করেন। সেই ঈক্ষণের প্রভাবে ভগবানের বীর্য্য প্রকৃতিরূপ যোনি স্থানে নিক্ষিপ্ত হয়। তাহাতে হিরণ্যগর্ভ এবং হিরণ্যগর্ভ হইতে অভিলাষ অর্থাৎ গুণানুসারে ক্ষেত্রজ্ঞপুরুষ. দেবাদি নানাবিধ অবয়ব ধারণ করিয়া জন্মগ্রহণ করেন। যিনি ত্রিগুণের অতীত তিনি এবম্বিধ প্রক্রিয়ার মধ্যে প্রবিষ্ট হন না। এই শ্লোকে হিরণ্যগর্ভের জন্ম বর্ণিত হইল। টীকাকারগণের মতাবলম্বন করিয়া "মম" শব্দ মহদ্ব্রহ্মের সহিত অন্বয় করিয়াছি কারণ প্রকৃতি ভগবানের। মহত্তত্ত্ব প্রথম কার্য্যের হেতু বলিয়া প্রকৃতিকে মহদ্ব্রহ্ম বলিয়া থাকে সকল ভূতের আদি বলিয়া তাহাকে মহৎ এবং ব্রহ্মার সৃষ্টিকর্ত্তা বলিয়া তাহাকে ব্রহ্ম বলিয়া থাকে ॥ ৩ ॥

3. The Lord explains the process of creation. The Lord has a double nature, one inferior and the other superior ( vide verses 4 and 5 Seventh Book). The inferior is variously styled as Prakrithi, Kshetra, Mahath-Brahman, Ma'ya' &c. The Superior is also variously called Purusha, Kshetrajna &c. Before the commencement of each creation, the soul or Kshetrajna with its 3 qualities remain quiescent. In the same manner the Kshetra or

সর্ব্ব যোনিষু কৌন্তেয়, মূর্ত্তয়ঃ সম্ভবন্তি যাঃ।
তাসাং ব্রহ্ম মহদ্‌যোনি, রহং বীজপ্রদঃ পিতা ॥ ৪ ॥

হে কৌন্তেয়! যাঃ মূর্ত্তয়ঃ সর্ব্বযোনিষু সম্ভবন্তি, তাসাং মহৎব্রহ্ম (এব) যোনিঃ, অহং বীজপ্রদঃ পিতা ॥ ৪ ॥

হে কুন্তীনন্দন! যে মূর্ত্তিসকল সর্ব্বযোনিতে উৎপন্ন হইতেছে, মহৎ ব্রহ্মই সেই সকলের মাতা, আমি (পরমেশ্বর) বীজ নিক্ষেপক পিতা ॥ ৪ ॥

4. O Kunthi's son! whatsoever mortal forms the various wombs are producing, they are born from the womb of Mahat-Brahman and I am their seed-giving father.

---

matter in its widest sense including the qualities of space, air, water, fire and earth remain in a quiescent condition, until the Lord wills that His two natures viz matter (Prakrithi) and Spirit (Purusha) should join and expand for propagation. This exercise of the Lord's will is called in this verse "casting the seed". Prakrithi is the womb, in which the Lord throws the seed for propagation and the offspring is the Kshetrajna which takes various shapes according to its previous work. Those saintly souls who are beyond the 3 qualities are consequently beyond the range of the Prakrithi. They do not fall within the circumvent of creation. They having found the ultimate goal never return.

স্বামী ॥ ন কেবলং সৃষ্টি উপক্রম এব মৎ অধিষ্ঠানেনাভ্যাং প্রকৃতিপুরুষাভ্যাং অয়ং ভূতোৎপত্তি প্রকারঃ অপি সর্ব্বদা এব ইতি আহ সর্ব্ব ইতি। সর্ব্বাসু যোনিষু মনুষ্যাদ্যাসু যাঃ মূর্ত্তয়ঃ—স্থাবরজঙ্গমাত্মিকাঃ উৎপদ্যন্তে তাসাং মূর্ত্তীনাং মহৎব্রহ্ম—প্রকৃতিঃ, যোনিঃ—মাতৃ স্থানীয়া অহং চ বীজপ্রদঃ পিতা—গর্ভাধান কর্ত্তা পিতা ॥ ৪ ॥

নমু কথং উক্তকারণাম্বয়োধেন হিরণ্যগর্ভোদ্ভবমভ্যুপেত্য, ভূতানামুৎপত্তিরুচ্যতে দেবাদি জাতিবিশেষেষু দেহবিশেষাণাং কারণান্তর সম্ভবাত্তত্রাহ; উক্ত কারণে হিরণ্যগর্ভের উদ্ভব স্বীকার করিয়া সর্ব্বভূতের উৎপত্তি কিপ্রকারে হইল, যেহেতুক দেবাদি জাতিবিশেষে দেহ বিশেষের কারণান্তর আছে এই আশঙ্কা নিরাকরণ জন্য ভগবান্ অত্র শ্লোকের অবতারণা করিলেন।

সত্ত্বং রজস্তম ইতি, গুণাঃ প্রকৃতিসম্ভবাঃ।
নিবধ্নন্তি মহাবাহো, দেহে দেহিনমব্যয়ম্ ॥ ৫ ॥

হে মহাবাহো! সত্ত্বং রজঃ তমঃ ইতি গুণাঃ প্রকৃতিসম্ভবাঃ, অব্যয়ং দেহিনং দেহে নিবধ্নন্তি ॥ ৫ ॥

হে মহাবাহো! সত্ত্ব, রজঃ ও তমঃ এই গুণত্রয় প্রকৃতিজাত। ইহারা নির্ব্বিকার দেহিকে দেহে আবদ্ধ করে ॥ ৫ ॥

5. O Mighty Prince! the three qualities spiritual, essential and carnal are born of Prakrithi ( Nature ). They bind, in the body, the changeless embodied soul.

যাঃ মূর্ত্তয়ঃ=জরায়ুজাণ্ডস্বেদজোদ্ভিজ্জাদিভেদেন বিলক্ষণ বিবিধ সংস্থানাস্তনবঃ; জরায়ুজ, অণ্ডজ, স্বেদজ, উদ্ভিজ্জাদি ভেদে ভিন্ন লক্ষণযুক্ত নানাপ্রকার অবয়ববিশিষ্ট শরীর সকল। সর্ব্বযোনিষু=দেব পিতৃ মনুষ্য পশু মৃগাদি যোনিষু; দেবলোক, পিতৃলোক, মনুষ্যগণ, পশ্বাদি উৎপত্তি স্থানে। সম্ভবন্তি=উৎপদ্যন্তে; উৎপত্তি হয়। তাসাং=মূর্ত্তীনাং; সেই মূর্ত্তি সকলের। মহদ্ব্রহ্ম=প্রকৃতিরেব। যোনিঃ=মাতৃস্থানীয়া; মাতা। বীজপ্রদঃ=গর্ভাধানস্থকর্ত্তা।

আমার ঈক্ষণাধীন প্রকৃতিপুরুষের সংযোগে কেবল হিরণ্যগর্ভের উদ্ভব হয় এমত নহে, সমস্ত ভূতজগৎ এইরূপ দেবাদি নানা দেহ ধারণ করিয়া জন্মগ্রহণ করিয়া থাকে। নিষ্কামপুরুষের জন্ম হয় না, কামনাযুক্ত ক্ষেত্রজ্ঞ সত্ত্বরজস্তমাদি অভিলাষানুসারে দেব, গন্ধর্ব্ব, যক্ষ, রাক্ষস, মনুষ্য, পশু, মৃগ, পক্ষী, সরিসৃপাদি দেহধারণ করিতেছেন। মহদ্ব্রহ্মই মাতা এবং ভগবান্ই বীজপ্রদ পিতা বলিয়া জানিবে। ॥ ৪ ॥

4. The Lord says "I am not only the father of Hiranyagarva but the father of all things that are. These various forms which we see in this creation viz: man, bird, beast &c, all derive their existence from My nature according to their past work. Some assume superior organizations while others are compelled to take inferior forms owing to their past work regulated by the 3 qualities spiritual, essential and carnal."

স্বামী ॥ তৎ এবং পরমেশ্বরাধীনাভ্যাং প্রকৃতিপুরুষাভ্যাং সর্ব্বভূতোৎপত্তিং নিরূপ্য ইদানীং প্রকৃতিসঙ্গেন পুরুষস্য সংসারং প্রপঞ্চয়তি সত্ত্বমিত্যাদি চতুর্ভিঃ। সত্ত্বং রজঃ তমঃ ইতি এবং সংজ্ঞকাঃ ত্রয়োগুণাঃ প্রকৃতিসম্ভবাঃ—প্রকৃতেঃ সম্ভবঃ উদ্ভবঃ যেষাং তে তথোক্তাঃ

গুণসাম্যং প্রকৃতিঃ তস্যাঃ সকাশাৎ পৃথক্‌ত্বেন অভিব্যক্তাঃ সন্তঃ প্রকৃতিকার্য্যে দেহে—তাদাত্ম্যেন স্থিতং, দেহিনং—চিদংশং বস্তুতঃ অব্যয়ং নির্ব্বিকারং এব সন্তং, নিবধ্নন্তি—স্বকার্য্যৈঃ সুখদুঃখমোহাদিভিঃ সংযোজয়ন্তি ইতি অর্থঃ॥ ৫ ॥

তদেবং নিরীশ্বর সাঙ্খ্যমত নিরাকরণেন ক্ষেত্র ক্ষেত্রজ্ঞ সংযোগস্যেশ্বরাধীনত্বমুক্তং ইদানীং কস্মিন্ গুণে কথং সঙ্গঃ, কেবা গুণাঃ, কথং বা তে বধ্নন্তীত্যুচ্যতে সত্ত্বমিত্যাদিনা সুখমিত্যতঃ প্রাক্ চতুর্দ্দশভিঃ; এইরূপে নিরীশ্বর সাঙ্খ্যবাদীকে নিরস্ত করিয়া, ঈশ্বরাধীন ক্ষেত্র ক্ষেত্রজ্ঞের সংযোগে ব্রহ্মাণ্ড প্রসূত হইতেছে ব্যাখ্যা করিয়া এইক্ষণ কোন্ গুণে কি অভিলাষ, গুণ কাহাকে বলে, এবং কিপ্রকারে গুণ সকল দেহীকে বন্ধন করিতেছে, ইহা চতুর্দ্দশটী শ্লোকদ্বারা ব্যাখ্যা করিতেছেন।

প্রকৃতিসম্ভবাঃ=প্রকৃত্যুদ্ভবাঃ; প্রকৃতি হইতে উৎপন্ন হইয়াছে। অব্যয়ং=নির্ব্বিকারং; বিকারশূন্য। দেহিনং=দেহতাদাত্ম্যাধ্যাসমাপন্নং জীবং; পরমাত্মার আধ্যাস-সম্পন্ন জীব। দেহে=প্রকৃতি কার্য্যে শরীরেন্দ্রিয় সঙ্ঘাতে; প্রকৃতির কার্য্যস্বরূপ শরীর ও ইন্দ্রিয় সমূহ। নিবধ্নন্তি=(নি+বধ+অন্তি) নির্ব্বিকারমেব সন্তং সবিকারবত্তয়োপদর্শয়তি; নির্ব্বিকার হইয়া সবিকারের ন্যায় উপলব্ধি হইতেছেন।

গুণত্রয় প্রকৃতি হইতে উদ্ভব ইহাতে পাঠক মনে করিবেন না যে প্রকৃতি হইতে গুণ সকল পৃথক্। গুণত্রয়ের সাম্যাবস্থার নাম প্রকৃতি, ইহার বৈষম্যাবস্থাই ত্রিগুণরূপে কথিত হইয়াছে। অবয়ব সকল দ্বারা যেরূপ অবয়বী গঠিত হয় তদ্রূপ ত্রিগুণের দ্বারা প্রকৃতি গঠিত হইয়াছে। অর্থাৎ ত্রিগুণের সমষ্টিকে প্রকৃতি বলে। এই ত্রিগুণাত্মিকা প্রকৃতি নির্ব্বিকার প্রত্যগাত্মাকে দেহরূপ পিঞ্জরে আবদ্ধ করিয়া থাকেন। "নিবধ্নন্তি" শব্দের অর্থ পাঠক বুঝিয়া লইবেন। জলে সূর্য্য প্রতিবিম্ব সন্দর্শন করিয়া জল মধ্যে সূর্য্যোদয় ভ্রম হইতে পারে তদ্রূপ গুণত্রয় দ্বারা আত্মার বন্ধন একটী ভ্রম মাত্র কারণ আত্মা সর্ব্বদা মুক্ত ও নির্ব্বিকার। প্রকৃতি আত্মাকে বন্ধন করিতে পারে না, তথাপি দেহে অবস্থান কালে নির্ব্বিকার আত্মাকে সবিকার বলিয়া অনুভূত হইয়া থাকে। এইক্ষণ কোন্ গুণ কিপ্রকার এবং কিরূপ অভিলাষ দ্বারা জীবকে আবদ্ধ করে তাহা বলিতেছেন॥ ৫ ॥

5. The subject of three qualities which this Book treats, is one of great difficulty. It is very difficult to render satisfactorily in Bengali the 3 qualities Sattva, Rajasa and Tamasa. Several commentators have rendered them by good, indifference, and bad. Sattva and Tamasa are certainly good and bad conditions of Prakrithi, but Rajasa is certainly not indifference. These 3 qualities are three conditions of the soul's nature. They limit the soul which otherwise is unlimited. There is some contention over the true meaning of Prakrithi. It is neither "matter in an undeve-

তত্র সত্ত্বং নির্ম্মলত্বাৎ, প্রকাশকমনাময়ম্।
সুখ সঙ্গেন বধ্নাতি, জ্ঞানসঙ্গেন চানঘ ॥ ৬ ॥

হে অনঘ! তত্র নির্ম্মলত্বাৎ সত্ত্বং প্রকাশকং, অনাময়ং, তৎ সুখ সঙ্গেন চ জ্ঞান সঙ্গেন ( জীবং ) বধ্নাতি ॥ ৬ ॥

হে অনঘ! এই গুণত্রয়ের মধ্যে স্বচ্ছতা নিবন্ধন সত্ত্বগুণ চৈতন্যোদ্দীপক, এবং দুঃখ পরিশূন্য। উহা দেহীকে সুখ ও জ্ঞানের সহিত আবদ্ধ করে ॥ ৬ ॥

6. O Sinless one! of these three qualities the spiritual owing to purity is luminous and free from pain. It bindeth the embodied-soul by its attachment to happiness and its attachment to wisdom.

---

loped state, as Prof. Wilson thinks it to be, nor it is in the language of Prof. Tyndall "The promise and potency of life." It is spirit and matter combined and the 3 qualities are its offsprings. It is difficult to render Rajasa. That which is not good or bad is Rajasa, It is a condition of the soul neither spiritual nor carnal. I have therefore rendered it by "essential." It represents a class of living creatures who are neither spiritually high nor carnally low. The word "bind" means—the effects of these qualities appear to touch the soul in the same way as the water in a reservoir containing the reflection of the sun touches the actual sun in the fermament. The qualities or their effects can not actually affect the changeless soul even when enclosed in the body, but they seem to touch it. In what way these qualities influence the embodied-soul is described in the succeeding verses.

স্বামী ॥ তত্র সত্ত্বস্য লক্ষণং বন্ধকত্বপ্রকারং চ আহ তত্র ইতি। তত্র—তেষাং গুণানাং মধ্যে, সত্ত্বং নির্ম্মলত্বাৎ—স্বচ্ছত্বাৎ স্ফটিকমণিঃ ইব প্রকাশকং—ভাস্বরং অনাময়ং চ—নিরুপদ্রবং, শান্তং ইত্যর্থঃ। অতঃ শান্তত্বাৎ স্বকার্য্যেণ সুখেন যঃ সঙ্গঃ তেন বধ্নাতি, প্রকাশকত্বাৎ চ স্বকার্য্যেণ—জ্ঞানেন যঃ সঙ্গঃ তেন চ বধ্নাতি, হে অনঘ—অপাপ, অহং সুখী জ্ঞানী চ ইতি মনোধর্ম্মান্ তদভিমানিনি=ক্ষেত্রজ্ঞে সংযোজয়তি ইত্যর্থঃ ॥ ৬ ॥

রজোরাগাত্মকং বিদ্ধি, তৃষ্ণাসঙ্গসমুদ্ভবম্ ।
তন্নিবধ্নাতি কৌন্তেয়, কর্ম্মসঙ্গেন দেহিনম্ ॥ ৭ ॥

ভোঃ কৌন্তেয় ! রজঃ রাগাত্মকং, তৃষ্ণাসঙ্গ সমুদ্ভবং (চ) বিদ্ধি। তৎ কর্ম্মসঙ্গেন দেহিনং নিবধ্নাতি ॥ ৭ ॥

হে কৌন্তেয় ! রজোগুণ রাগাত্মক, উহা অনুরাগ ও আসক্তি উদ্ভব করে জানিবে এবং কর্ম্ম সঙ্গে দেহীকে আবদ্ধ করে ॥ ৭ ॥

7. O son of Kunthi ! the essential quality is animated by passion, know thou it causeth thirst and attachment ; it bindeth down the embodied-soul with action,

তত্র কো গুণঃ কেন সঙ্গেন বধ্নাতীত্যুচ্যতে ; সেই গুণত্রয়ের মধ্যে কোন্ গুণ কিপ্রকার অভিলাষ দ্বারা দেহীকে বন্ধন করে তাহা ভগবান কীর্ত্তন করিতেছেন।

অনঘ=(ন+অঘ+অল্) পাপরহিত। তত্র=গুণেষু মধ্যে। নির্ম্মলত্বাৎ=স্বচ্ছত্বাৎ, চিদ্বিম্ব গ্রহণযোগ্যত্বাৎ ; স্বচ্ছতাপ্রযুক্ত ; পরমাত্মবিম্ব গ্রহণোপযোগী। সত্ত্বং=(অস+সতৃ=সৎ+ত্ব) উত্তম গুণ। প্রকাশকং=চৈতন্যাভিবর্দ্ধকং ; চৈতন্য উদ্দীপক। অনাময়ং=আময়রহিতং ; দুঃখ রহিত। সুখসঙ্গেন=সুখস্য আত্মনি অধ্যাসঃ সঙ্গঃ তেন ; আত্মাতে সুখের আধ্যাস অর্থাৎ আমি সুখী ইত্যাদি। জ্ঞানসঙ্গেন=জ্ঞানস্য আত্মনি অধ্যাসঃ সঙ্গঃ তেন ; আত্মাতে জ্ঞানের আধ্যাস অর্থাৎ আমি জ্ঞানী ইত্যাদী। বধ্নাতি=পুরুষস্য সুখসঙ্গং জ্ঞানসঙ্গঞ্চ জনয়তি ; পুরুষের অন্তঃকরণের সুখ ও জ্ঞানাভিমান উৎপত্তি করিয়া দেয়।

যাঁহার হৃদয়ে সত্ত্বগুণের আধিক্য তাঁহার চিত্তবৃত্তি সকল নির্ম্মল তজ্জন্য পরমাত্মার প্রতিবিম্ব সহজেই তাঁহার হৃদয়দর্পণে প্রভাসিত হয়। তিনি সর্ব্বপ্রকার দুঃখ পরিশূন্য হইয়া সুখ ও জ্ঞানে রত থাকেন। সত্ত্বগুণ অনাময় কারণ যে আবরণ শক্তিদ্বারা আত্মজ্ঞান নিরুদ্ধ হইয়া থাকে তাহা সাত্ত্বিক হৃদয়ে থাকে না। সাত্ত্বিকপুরুষের হৃদয়ে চিদাভাস সতত দীপ্যমান থাকে। তবে সত্ত্বগুণ কিপ্রকারে দেহীকে বন্ধন করে। আমি সুখী আমি জ্ঞানী ইত্যাদি অভিমান দ্বারা দেহীকে বন্ধন করিয়া থাকে ॥ ৬ ॥

6. It is difficult to render the word "প্রকাশকং" by an equivalent word in English. It means that the mind in which the spiritual quality predominates is so very pure and transparent that it can easily reflect the luminous spirit of the Brahman. It is a healthy mind which is free from pain io

the ups and downs of this world cannot disturb its equillibrium. It is always happy and wise. This quality binds the embodied soul by its feeling that I am happy I am wise &c.

স্বামী॥ রজসঃ লক্ষণং বন্ধকত্ব প্রকারং চ আহ রজঃ ইতি। রজঃ সঞ্জকং গুণং রাগাত্মকং—অনুরঞ্জনরূপং বিদ্ধি, অতএব তৃষ্ণাসঙ্গ সমুদ্ভবং তৃষ্ণা—অপ্রাপ্তাভিলাষঃ, সঙ্গঃ—প্রাপ্তে অর্থে প্রীতিঃ বিশেষেণ আসক্তিঃ, তয়োঃ—তৃষ্ণাসঙ্গয়োঃ সমুদ্ভবঃ যস্মাৎ তৎ রজঃ দেহিনং দৃষ্টাদৃষ্টার্থেষু কর্ম্মসু সঙ্গেন আসক্ত্যা নিতরাং বধ্নাতি তৃষ্ণাসঙ্গাভ্যাং হি কর্ম্মসু আসক্তিঃ ভবতি ইত্যর্থঃ॥ ৭॥

রজস্তর্হি কিং লক্ষণং কথং বা পুরুষং নিবধ্নাতীত্যাশঙ্ক্যাহ; রজোগুণের কি লক্ষণ কিপ্রকারে জীবাত্মাকে আবদ্ধ করে তাহা শ্রীকৃষ্ণ কীর্ত্তন করিতেছেন॥

রজঃ=(রন্‌জ+অন্) নির্ম্মল স্ফটীকের ন্যায় জীবাত্মাকে যিনি নানাবর্ণে রঞ্জিত করেন তাঁহাকে রজোগুণ বলিয়া থাকে। রাগঃ=(রন্‌জ+ঘঙ) রজ্যতে বিষয়েষু পুরুষো'হনেনেতি; যাহার দ্বারা পুরুষ বিষয়ে আমোদিত হন, অথবা রঞ্জনাদ্রাগো গৈরিকাদিবৎ গৈরিকাদি বর্ণের ন্যায় যদ্দ্বারা আত্মা রঞ্জিত হয় তাহাকে রাগ বলে। তৃষ্ণা=অপ্রাপ্তাভিলাষঃ; অপ্রাপ্ত-বিষয়ে অভিলায। আসঙ্গঃ=প্রাপ্তে বিষয়ে মনসঃ প্রীতি লক্ষণং; প্রাপ্ত বস্তুতে প্রীতি পূর্ব্বক সম্ভোগেচ্ছা। তৎ=সেই রজোগুণ। কর্ম্মসঙ্গেন=কর্ম্মসু দৃষ্টার্থেষু অহমিদং করোম্যেতৎ ফলং ভোক্ষ্য ইত্যভিনিবেশ বিশেষেণ; প্রতীয়মান কর্ম্ম সকল আমি করিতেছি তাহার ফল আমি সম্ভোগ করিতেছি ইত্যাদি জ্ঞানের দ্বারা। দেহিনং=বস্তুতোঽক-র্ত্তারমেব কর্ত্তৃত্বাভিমানিনং; বাস্তবিকপক্ষে অকর্ত্তা হইয়াও কর্ত্তৃত্বাভিমানী জীবাত্মাকে। নিবধ্নাতি=প্রবর্ত্তয়তি; প্রবৃত্ত করায়।

রজোগুণ কিপ্রকার এবং কিরূপে নির্ম্মল শুদ্ধ আত্মাকে কর্ম্মপাশে আবদ্ধ করে তাহা এইক্ষণ কীর্ত্তন করিতেছেন। যেমন রজোরাশি অর্থাৎ ধূলিপটল আকাশের ও সূর্য্যকিরণের নির্ম্মলতা মলিন করে তদ্রূপ রজোগুণ আত্মার নির্ম্মলত্ব মলিন করিয়া থাকে। রজোগুণ রাগাত্মক, কারণ ইহা চিত্তবৃত্তিকে রঞ্জিত বা প্রফুল্লিত করিয়া থাকে। রজোগুণ জীবাত্মাকে তৃষ্ণা ও আসক্তিতে বদ্ধ করে, তৎকালে আমিই কর্ত্তা আমিই পাপপুণ্যের ফল ভোক্তা ইত্যাদি কর্ত্তৃত্বাভিমানদ্বারা চিত্তবৃত্তি কলুষিত হয়। অপ্রাপ্ত বস্তু পাইবার ইচ্ছা ও প্রাপ্ত বস্তুর সম্ভোগেচ্ছা ও তাহা বিনাশে পুনঃ পাইবার জন্য ইচ্ছা সর্ব্বদা মনকে অস্থির করে। তজ্জন্য জীবাত্মা দেহান্তে কামনারূপ যোনি প্রাপ্ত হয়॥ ৭॥

7. Having explained the spiritual quality the Lord proceeds to explain the nature and workings of the essential. By using one word "Ra´ga" the Lord explains its nature. That which causes attachment to worldly objects and casts a roseate color to them is Ra´ga. The words

তমস্ত্বজ্ঞানজং বিদ্ধি, মোহনং সর্ব্বদেহিনাম্।
প্রমাদালস্যনিদ্রাভি, স্তন্নিবধ্নাতি ভারত ॥ ৮ ॥

ভোঃ ভারত! তু তমঃ অজ্ঞানজং সর্ব্বদেহিনাং মোহনং বিদ্ধি। তৎ প্রমাদালস্যনিদ্রাভিঃ নিবধ্নাতি ॥ ৮ ॥

হে ভারত! কিন্তু তমোগুণ অজ্ঞানসম্ভূত, সর্ব্বদেহিগণের মোহকারী বলিয়া জানিবে, উহা প্রমাদ, আলস্য ও নিদ্রাদ্বারা জীবাত্মাকে বন্ধন করে ॥ ৮ ॥

8. O Bhárata! But know that the carnal quality is born of ignorance, and that it deludes all embodied-souls. It binds them down with ignorance, sloth and sleep.

*Rajas* and *Rága* are both derived from the root *Ranj* to color. By this quality man becomes too much attached to his work, and possessed of an insatiable thirst. Under its influence a craving for worldly possessions increases.

স্বামী ॥ তমসঃ লক্ষণং বন্ধকত্বং চ আহ তমঃ ইতি। তমঃ তু অজ্ঞানাৎ জাতং আবরণ শক্তি প্রধানাৎ প্রকৃতি অংশাৎ উদ্ভূতং বিদ্ধি ইত্যর্থঃ অতঃ সর্ব্বেষাং দেহিনাং মোহনং—ভ্রান্তিজনকং। অতএব প্রমাদেন আলস্যেন নিদ্রয়া চ তৎ তমঃ দেহিনং নিবধ্নাতি। তত্র প্রমাদঃ—অনবধানং, আলস্যং—অনুদ্যমঃ, নিদ্রা—চিত্তস্য অবসাদঃ লয়ঃ ॥ ৮ ॥

তমস্তর্হি কিং লক্ষণং কথং বা পুরুষং নিবধ্নাতি তত্রাহ; তমোগুণের লক্ষণ কি, এবং কিপ্রকারে জীবাত্মাকে আবদ্ধ করে তাহা কীর্ত্তন করিতেছেন।

তু শব্দঃ সত্ত্বরজোঽপেক্ষয়া বিশেষ দ্যোতনার্থঃ=তু শব্দ ব্যবহার করিয়া সত্ত্ব রজো গুণদ্বয় হইতে পার্থক্য প্রদর্শন করাইতেছেন।

তমঃ=তৃতীয়োগুণঃ; প্রকৃতির তৃতীয় গুণ। অজ্ঞানজং=অজ্ঞানাদাবরণশক্তিরূপাদুদ্ভূতং; আবরণশক্তিরূপ অজ্ঞান হইতে উদ্ভব। মোহনং=অবিবেকরূপত্বেন ভ্রান্তিজনকং; অবিবেকতানিবন্ধন ভ্রমোৎপাদক। প্রমাদ=(প্র+মদ+ঘঞ) বস্তুবিবেকাসামর্থ্য; সদসৎ বিবেচনায় অক্ষমতা। আলস্য=(আ+লস্+য) সত্ত্বকার্য্য প্রকাশবিরোধী চেষ্টাশূন্য। নিদ্রাভিঃ=তত্র বাহ্যেন্দ্রিয় প্রবর্ত্তনো পরমঃ স্বপ্নঃ মনসোপ্যুপরমঃ সুষুপ্তিঃ তাভিঃ; নিদ্রাকালে বাহ্যেন্দ্রিয়ের চেষ্টা রহিত স্বপ্ন এবং মনের উপরম সুষুপ্তি এই উভয় প্রকার নিদ্রাপদবাচ্য তদ্দ্বারা।

সত্ত্বং সুখে সঞ্জয়তি, রজঃকর্ম্মণি ভারত।
জ্ঞানমাবৃত্য তু তমঃ, প্রমাদে সঞ্জয়ত্যুত ॥ ৯ ॥

ভোঃ ভারত! সত্ত্বং সুখে, রজঃকর্ম্মণি সঞ্জয়তি। তমঃ তু (দেহিনং) জ্ঞানং আবৃত্য প্রমাদে উত সঞ্জয়তি ॥ ৯ ॥

হে ভারত! সত্ত্বগুণ দেহীকে সুখে ও রজোগুণ কর্ম্মে সংযুক্ত করে। কিন্তু তমোগুণ জ্ঞানকে আচ্ছাদন করিয়া প্রমাদাদিতে সংযুক্ত করে ॥৯॥

9. O Bha´ratha! the spiritual uniteth the embodied-soul with happiness, the essential with action, but the carnal having shrouded wisdom, uniteth the embodied-soul with ignorance.

ভগবান্ তমোগুণের কথা কীর্ত্তন করিতেছেন প্রথমে তু শব্দ ব্যবহার করিয়া তমোগুণ যে সত্ত্ব ও রজোগুণ হইতে একটী ভিন্ন পদার্থ তাহাই নির্দ্দেশ করিলেন, তমোগুণ ভ্রান্তি উৎপাদক। উহা অজ্ঞান হইতেই উৎপন্ন হইয়াছে। উহা জীবকে সদসৎ বিচারে অক্ষম করে এবং কাম, ক্রোধ, আলস্য ও নিদ্রাদি দ্বারা চেষ্টাশূন্য করিয়া ফেলে। যেমন গর্ভাবরণ ভ্রূণকে আচ্ছাদিত করে তদ্রূপ তমোগুণ সত্ত্বগুণ প্রসূত জ্ঞানকে আচ্ছন্ন করে। (তৃতীয় অধ্যায় ৩৮ শ্লোক) তমোগুণ তজ্জন্য উক্ত প্রকার আবরণ শক্তি হইতে সম্ভূত। নিদ্রা দুই প্রকার তন্দ্রা ও সুষুপ্তি, তমোগুণের প্রাদুর্ভাব কালে জীবাত্মা উক্ত দ্বিবিধ স্বভাবে অভিভূত হয় ॥ ৮ ॥

8. The Lord proceeds to describe the lowest quality of Prakrithi which is called Tamas or carnal. It is born of ignorance and leads men into wrong ways. Under its baneful influence men cannot distinguish right from wrong. It makes men reckless, idle and dreamy. Prakrithi or Ma´ya´ has the power of covering the Atma´, as an awning shuts out completely the rays of the sun. Under the spiritual quality the Atma´ shines brightly, the Rajas or essential darkens the Atma´, as dust dims the sun-shine, but under the Tamas the light is totally shut out.

স্বামী ॥ সত্ত্বাদীনাং এব স্ব স্ব কার্য্যকরণে সামর্থ্যাতিশয়ং আহ সত্ত্বং ইতি। সত্ত্বং সুখে সঞ্জয়তি—সংশ্লেষয়তি দুঃখশোকাদিকারণে সতি অপি সুখাভিমুখং এব দেহিনং

করোতি ইত্যর্থঃ। এবং সুখাদিকারণে সতি অপি রজঃ কর্ম্মণি এব সঞ্জয়তি, তমঃ তু মহৎসঙ্গেন উৎপদ্যমানং অপি জ্ঞানং আবৃত্য—আচ্ছাদ্য প্রমাদে সঞ্জয়তি—মহদ্ভিঃ উপদিশ্যমানস্য অর্থস্য অনবধানে যোজয়তি উত অপি আলস্যাদৌ অপি সংযোজয়তি ইত্যর্থঃ ॥ ৯ ॥

উক্তানাং মধ্যে কস্মিন্ কার্য্যে কস্য গুণস্যোৎকর্ষ ইতি তত্রাহ; উল্লিখিত গুণত্রয়ের মধ্যে কোন্ কার্য্যে কোন্ গুণের প্রাধান্য আছে?

সত্ত্বং=উৎকৃষ্টং সৎ; উৎকৃষ্ট হইয়া। সঞ্জয়তি=(সং + জি + তি) সংশ্লেষয়তি; সম্যক্‌প্রকারে সংযুক্ত করে। জ্ঞানং=সত্ত্বকৃতং বিবেকং; সত্ত্বগুণের কার্য্য বিবেককে। আবৃত্য=আচ্ছাদ্য; আচ্ছাদন করিয়া। প্রমাদে উত=প্রমাদেপি; প্রমাদ, আলস্য, নিদ্রা প্রভৃতিতে।

সত্ত্ব এবং তমোগুণ কি প্রকারে উৎপন্ন হইয়া কি কি কার্য্য করে তাহা ব্যাখ্যা করিয়া শ্রীভগবান্ এইক্ষণে কোন্ কার্য্যে কোন্ গুণের আধিক্য আছে তাহা কীর্ত্তন করিতেছেন। এই শ্লোকে "উত" শব্দ ব্যবহার করিয়া প্রমাদ শব্দের শেষে আলস্যাদি বুঝিতে হইবে ইহাই ইঙ্গিত করিলেন। সত্ত্ব সুখাদিতে প্রাধান্য করিয়া থাকেন, কিপ্রকারে প্রাধান্য করিয়া থাকেন তাহা পর শ্লোকে কীর্ত্তন করিবেন। অর্থাৎ সত্ত্বগুণ রজঃ ও তমোগুণের কার্য্যকে অভিভূত করিয়া সুখাদিতে দেহীকে রত করেন। তদ্রূপ রজোগুণ সত্ত্ব ও তমোগুণকে অভিভূত করিয়া তৃষ্ণা আসক্তি ইত্যাদি কার্য্যে দেহীকে রত করেন। এবং তমোগুণ সত্ত্ব ও রজোগুণকে পরাভূত করিয়া দেহীকে প্রমাদাদিতে নিযুক্ত করেন। উহা সত্ত্বগুণ প্রসূত বিবেককে আচ্ছন্ন করিয়া ফেলে ॥ ৯ ॥

9. Having explained the nature and the workings of the 3 qualities, the Lord now proceeds to explain which quality predominates over which work. The word "Sanjayati" literally means uniteth. The nature of this union has been explained in the succeeding verse. When the spiritual predominates over Rajas and Tamas, it unites the embodied-soul with happiness and wisdom. In the same manner the essential predominating over Sattva and Tamas unites men with action, cravings for earthly grandeur &c. Tamas predominating over Sattva and Rajas attaches men to ignorance, sloth &c, having shrouded the wisdom which is derived from the Sattva. The reader should take notice of the word "Utha" in this verse. It means also and this *Utha* should be added to the word ignorance in this verse. The word "Prama'd" literally means absence of the capacity to discern real from unreal.

রজস্তমশ্চাভিভূয়, সত্ত্বং ভবতি ভারত।
রজঃ সত্ত্বং তমশ্চৈব, তমঃ সত্ত্বং রজস্তথা ॥ ১০ ॥

ভোঃ ভারত! সত্ত্বং, রজঃ চ তমঃ অভিভূয় ভবতি। রজঃ, সত্ত্বং চ তমঃ তথা তমঃ, সত্ত্বং রজঃ ( অভিভূয় ) এব ( ভবতি ) ॥ ১০ ॥

হে ভারত! সত্ত্বগুণ, রজঃ ও তমোগুণকে পরাভূত করিয়া উদ্ভব হয়। রজোগুণ, সত্ত্ব ও তমোগুণকে এবং তমোগুণ সত্ত্ব ও রজোগুণকে পরাভূত করিয়া উৎপন্ন হয় ॥ ১০ ॥

10. O Bha´ratha! the spiritual, overcoming the essential and carnal, appeareth, the essential, overcoming spiritual and carnal, and in the same manner the carnal, overcoming the spiritual and essential, appeareth.

স্বামী ॥ তত্র হেতুং আহ রজঃ ইতি। রজঃ তমঃ চ ইতি গুণদ্বয়ং অভিভূয়—তিরস্কৃত্য সত্ত্বং ভবতি—অদৃষ্টবশাৎ উদ্ভবতি অতঃ স্বকার্য্যে সুখাদৌ সঞ্জয়তি ইত্যর্থঃ। এবং রজঃ অপি সত্ত্বং তমঃ চ ইতি গুণদ্বয়ং অভিভূয় উদ্ভবতি অতঃ স্বকার্য্যে তৃষ্ণাসঙ্গাদৌ সঞ্জয়তি। এবং তমঃ অপি সত্ত্বং রজঃ চ উভৌ অপি গুণৌ অভিভূয় উদ্ভবতি অতঃ স্বকার্য্যে প্রমাদালস্যাদৌ সঞ্জয়তি ইত্যর্থঃ॥ ১০ ॥

উক্তং কার্য্যং কদা কুর্ব্বন্তি গুণা ইত্যুচ্যতে রজঃ ইতি। গুণগণ ঐ সকল কার্য্য কোন্ সময়ে করিয়া থাকে তাহা কীর্ত্তন করিতেছেন।

অভিভূয়=পরাভূয়; পরাভব করিয়া। ভবতি=উদ্ভবতি; বর্দ্ধতে যদা তদা প্রাগুক্তং স্বকার্য্যং অসাধারণ্যেন করোতীতি শেষঃ; যৎকালে সত্ত্বগুণ বর্দ্ধিত হয় তৎকালে উহা রজঃ ও তমোগুণের সহিত মিলিত না হইয়া পূর্ব্বোক্ত স্বকার্য্য করিয়া থাকে। তথা=তদ্বদেব; সেইপ্রকারই।

কোন্ গুণের কি কার্য্য তাহা ব্যাখ্যা করিয়া, কোন্ সময়ে গুণ সকল এই কার্য্য করিয়া থাকে তাহা শ্রীভগবান্ কীর্ত্তন করিতেছেন। এক সময়ে ত্রিগুণের প্রকাশ হইতে পারে না, রজঃ ও তমোগুণ তিরোহিত না হইলে সত্ত্বগুণের আবির্ভাব হইতে পারে না। সত্ত্বগুণ ও তমোগুণের তিরোভাব না হইলে রজোগুণের বিকাশ হয় না, তদ্রূপ সত্ত্বগুণ ও রজোগুণের বিলয় না হইলে তমোগুণের বিকাশ হয় না। এক ব্যক্তির অন্তরে ত্রিবিধ গুণ থাকিতে পারে। সাত্ত্বিকগুণের বৃদ্ধি পাইলে সাধুকার্য্যের অনুষ্ঠান হয়; রজোগুণের বৃদ্ধির সময়ে লৌকিককার্য্যের অনুষ্ঠান হয় এবং তমোগুণের আধিক্য হইলে পাপকার্য্যের অনুষ্ঠান হয়। কখন্ কোন্ গুণের আধিক্য হইতেছে তাহার চিহ্ন পরের তিন শ্লোকে কীর্ত্তন করিতেছেন॥১০॥

সর্ব্বদ্বারেষু দেহেঽস্মিন্, প্রকাশ উপজায়তে।
জ্ঞানং যদা তদা বিদ্যা, দ্বিবৃদ্ধং সত্ত্বমিত্যুত ॥ ১১ ॥

যদা অস্মিন্ দেহে সর্ব্বদ্বারেষু জ্ঞানং প্রকাশঃ উপজায়তে, তদা সত্ত্বং উত বিবৃদ্ধং ইতি বিদ্যাৎ ॥ ১১ ॥

যৎকালে এই দেহে সর্ব্বদ্বারে জ্ঞান প্রকাশিত হয় তৎকালে সত্ত্ব-গুণের উদ্ভব হইয়াছে জানিবে ॥ ১১ ॥

11. When in this frame at all the portals wisdom appeareth, then know that the spiritual quality is predominating.

---

10. Having explained the workings of these three qualities, the Lord explains now the time when they appear. The three qualities cannot appear at the same time. One must vanquish the other two totally to make its appearance. But there are signs by which one can easily ascertain the influence of the quality he is under.

স্বামী॥ ইদানীং সত্ত্বাদীনাং বিবৃদ্ধানাং লিঙ্গানি আহ সর্ব্বদ্বারেষু ইতি ত্রিভিঃ। অস্মিন্ আত্মনঃ ভোগায়তনে দেহে সর্ব্বেষু অপি দ্বারেষু শ্রোত্রাদিষু যদা শব্দাদি জ্ঞানাত্মকঃ প্রকাশঃ উপজায়তে—উৎপদ্যতে তদা অনেন প্রকাশলিঙ্গেন সত্ত্বং বিবৃদ্ধং বিদ্যাৎ—জানীয়াৎ, উত শব্দাৎ সুখাদিলিঙ্গেন অপি জানীয়াৎ ইতি উক্তং ॥ ১১ ॥

যদা যো গুণঃ সমুদ্ভুতোভবতি তদা তস্য কিং চিহ্নমিত্যুচ্যতে; যখন যে গুণের উদ্ভব হয় তাহার কি চিহ্ন তাহা ব্যাখ্যা করিতেছেন।

সর্ব্বদ্বারেষু=উপলব্ধিসাধনেষু শ্রোত্রাদিষু; উপলব্ধিকারণ শ্রোত্রাদিতে। প্রকাশঃ=বুদ্ধিপরিণামবিশেষঃ; বুদ্ধির সংজ্ঞান্তর। উপজায়তে=উৎপদ্যতে; উৎপত্তি হয়। উত=অপি, সুখাদিলিঙ্গেনাপি সত্ত্বং বিবৃদ্ধং জানীয়াৎ; সুখাদি চিহ্নের দ্বারা সত্ত্বগুণ উদ্ভূত হইয়াছে জানিবে। বিবৃদ্ধং=(বি + বৃধ্ + ক্ত) উদ্ভূতং; উৎপত্তি হইয়াছে। বিদ্যাৎ=(বিদ্) জানিবে।

যখন যে গুণের উদ্ভব হয় তাহার চিহ্ন ভগবান্ ব্যাখ্যা করিতেছেন। সত্ত্বগুণের উদ্ভব-কালে সমস্ত ইন্দ্রিয়ভাগে জ্ঞানের বিকাশ হয়। রূপ, রস, গন্ধ স্পর্শ ও শব্দের আবরণশক্তি থাকে না। মুখে মিষ্ট কথা, চক্ষে সমস্ত ব্রহ্মময়, হস্ত পদাদি দ্বারা ধর্ম্ম কার্য্যানুষ্ঠান, তীর্থ-স্থানে গমন ইত্যাদি কার্য্য সত্ত্বগুণের চিহ্ন বলিয়া জানিবে ॥ ১১ ॥

11. In this verse the word "Proka´sh" has no special meaning, It is

লোভঃ প্রবৃত্তিরারম্ভঃ, কর্ম্মণামশমঃ স্পৃহা।
রজস্যেতানিজায়ন্তে, বিবৃদ্ধে ভরতর্ষভ ॥ ১২ ॥

ভোঃ ভরতর্ষভ! রজসি বিবৃদ্ধে লোভঃ, প্রবৃত্তিঃ কর্ম্মণাং আরম্ভঃ, অশমঃ, স্পৃহা, এতানি জায়ন্তে ॥ ১২ ॥

হে ভরতশ্রেষ্ঠ! লোভ, প্রবৃত্তি, কর্ম্মারম্ভ, নিরন্তর কর্ম্মপ্রবৃত্তি, বিষয়তৃষ্ণা এই সকল, রজোগুণের বৃদ্ধি হইলে উৎপন্ন হইয়া থাকে ॥১২॥

12. O Best of the Bha´rathas! avarice, impulse, desire for action, unrest, greed these are born, when the essential predominates.

---

another term for Jnya´n or Budhi. The Lord answers a mental question by Arjuna viz: by what sign can we ascertain that the spiritual is predominating. The answer is when from all the gates of this body wisdom shines, ie, when one sees nothing but heavenly and beautiful sights, hears nothing but sweet sounds, speaks nothing but good words and does nothing but good and golden deeds, then know that the spiritual quality is prevailing. There may be bad sights, bad gestures and bad words, but the spiritual man takes cognizance of nothing but good. Then this world becomes to him a heaven.

স্বামী॥ কিঞ্চ লোভঃ ইতি। লোভঃ—ধনাদি আগমে বহুধা জায়মানে অপি যঃ পুনঃ পুনঃ বর্দ্ধমানঃ অভিলাষঃ, প্রবৃত্তিঃ—নিত্যং কুর্ব্বদ্রূপতা কর্ম্মণাং আরম্ভঃ মহাগৃহাদিনির্ম্মাণোদ্যমঃ, অশমঃ—ইদং কৃত্বা ইদং করিষ্যামি ইত্যাদি সঙ্কল্প বিকল্পানুপরমঃ, স্পৃহা—উচ্চাবচেষু দৃষ্টমাত্রেষু বস্তুষু ইতস্ততঃ জিঘৃক্ষা, রজসি বিবৃদ্ধেসতি এতানি লিঙ্গানি জায়ন্তে এভিঃ লিঙ্গৈঃ রজোগুণস্য বিবৃদ্ধিং জানীয়াৎ ইত্যর্থঃ ॥ ১২ ॥

অতিশয়েনোদ্ভূতস্য রজসোলিঙ্গমাহ; রজোগুণের প্রাদুর্ভাব হইলে তাহার চিহ্ন কি এবম্বিধ প্রশ্নোত্তরে বলিতেছেন।

লোভঃ=মহতি ধনাগমে জায়মানেপ্যনুক্ষণং বর্দ্ধমানস্তদভিলাষঃ; অত্যন্ত ধনাগম সত্ত্বেও ধন আরও বর্দ্ধিত হউক এইরূপ অভিলাষ। প্রবৃত্তিঃ=সামান্য চেষ্টা। কর্ম্মণাং আরম্ভঃ=বহুবিত্তব্যয়ায়াসকরাণাং কার্য্যলৌকিকমহী গৃহাদিবিষয়াণাং ব্যাপারাণামুদ্যমঃ; বহুবিত্ত ব্যয়সাধ্য কার্য্য; লৌকিক ও গৃহাদি নির্ম্মাণরূপ কার্য্য সকল করিবার উদ্যম। অশমঃ=ইদং কৃত্বেদং করিষ্যামীতি সঙ্কল্প প্রবাহানুপরমঃ; এই কার্য্য করিয়া পরে অন্য কার্য্য করিব

অপ্রকাশোঽপ্রবৃত্তিশ্চ, প্রমাদোমোহ এব চ।
তমস্যেতানিজায়ন্তে, বিবৃদ্ধে কুরুনন্দন ॥ ১৩ ॥

ভোঃ কুরুনন্দন! তমসি বিবৃদ্ধে অপ্রকাশঃ, অপ্রবৃত্তিঃ চ, প্রমাদঃ চ মোহঃ এব এতানি জায়ন্তে ॥ ১৩ ॥

হে কুরুনন্দন! জ্ঞানধ্বংস এবং ঔদাস্য, অনবধানতা, এবং মোহ এই সকল, তমোগুণ বৃদ্ধি হইলে উৎপন্ন হয় ॥ ১৩ ॥

13. O Kuru's son! want of judgment, want of desire for work, negligence and delusion all these are born when the carnal predominates.

এই সঙ্কল্প প্রবাহের অবিরতি। স্পৃহা=বিষয়েচ্ছা; পরধনেষু দৃষ্টমাত্রেষু যেনকেনাপ্যু-পায়েনোপাদিৎসা; যে কোন উপায়ে পরধন আত্মসাৎ করিবার ইচ্ছা। রজসি=রাগা-ত্মকে; রাগাত্মক রজোগুণে।

রজোগুণ প্রাদুর্ভাব হইলে তাহার কি চিহ্ন তাহা ভগবান্ কীর্ত্তন করিতেছেন। মান-বান্তঃকরণে যৎকালে লোভ প্রবৃত্তি, কর্ম্মারম্ভ, অশম, স্পৃহা ইত্যাদি সমুদিত হয় তৎকালে জানিবে যে রজোগুণের প্রাদুর্ভাব হইয়াছে। পাঁচ প্রকার চিত্তবৃত্তির কথা উল্লেখ করি-লেন। যখন দেখিবে যে তোমার মনে ধনাদির ইচ্ছা বলবতী হইতেছে, প্রবৃত্তি অর্থাৎ তাহা পাইবার জন্য যত্ন ও উদ্যম বৃদ্ধি হইতেছে, কর্ম্ম আরম্ভ অর্থাৎ গৃহ নির্ম্মাণ নিজাধি-কার বিস্তীর্ণ করিবার জন্য আয়াস পরিবর্দ্ধিত হইতেছে, কার্য্যকারণাত্মক সঙ্কল্পপ্রবাহ চিত্তকে ব্যাকুল করিতেছে, কি দিয়া কি করিব কিছুমাত্র ঠিক করিতে পারিতেছি না অথচ না করি-লেও নহে; অন্যের ধন যে কোন উপায়ে আত্মসাৎ করিবার ইচ্ছা প্রবল হইতেছে, তখনি জানিবে যে তোমার হৃদয়ক্ষেত্রে সর্ব্বানর্থকারী রজোগুণ প্রবল হইতেছে। প্রবৃত্তি ও কর্ম্মারম্ভ সম্বন্ধে কিঞ্চিৎ বলা আবশ্যক। ভগবান্ পূর্ব্বে বলিয়াছেন যে কর্ম্ম করা নিতান্ত প্রয়োজন এস্থলে কর্ম্মপ্রবৃত্তি পরিত্যাগ করা নিতান্ত আবশ্যক বলিতেছেন, ইহাতে পাঠক অসঙ্গতি ভাব মনে না করেন। মানব ত্রিগুণাত্মক, কার্য্যপ্রবণতা তাহার স্বভাবসিদ্ধ, কার্য্য না করিয়া মানব একদণ্ডকালও থাকিতে পারে না অথচ কার্য্যে নিবৃত্তি না হইলে, অর্থাৎ গুণাতীত না হইলে মুক্তি হয় না। তজ্জন্য ক্রিয়ার আবশ্যক, পরোপকার যোগানুষ্ঠান ইত্যাদি ক্রিয়ার দ্বারা ক্রমে ক্রমে কার্য্যপ্রবৃত্তি প্রশমিত হইয়া থাকে। এস্থলে প্রকৃতির স্বভাব বর্ণন করিতেছেন, যে সকল ক্রিয়ার দ্বারা মন নিবৃত্তিপথে প্রধাবিত হয় তাহা পরিত্যাগ করিতে বলিতেছেন না। অর্থাৎ ক্রিয়াযোগ দ্বারা কর্ম্মপ্রবৃত্তি নিরোধ করিতে শিক্ষা দিয়াছেন ॥ ১২ ॥

যদা সত্ত্বে প্রবৃদ্ধে তু, প্রলয়ং যাতি দেহভৃৎ।
তদোত্তমবিদাং লোকান, মলান্ প্রতিপদ্যতে ॥ ১৪ ॥

দেহভৃৎ তু যদা সত্ত্বে প্রবৃদ্ধে প্রলয়ং যাতি, তদা উত্তমবিদাং অমলান্ লোকান্ প্রতিপদ্যতে ॥ ১৪ ॥

কিন্তু দেহাভিমানী জীব, সত্ত্বগুণ বৃদ্ধিকালে পরলোক প্রাপ্ত হইলে আত্মতত্ত্বগণের নির্ম্মল লোকে তাঁহার গতি প্রাপ্ত হইয়া থাকে ॥ ১৪ ॥

14. If the embodied-soul goeth to dissolution when the spiritual quality prevaileth, then he attaineth the stainless worlds of those who know the Supreme.

---

12. Avarice means an eternal craving for riches &c. It may be called the lust of pelf. Avarice creates an impulse which creates unrest which eventually produces a desire to misappropriate the property of others by means fair or foul.

স্বামী ॥ কিঞ্চ অপ্রকাশঃ ইতি। অপ্রকাশঃ—বিবেকভ্রংশ, অপ্রবৃত্তিঃ—অনুদ্যমঃ, প্রমাদঃ—কর্ত্তব্যার্থানুসন্ধানরাহিত্যং, মোহঃ—মিথ্যাভিনিবেশঃ. তমসি প্রবৃদ্ধেসতি এতানি লিঙ্গানি জায়ন্তে এতৈঃ তমসঃ বৃদ্ধিং জানীয়াৎ ইত্যর্থঃ ॥ ১৩ ॥

উদ্ভূতস্য তমসো লিঙ্গমাহ; তমোগুণ বর্দ্ধিত হইলে তাহার কি চিহ্ন তাহা বলিতেছেন।

অপ্রকাশঃ=অবিবেকঃ; সর্ব্বথৈব জ্ঞানকর্ম্মণোরভাবো বিশেষণাভ্যামুক্তঃ; সকল প্রকারেই জ্ঞান ও কর্ম্মের অভাব। অপ্রবৃত্তিঃ=সত্যপ্যগ্নিহোত্রং জুহুয়াদিত্যাদৌ প্রবৃত্তি-কারণে জনিত বোধেঽপি শাস্ত্রে সর্ব্বথা তৎপ্রবৃত্ত্যযোগ্যত্বং; অগ্নি হোত্রাদি কার্য্য মঙ্গলজনক ইত্যাদি শাস্ত্রে বিধান আছে এরূপ জ্ঞান থাকা সত্ত্বেও সেই সকল কার্য্যে অনিচ্ছা। প্রমাদঃ=তৎকাল কর্ত্তব্যত্বেন প্রাপ্তস্যার্থস্যানুসন্ধানাভাবঃ; যে সময়ে যে কার্য্য করা কর্ত্তব্য তাহার অনুসন্ধান না করা। মোহঃ=নিদ্রাবিপর্য্যয়ৌ; নিদ্রা এবং ভয়।

তমোগুণ প্রাদুর্ভাবের লক্ষণ ব্যাখ্যা করিতেছেন। যৎকালে তমোগুণের আবির্ভাব হয় তৎকালে অপ্রকাশ অর্থাৎ বিবেকের ধ্বংশ হইয়া থাকে। সদসৎ বিবেচনার নাম বিবেক। শুভকার্য্যে অনিচ্ছা, যে সময় যে কার্য্য করিলে মঙ্গল হয় তাহাতে হতাদর এবং নিদ্রাদি তমোগুণের লক্ষণ। এই গুণের অধীনে জীব সর্ব্বপ্রকার উদ্যমশূন্য হইয়া জড়পদার্থের ন্যায় অবস্থিতি করে। সঙ্কটে পড়িলে জীব ইতিকর্ত্তব্যতা বিহীন হইয়া নিস্তব্ধের ন্যায় অবস্থান করিয়া থাকে ॥ ১৩ ॥

13. *Apraka'sh*—literally disappearance of the light of reason. *Aprabrithi* is want of a desire for doing good work. *Prama'd* is failure to to do a thing at the right moment. *Moha* is delusion.

স্বামী॥ মরণ সময়ে বিবৃদ্ধানাং সত্ত্বাদীনাং ফলবিশেষং আহ যদা ইতি দ্বাভ্যাং। সত্ত্বে বিবৃদ্ধেসতি যদা জীবঃ মৃত্যুং প্রাপ্নোতি তদা উত্তমান্—হিরণ্যগর্ভাদীন্ বিদন্তি উপাসতে ইতি উত্তমবিদঃ তেষাং যে অমলাঃ প্রকাশময়াঃ লোকাঃ—সুখোপভোগস্থানবিশেষাঃ তান্ প্রতিপদ্যতে—প্রাপ্নোতি ॥ ১৪ ॥

মরণদ্বারেণাপি যৎফলং প্রাপ্যতে তদপিসঙ্গরাগহেতুকং কর্ম্মগৌণমেবেতিদর্শয়ন্নাহ যদেতি; মরণকালে সত্ত্বগুণ মুক্তির মুখ্যকারণ, কর্ম্মফল গৌণকারণ মাত্র, তাহা দেখাইবার জন্য বলিতেছেন।

দেহভৃৎ=(দেহ+ভৃ+কিপ্) দেহাভিমানী জীবঃ। যদা=যস্মিন্‌কালে। প্রলয়ং=মৃত্যুং। যাতি=প্রাপ্নোতি। তদা=তস্মিন্‌কালে। উত্তমবিদাং=(বিদ্+কিপ্) মহদাদিতত্ত্ববিদাং; আত্মতত্ত্বজ্ঞানিদিগের। অমলান্=মলরহিতান্।

দেহধারী জীবের মরণকালে যে গুণের আধিক্য হয় সেই গুণানুসারে তাহার গতি হইয়া থাকে। সাত্ত্বিক মহাত্মার সত্ত্বগুণের বর্দ্ধিতাবস্থায় মৃত্যু হইলে তাঁহার উত্তম গতি হয়। মহদাদিতত্ত্ববিৎগণ মৃত্যুর পরে যে লোক প্রাপ্ত হন সাত্ত্বিকগুণ প্রবৃদ্ধি কালে যাঁহার মৃত্যু হয় তিনিও সেই লোক আর্থাৎ ব্রহ্মলোক প্রাপ্ত হন। সেই লোক নির্ম্মল অর্থাৎ তথায় রজস্তমোগুণের মল নাই। কামনা বিরহিত হইয়া উত্তম লোকে গমন করিতে পারিলে জীবের আর পুনরাবর্ত্তন হয় না। গুণসঙ্গ জীবের মুক্তির মুখ্যকারণ, প্রারব্ধ গৌণ-কারণ নির্দ্দেশ করিলেন। পাপী ব্যক্তিও যদি চরমকালে সাত্ত্বিক গুণাবলম্বন করিতে সক্ষম হয় তবে সে প্রারব্ধ বিনষ্ট করিয়া উত্তম গতি পায়। লোকান্ শব্দ ব্যবহার করিয়া ভগ-বান্ কর্ম্মফলানুসারে গতির তারতম্য নির্দ্দেশ করিতেছেন অর্থাৎ যদি সাত্ত্বিক ব্যক্তি সত্ত্ব-গুণের আধিক্যকালে মৃত্যুগ্রস্থ হন তবে তিনি ব্রহ্মলোক প্রাপ্ত হন। যদি রাজসিক লোক সত্ত্বগুণের আধিক্যকালে মৃত্যুগ্রস্থ হন তবে তাঁহার ব্রহ্মলোকের নিম্নস্থ কোন লোকে গতি হয়, যদি তামসিক প্রকৃতির কোন লোকের সত্ত্বগুণের বৃদ্ধিকালে মৃত্যু হয় তবে তাহার স্বর্গের নিম্নস্থ কোন লোকে গতি হয়। যদি রাজসিক কোন লোকের রজোগুণের সময় মৃত্যু হয় তবে তাহার পবিত্র মনুষ্যলোকে ও তামসিকলোকের তমোগুণের সময় মৃত্যু হইলে পশ্বাদি যোনিতে জন্ম হয়। তামসিকলোকের রজোগুণের সময় মৃত্যু হইলে তাহার মনুষ্যলোকের নিম্ন শ্রেণীতে জন্ম হয় ॥ ১৪ ॥

14. Regarding the meaning of the word *Uttamabidang* Shankar says those who are cognizant of the elements. Sridhar and Madhusudan would say the worshippers of the Debata's. This is a distinction without a differ-

রজসি প্রলয়ং গত্বা, কর্ম্মসঙ্গিষু জায়তে।
তথা প্রলীনস্তমসি, মূঢ় যোনিষু জায়তে॥ ১৫॥

---

রজসি প্রলয়ং গত্বা কর্ম্মসঙ্গিষু জায়তে। তথা তমসি প্রলীনঃ মূঢ় যোনিষু জায়তে॥ ১৫॥

রজোগুণের বৃদ্ধিকালে মৃত্যু হইলে কর্ম্মাসক্ত মনুষ্যলোকে জন্ম হয়। সেইরূপ তমোগুণের বর্দ্ধিতাবস্থায় মৃত্যু হইলে পশ্বাদি যোনিতে জন্ম হয়॥ ১৫॥

15. If he goeth to dissolution when the essential prevaileth, he is reborn amongst men attached to works, if death takes place, while the carnal is prevailing, he is reborn in the womb of the ignorant.

---

ence. The men who die when the spiritual predominates go to the spirit and do not return to the elements ie are not reborn. The reader should mark that while "the embodied-soul" is in singular "the worlds" are in plural as there are some higher planes which constitute what is called Heaven, the Lord means that the soul would attain a stainless world according to his lifelong work. If his work were bad he would go to an inferior region of the higher world.

স্বামী॥ কিঞ্চ রজসি ইতি। রজসি বিবৃদ্ধে সতি মৃত্যুং প্রাপ্য কর্ম্মাসক্তেষু মনুষ্যেষু জায়তে, তথা তমসি বিবৃদ্ধে সতি প্রলীনঃ—মৃতঃ মূঢ়যোনিষু—পশ্বাদিষু জায়তে॥ ১৫॥

রজঃ সমুদ্রেকে মৃতস্য ফলবিশেষং দর্শয়তি রজসীতি; রজোগুণের আধিক্যকালে শরীর পতন হইলে তাহার ফল বিশেষ কীর্ত্তন করিতেছেন।

প্রলয়ং গত্বা = মৃত্যুং প্রাপ্য; মৃত্যু হইলে। কর্ম্মসঙ্গিষু = শ্রুতি স্মৃতিবিহিত প্রতিষিদ্ধ কর্ম্মফলাদিকারিষু; শাস্ত্রাদি বিহিত কর্ম্মকারী মনুষ্যলোকে। জায়তে = শরীরং গৃহ্লাতি; শরীর ধারণ করেন। তথা = তদ্বদেব; সেই প্রকার। তমসি = তমসি প্রবৃদ্ধে; তমোগুণ বর্দ্ধিতাবস্থায়। প্রলীনঃ = (প্র + লী + ত) মৃতঃ; মৃত্যুগ্রস্থ হইয়া। মূঢ় = (মুহ + ক্ত) পশ্বাদি।

রজঃ ও তমোগুণের বর্দ্ধিতাবস্থায় দেহধারী জীবের মৃত্যু হইলে কিপ্রকার পরিণাম হয় তাহা শ্রীকৃষ্ণ কীর্ত্তন করিতেছেন। রজোগুণের বর্দ্ধিতাবস্থায় মৃত্যু হইলে কর্ম্মাসক্ত মনুষ্যদিগের ঔরসে জন্ম হয় ও তমোগুণের প্রাধান্যকালে মৃত্যু হইলে পশ্বাদি তির্যগ্‌যোনি প্রাপ্ত হয়॥ ১৫॥

কর্ম্মণঃ সুকৃতস্যাহুঃ, সাত্ত্বিকং নির্ম্মলং ফলম্।
রজসস্তু ফলং দুঃখ, মজ্ঞানং তমসঃ ফলম্ ॥ ১৬ ॥

---

সুকৃতস্য কর্ম্মণঃ সাত্ত্বিকং ফলং নির্ম্মলং, তু রজসঃ ফলং দুঃখং, তমসঃ ফলং অজ্ঞানং আহুঃ ॥ ১৬ ॥

সাত্ত্বিক ধর্ম্মের সত্ত্বপ্রধান ফল নির্ম্মল সুখ, কিন্তু রজোগুণের ফল দুঃখ, তমোগুণের ফল অজ্ঞান এইরূপ বলিয়াছেন ॥ ১৬ ॥

16. They have said that the fruit of action derived from the spiritual quality is pure, but the fruit of the essential is pain, and the fruit of the carnal is ignorance.

---

15. The reader should mark the strength of the words *Sangishu* ( amongst men ) and *Jonishu* ( in the womb ). Under the influence of Rajas the embodied-soul does not change the species. He is reborn amongst men who are attached to works. But if death takes place when under the influence of Tamas, he changes his species and descends into the womb of the ignorant such as the lower animals.

স্বামী ॥ ইদানীং সত্ত্বাদীনাং স্বানুরূপ কর্ম্মদ্বারেণ বিচিত্র ফলহেতুত্বং আহ কর্ম্মণঃ ইতি। সুকৃতস্য—সাত্ত্বিকস্য কর্ম্মণঃ, সাত্ত্বিকং—সত্ত্বপ্রধানং, নির্ম্মলং—প্রকাশ বহুলং সুখং ফলং আহুঃ কপিলাদয়ঃ, রজসঃ ইতি রাজসস্য কর্ম্মণঃ ইত্যর্থঃ। কর্ম্মফল কথনস্য প্রকৃতত্বাৎ তস্য দুঃখং ফলং আহুঃ। তমসঃ ইতি—তামসস্য কর্ম্মণঃ ইত্যর্থঃ। তস্য অজ্ঞানং মূঢত্বং ফলং আহুঃ। সাত্ত্বিকাদিকর্ম্মলক্ষণং চ নিয়তং সঙ্গরহিতং ইত্যাদিনা অষ্টাদশে অধ্যায়ে বক্ষ্যতি ॥ ১৬ ॥

ইদানীং স্বানুরূপ কর্ম্মদ্বারা সত্ত্বাদীনাং বিচিত্রফলতাং সঙ্ক্ষিপ্যাহ ; এইক্ষণ স্বানুরূপ কর্ম্মদ্বারা সত্ত্বাদি গুণত্রয়ের বিবিধ ফলের বিষয় সংক্ষেপে ব্যাখ্যা করিতেছেন।

সুকৃতস্য=সাত্ত্বিকস্য ; সাত্ত্বিক। কর্ম্মণঃ=ধর্ম্মস্য ; ধর্ম্মের। সাত্ত্বিকং=সত্ত্বেন নিবৃর্ত্তং ; সত্ত্বগুণোৎপন্ন। নির্ম্মলং=রজস্তমোমলামিশ্রিতং ; রজস্তমোগুণের মলশূন্য। রজসঃ=রাজসস্য কর্ম্মণঃ ; রাজসিক কর্ম্মের। ফলং দুঃখং=দুঃখবহুলমল্পসুখং ; অধিক দুঃখের সহিত অল্প মাত্র সুখ। তমসঃ=তামসস্য কর্ম্মণঃ ; তামসিক কর্ম্মের। অজ্ঞানং=অবিবেকঃ।

সত্ত্বাদি গুণ বর্দ্ধিতাবস্থায় পরলোক গমন করিলে কি প্রকার গতি হয় তাহা ব্যাখ্যা

সত্ত্বাৎ সংজায়তে জ্ঞানং, রাজসো লোভ এব চ।
প্রমাদমোহৌ তমসো, ভবতোঽজ্ঞানমেব চ ॥ ১৭ ॥

সত্ত্বাৎ জ্ঞানং, রাজসঃ চ সংজায়তে লোভঃ এব। তমসঃ প্রমাদ-মোহৌ ভবতঃ অজ্ঞানং এব (ভবতি) ॥ ১৭ ॥

সত্ত্বগুণ হইতে জ্ঞান, এবং রজোগুণ হইতে লোভ উৎপন্ন হয়। এবং তমোগুণ হইতে প্রমাদ, মোহ, ও অজ্ঞানের উৎপত্তি হয় ॥ ১৭ ॥

17. From the spiritual, wisdom and from the essential, avarice springs, and from the carnal spring want of judgment, delusion and ignorance.

---

করিয়া এইক্ষণ গুণত্রয়ের কর্ম্মানুযায়ী ফলের কথা কহিতেছেন। যে ব্যক্তি যে গুণ প্রভাব কালে প্রাণত্যাগ করে সে সেইরূপ গতি লাভ করে। তবে কি তাহার কর্ম্মফল সে পাইবে না তজ্জন্য ভগবান্ এই শ্লোকের অবতারণা করিলেন। অগ্রেই বলা হইয়াছে গুণসঙ্গ পরলোক গমনের মুখ্যকারণ এবং কর্ম্মফল গৌণকারণ। গুণসঙ্গ-গতির কারণ হইলেও কর্ম্মফল জীবের অবশ্য ভোগ্য। ভগবান্ "বপ্লাতি" শব্দের দ্বারা ৬, ৭, এবং ৮ শ্লোকে গুণসঙ্গ অর্থাৎ গুণ-ফল বর্ণিত করিয়াছেন তাহাই পুনঃ এই শ্লোকে সংক্ষিপ্তভাবে ব্যাখ্যা করিলেন। ১১, ১২ এবং ১৩ শ্লোকের বিষয় সপ্তদশ অধ্যায়ে পুনঃ উল্লেখ করিবেন ॥ ১৬ ॥

16. The Lord described in the preceding verses how the influence of the 3 qualities at the time of dissolution regulates the flight of the soul after it has left the body. The Lord in this answers a mental query by Arjuna "Would the deeds done during the whole life time go without producing any effect?" The Lord in answer to such a question draws the disciple's attention to what He said in verses 6, 7 and 8. The word "Ahu" means what the first saints have said, ie it is an old doctrine.

স্বামী ॥ তত্র এব হেতুং আহ সত্ত্বাৎ ইতি। সত্ত্বাৎ জ্ঞানং সংজায়তে অতঃ সাত্ত্বিকস্য কর্ম্মণঃ প্রকাশবহুলং সুখং ফলং ভবতি। রজসঃ লোভঃ জায়তে তস্য চ দুঃখহেতুত্বাৎ তৎ-পূর্ব্বকস্য কর্ম্মণঃ দুঃখং ফলং ভবতি, তমসঃ তু প্রমাদমোহ অজ্ঞানানি ভবন্তি অতঃ তামসস্য কর্ম্মণঃ অজ্ঞান মাত্রং প্রায়ঃ ফলং ভবতি ইতি যুক্তং এব ইত্যর্থঃ ॥ ১৭ ॥

এতাদৃশ ফলবৈচিত্র্যে পূর্ব্বোক্তমেব হেতুমাহ; এইরূপ ফল বিভিন্নতায় পূর্ব্ব বর্ণিত কারণই প্রদর্শন করিতেছেন।

জ্ঞানং = সর্ব্বকারণদ্বারকং প্রকাশরূপং; শ্রোত্রাদি ইন্দ্রিয়দ্বারে প্রকাশরূপ জ্ঞানশক্তি।

ঊর্দ্ধং গচ্ছন্তি সত্ত্বস্থা, মধ্যে তিষ্ঠন্তি রাজসাঃ।
জঘন্য গুণবৃত্তিস্থাঃ, অধোগচ্ছন্তি তামসাঃ ॥ ১৮ ॥

সত্ত্বস্থাঃ ঊর্দ্ধং গচ্ছন্তি। রাজসাঃ মধ্যে তিষ্ঠন্তি। জঘন্য গুণবৃত্তিস্থাঃ তামসাঃ অধঃগচ্ছন্তি ॥ ১৮ ॥

সত্ত্বগুণস্থ ব্যক্তিগণ ঊর্দ্ধে গমন করেন, রাজসিক ব্যক্তিগণ মধ্যে অবস্থান করেন, জঘন্য গুণযুক্ত তামসিক ব্যক্তিগণ অধোগমন করেন ॥১৮॥

18. The spiritual souls mount on high, those of the essential stay in the middle, those of the carnal who are attached to the lowest quality sink downwards.

---

সঞ্জায়তে = অতস্তদনুরূপং সাত্ত্বিকস্য কর্ম্মণঃ প্রকাশ বহুলং সুখং ফলং ভবতি; সাত্ত্বিক-গুণের অনুরূপ কর্ম্মফল অর্থাৎ বহু সুখ উৎপত্তি হইয়া থাকে। (১১, ১২, ১৩ শ্লোক দেখ)। লোভঃ = বিষয় কোটি প্রাপ্ত্যাঽপি নিবর্ত্তয়িতুমশক্যোভিলাষ বিশেষোঃ; শত কোটী বিষয় প্রাপ্ত হইয়াও স্পৃহা নিবারণ করিতে অসমর্থরূপ অভিলাষ বিশেষের নাম লোভ। ভবতঃ = জায়তে; জন্মায়। এব = প্রবৃত্তি ব্যাবৃত্ত্যর্থঃ; প্রবৃত্ত্যাদি বারণ করিবার জন্য।

"বিবৃদ্ধ" শব্দের দ্বারা ভগবান্ অত্রাধ্যায়ে যে ১১, ১২ ও ১৩শ শ্লোক কীর্ত্তন করিয়াছেন তাহাই সংক্ষিপ্ত ভাবে এই শ্লোকে বর্ণনা করিয়া গুণত্রয় প্রসূত কার্য্য উপসংহার করিতেছেন। সত্ত্বগুণ দ্বারা শ্রোত্রাদি সমস্ত ইন্দ্রিয়দ্বারে জ্ঞান প্রকাশিত হয়, রজোগুণ দ্বারা কর্ম্মাশক্তি লোভ, প্রবৃত্তি ইত্যাদি চিত্তবৃত্তি উত্তেজিত হয় এবং তমোগুণ দ্বারা অজ্ঞান, প্রমাদ, মোহ, অপ্রবৃত্তি ইত্যাদি মনকে আবরিত করে। জ্ঞানের দ্বারা সত্ত্বগুণ জীবকে ঊর্দ্ধে আত্মার দিকে প্রধাবিত করে, রজোগুণ পার্থিব বস্তুতে আকৃষ্ট করিয়া রাখে এবং তমোগুণ জীবকে অধঃপতিত করিয়া থাকে। এইরূপ ত্রিবিধ আকর্ষণে জীবাত্মা অবিরাম কর্ম্মচক্রে বিঘূর্ণিত হইতেছে ॥ ১৭ ॥

17. This is a mere repetition of what was said in verses 11, 12 and 13 to explain the fact that fruits are in perfect accordance to the various qualities of the mind.

স্বামী ॥ ইদানীং সত্ত্বাদি বৃত্তিশীলানাং ফলভেদং আহ ঊর্দ্ধং ইতি। সত্ত্বস্থাঃ—সত্ত্ব-বৃত্তি প্রধানাঃ, ঊর্দ্ধং গচ্ছন্তি—সত্ত্বোৎকর্ষ তারতম্যাৎ উত্তরোত্তর শত গুণ আনন্দান্ মনুষ্য গন্ধর্ব্ব পিতৃ দেবাদি লোকান্ সত্যলোক পর্য্যন্তান্ প্রাপ্নুবন্তি ইত্যর্থঃ, রাজসাঃ তু তৃষ্ণাদি

নান্যং গুণেভ্যঃ কর্ত্তারং, যদা দ্রষ্টানুপশ্যতি।
গুণেভ্যশ্চ পরং বেত্তি, মদ্ভাবং সোঽধিগচ্ছতি ॥ ১৯ ॥

যদা দ্রষ্টা গুণেভ্যঃ অন্যং কর্ত্তারং ন অনুপশ্যতি, (যঃ) গুণেভ্যঃ (আত্মানং) পরং বেত্তি (তদা) সঃ মদ্ভাবং অধিগচ্ছতি ॥ ১৯ ॥

যে সময়ে বিবেকী গুণ হইতে অন্য কাহাকেও কর্ত্তা বলিয়া দেখেন না ও গুণ হইতে আত্মাকে পৃথক্ বলিয়া জানেন, সেই কালে তিনি ব্রহ্মত্ব প্রাপ্ত হন ॥ ১৯ ॥

19.. When the seer perceiveth no other worker than the qualities, and feeleth the soul as distinct from them, then he attaineth My nature.

---

আকুলাঃ মধ্যে তিষ্ঠন্তি—মনুষ্যলোকে এব উৎপদ্যন্তে, জঘন্যঃ—নিকৃষ্টঃ তমোগুণঃ তস্ত-বৃত্তিঃ—প্রমাদমোহাদিঃ, তত্র স্থিতাঃ অধঃগচ্ছন্তি, তমসঃ বৃত্তিতারতম্যাৎ তমিস্রাদিষু নিরয়েষু উৎপদ্যন্তে ॥ ১৮ ॥

ইদানীং সত্ত্বাদি বৃত্তিস্থানাং প্রাগুক্তমেব ফলমূর্দ্ধমধ্যাধোভাবেনাহ; এইক্ষণ সত্ত্বাদি গুণযুক্ত ব্যক্তিগণের সম্বন্ধে পূর্ব্ব কথিত ফল.ঊর্দ্ধ, মধ্যে অধোভাবের বিষয় বলিতেছেন।

সত্ত্বস্থাঃ=সত্ত্ববৃত্তে শাস্ত্রীয়ে জ্ঞানে কর্ম্মণি চ নিরতাঃ; শাস্ত্রীয় জ্ঞান ও কর্ম্মে নিরত ব্যক্তিগণ। ঊর্দ্ধং=সত্যলোক পর্য্যন্তং। গচ্ছন্তি=উৎপদ্যন্তে; প্রাপ্ত হইয়া থাকে। রাজসাঃ—রজোগুণ বিশিষ্টজনাঃ। মধ্যে=পুণ্য পাপ মিশ্রে মনুষ্যলোকে। জঘন্য—(হন্+ঙ+য) নিকৃষ্ট। অধঃ=পশ্বাদিষু; পশু প্রভৃতি যোনিতে।

সত্ত্বাদিগুণযুক্ত ব্যক্তিগণের মৃত্যুর পর কিপ্রকার গতি হয় তাহা পুনর্ব্বার অন্যভাবে কীর্ত্তন করিতেছেন। সাত্বিক ব্যক্তির গতি ঊর্দ্ধদিকে, অর্থাৎ মৃত্যুর পর সত্যাদি লোক প্রাপ্ত হইয়া থাকে। রাজসিক ব্যক্তিগণ মৃত্যুর পর পুণ্য ও পাপ মিশ্রিত মনুষ্যলোক ও তামসিক প্রকৃতির লোক নিকৃষ্ট পশ্বাদিযোনি প্রাপ্ত হয়। গুণ কি এবং গুণ সমূহ কি প্রকারে দেহীকে বন্ধন করে ইহা ব্যাখ্যা করিয়া গুণ বন্ধন কি প্রকারে ছিন্ন করা যায় এবং মুক্ত ব্যক্তির লক্ষণ কি তাহা ক্রমে বলিতেছেন ॥ ১৮ ॥

18. The Lord in this verse concludes how the 3 qualities bind the human soul. He describes in a different form the passage of the soul after dissolution. A man who has all life led a spiritual career must be spiritual at death, so .one who has been essential must be so at death. This applies to him also who has led a carnal life.

স্বামী॥ তং এবং প্রকৃতি গুণসঙ্গকৃতং সংসার প্রপঞ্চং উক্ত্বা ইদানীং তৎব্যতিরেকেণ মোক্ষং দর্শয়তি নান্যং ইতি। যদা তু দ্রষ্টা বিবেকী ভূত্বা বুদ্ধ্যাদি আকার পরিণতেভ্যঃ গুণেভ্যঃ অন্যং কর্ত্তারং ন অনুপশ্যতি অপি তু গুণাঃ এব কর্ম্মাণি কুর্ব্বন্তি ইতি পশ্যতি গুণেভ্যঃ চ পরং—ব্যতিরিক্তং তৎসাক্ষিণং আত্মানং বেত্তি স তু মদ্ভাবং—ব্রহ্মত্বং অধিগচ্ছতি—প্রাপ্নোতি॥ ১৯॥

অস্মিন্নধ্যায়ে বক্তব্যত্বেন প্রস্তুতমর্থত্রয়ং তত্র ক্ষেত্র ক্ষেত্রজ্ঞ সংযোগস্যেশ্বরাধীনত্বং কে বা গুণাঃ কথং বা তে বধ্নন্তীত্যর্থদ্বয়মুক্তং অধুনা তু গুণেভ্যঃ কথং মোক্ষণং মুক্তস্য চ কিং লক্ষণমিতি বক্তব্যমবশিষ্যতে তত্র মিথ্যাজ্ঞানাত্মকত্বাদ্গুণানাং সম্যক্জ্ঞানাত্তেভ্যোমোক্ষণ-মিত্যাহ; এই অধ্যায়ে তিনটী বিষয় বক্তব্য তাহার মধ্যে একটী ঈশ্বরাধীন ক্ষেত্র ক্ষেত্রজ্ঞ সংযোগ, দ্বিতীয়টী গুণ সকল কিপ্রকার, কিপ্রকারেই বা দেহীকে বন্ধন করে, এই দুইটী বিষয় বলা হইয়াছে। এইক্ষণে গুণ হইতে কিপ্রকারে মোচন এবং মুক্ত ব্যক্তির কি চিহ্ন এই তৃতীয় বিষয় অবশিষ্ট রহিয়াছে। গুণ সকল মিথ্যা জ্ঞানাত্মক এইরূপ সম্যক্ জ্ঞান হইলে মোক্ষ হয় তাহা বলিতেছেন।

যদা=যস্মিন্কালে। দ্রষ্টা=বিচারকুশলঃ। গুণেভ্যঃ=কার্য্যকারণ বিষয়াকার পরি-ণতেভ্যঃ; কার্য্যকারণ ও বিষয়াকারে পরিণত পদার্থ হইতে। পরং=গুণ তৎকার্য্য-সংস্পৃষ্টং; গুণ কার্য্য হইতে পৃথক্। বেত্তি=(বিদ্+তি) জানাতি; জানেন। তদা=তস্মিন্কালে। মদ্ভাবং=মদ্রূপতাং; ব্রহ্মত্ব। অধিগচ্ছতি=প্রাপ্ত হন।

অত্রাধ্যায়ের তিনটী বিষয়ের প্রস্তাব হইয়াছিল। যথা;— ১ম। ঈশ্বরাধীন ক্ষেত্র ক্ষেত্রজ্ঞের সংযোগ। ২য়। গুণ সকল কিপ্রকার এবং কিপ্রকারে দেহীকে বন্ধন করিয়া থাকে। ৩য়। কিপ্রকারে উক্ত বন্ধন হইতে মুক্তিলাভ করা যায়, এবং মুক্ত ব্যক্তির লক্ষণ কি? ইহার মধ্যে ১ম ও ২য় বিষয় ভগবান্ ব্যাখ্যা করিয়াছেন। এইক্ষণ ৩য় বিষয় ব্যাখ্যা করিবেন। আত্মা নিষ্ক্রিয়, প্রকৃতির গুণত্রয় সমস্ত কার্য্যই করিতেছে, আত্মাই সত্য ও শুদ্ধ, গুণত্রয় অসত্য ও অজ্ঞানাত্মক এবম্বিধ জ্ঞান লাভ করিয়া তদনুসারে যে বিবেকী কার্য্য করিতে সক্ষম হন এবং গুণ সকল হইতে আত্মাকে পৃথক্ দর্শন করেন তিনিই যথার্থ বিবেকী এবং ব্রহ্মত্ব পাইবার প্রকৃত অধিকারী। দেহী এবম্বিধ গুণত্রয় হইতে মুক্তিলাভ করিলে কি হয় তাহা পর শ্লোকে কীর্ত্তন করিতেছেন॥ ১৯॥

19. The Lord's nature is that He is beyond the range of the three qualities. When a man perceives that his triune nature is working and that he himself is not only not working but is quite distinct from his powers and capacities which are always changing, he attains the Lord's nature. This oft-repeated idea is the backbone of the Githa.

গুণানেতানতীত্য ত্রীন্, দেহী দেহসমুদ্ভবান্।
জন্ম মৃত্যু জরা দুঃখৈ, র্বিমুক্তোঽমৃতমশ্নুতে ॥ ২০ ॥

দেহী দেহসমুদ্ভবান্ এতান্ ত্রীন্ গুণান্ অতীত্য, জন্ম মৃত্যু জরা দুঃখৈঃ বিমুক্তঃ ( সন্ ) অমৃতং অশ্নুতে ॥২০ ॥

দেহী, দেহোৎপত্তির কারণ এই সত্বাদি গুণত্রয়কে অতিক্রম করতঃ জন্ম মৃত্যু জরা দুঃখ হইতে বিমুক্ত হইয়া মুক্তিলাভ করেন ॥ ২০ ॥

20. The embodied-soul having surpassed these three qualities, from which bodies have sprung, freeth itself from birth, death, decay and pain and obtaineth immortality.

---

স্বামী ॥ ততঃ চ গুণকৃত সর্ব্বানর্থ নিবৃত্ত্যা কৃতার্থঃ ভবতি ইতি আহ গুণান্ ইতি। দেহাদি আকারঃ সমুদ্ভবঃ পরিণামঃ যেষাং তে দেহ সমুদ্ভবাঃ, তান্ এতান্ ত্রীন্ অপি গুণান্ অতীত্য—অতিক্রম্য তৎকৃতৈঃ জন্মাদিভিঃ বিমুক্তঃ সন্ অমৃতং—পরমানন্দং প্রাপ্নোতি ॥ ২০ ॥

কথমধিগচ্ছতীত্যুচ্যতে ; কিপ্রকারে দ্রষ্টা ব্রহ্মত্ব লাভ করেন তাহা ব্যাখ্যা করিতেছেন।

দেহ সমুদ্ভবান্ = দেহোৎপত্তি বীজভূতান্ ; দেহোৎপত্তির কারণরূপ। এতান্ = মায়াত্মকান্ ; মায়ারূপ। ত্রীন্ = সত্ত্বরজস্তমোনাম্নঃ। অতীত্য = জীবন্নেব তত্ত্বজ্ঞানেন অতিক্রম্য ; জীবিতাবস্থায় তত্ত্বজ্ঞানের দ্বারায় অতিক্রম করিয়া। বিমুক্তঃ = জীবন্নেব তৎসম্বন্ধশূন্যঃ ; জীবদ্দশায় সেই জন্ম মৃত্যু জরা দুঃখ সংসর্গ শূন্য হইয়া। অমৃতং = মদ্ভাবং ; ব্রহ্মত্ব। অশ্নুতে = ( অশ্ + তে ) প্রাপ্নোতি ; প্রাপ্ত হন।

পূর্ব্ব শ্লোকের "অধিগচ্ছতি" শব্দের বিস্তার করিতেছেন। কি প্রকারে ভগবানের স্বরূপত্ব লাভ করে তাহা ব্যাখ্যা করিতেছেন। দেহোৎপত্তির কারণস্বরূপ ত্রিগুণকে অতিক্রম করিয়া দেহী এই জীবদ্দশায় জন্ম মৃত্যু জরা দুঃখ্যাদি হইতে মুক্তিলাভ করেন। দধি যেমন দুগ্ধের পরিণাম তদ্রূপ দেহ ত্রিগুণের পরিণাম। ত্রিগুণ হইতেই দেহ সমুৎপন্ন হয়। যিনি এতাদৃশ দেহের মধ্যে অবস্থান করিয়া ত্রিগুণের কার্য্যাদি দ্বারা বিচলিত হন না তিনি ইহজন্মেই জন্ম জরা মৃত্যু দুঃখাদি হইতে বিমুক্ত হইয়া মরণান্তে ব্রহ্মত্ব প্রাপ্ত হন ॥ ২০ ॥

20. Compare interalia verse 45 Vol I P. 88. This verse is an expansion of the phrase "attaineth my nature" in the preceding verse. The Lord explains in this verse how the *Dehi* ie embodied-soul or the dweller in the body attaineth immortality ie the Lord's Nature or essence. This body or Kshettra has sprung from the Gunas as has been explained before, *Deha*

অর্জ্জুন উবাচ।

কৈর্লিঙ্গৈস্ত্রীন্ গুণানে, তানতীতো ভবতি প্রভো।
কিমাচারঃ কথং চৈতাং, স্ত্রীন্ গুণানতিবর্ত্ততে ॥ ২১।

অর্জ্জুনঃ উবাচ।

ভোঃ প্রভো! (দেহী) কৈঃ লিঙ্গৈঃ এতান্ ত্রীন্ গুণান্ অতীতঃ ভবতি? কিং আচারঃ? চ কথং এতান্ ত্রীন্ গুণান্ অতিবর্ত্ততে? ॥২১॥

অর্জ্জুন বলিলেন।

হে প্রভো! দেহী কিপ্রকার চিহ্ন বিশিষ্ট হইয়া এই গুণত্রয় অতিক্রম করেন, তাঁহার আচার কি, এবং কি উপায়েই বা এই গুণত্রয়কে অতিক্রম করিয়া থাকেন ॥ ২১ ॥

21. O Lord! what are the marks of him who has surpassed these three qualities, what is his conduct and how he transcends these qualities.

*Shamoodbhaba'n* literally means from which bodies have sprung. Sridhar explains Deha as the development or *Parinam* of the Gunas ie the Gunas which have assumed the shape of the various bodies. Three processes have been indicated in this verse.

স্বামী॥ গুণান্ এতান্ অতীত্য অমৃতং অশ্নুতে ইতি এতৎ শ্রুত্বা গুণাতীতস্য লক্ষণং তৎ আচরং চ গুণাত্যয়োপায়ং চ সম্যক্ বুভুৎসুঃ অর্জ্জুনঃ উবাচ কৈঃ ইতি। হে প্রভো! কৈঃ লিঙ্গৈঃ—কীদৃশৈঃ আত্মচিহ্নৈঃ, গুণাতীতঃ দেহী ভবতি ইতি লক্ষণঃ প্রশ্নঃ, কঃ আচারঃ অস্য ইতি কিমাচারঃ কথং বর্ত্ততে ইত্যর্থঃ। কথং চ—কেন উপায়েন এতান্ ত্রীন্ অপি গুণান্ অতীত্য বর্ত্ততে তৎ কথয় ইত্যর্থঃ ॥ ২১ ॥

গুণানেতানতীত্য জীবন্নেবামৃতমশ্নুত ইত্যেতচ্ছ্রুত্বা গুণাতীতস্য লক্ষণং, চাচারঞ্চ গুণাতীতত্বোপায়ং সম্যগ্বুভুৎসমান আহ; গুণ সকলকে অতিক্রম করতঃ জীবদ্দশায় মুক্তিলাভ করে ইহা শ্রবণ করিয়া গুণাতীতের লক্ষণ ও তাহার আচার এবং কি উপায়ে গুণ সকলকে অতিক্রম করা যায় ইহা সম্যক্‌ভাবে জানিতে ইচ্ছা করিয়া প্রশ্ন করিতেছেন।

প্রভো=প্রভুত্বাদ্ভৃত্য দুঃখং নিবারণীয়মিতি সূচয়ন্ সম্বোধয়তি; প্রভুত্বহেতু ভৃত্যের দুঃখ নিবারণ কর্ত্তব্য ইহা প্রকাশ করিবার জন্য প্রভু বলিয়া সম্বোধন করিতেছেন। কৈঃ লিঙ্গৈঃ=কীদৃশ আত্মচিহ্নৈঃ বিশিষ্টঃ; কিপ্রকার লক্ষণযুক্ত হইয়া। কিং আচারঃ=স্বরূ-

শ্রীভগবানুবাচ।
প্রকাশঞ্চ প্রবৃত্তিঞ্চ, মোহমেব চ পাণ্ডব।
ন দ্বেষ্টি সংপ্রবৃত্তানি, ন নিবৃত্তানি কাঙ্ক্ষতি ॥ ২২ ॥

শ্রীভগবান্ উবাচ।
ইতি চতুর্থেনান্বয়ঃ।

ভোঃ পাণ্ডব! (যঃ) প্রকাশং চ প্রবৃত্তিং চ মোহং এব সংপ্রবৃত্তানি ন দ্বেষ্টি চ নিবৃত্তানি ন কাঙ্ক্ষতি ॥ ২২ ॥

শ্রীভগবান্ বলিলেন।
চতুর্থ শ্লোকের সহিত অন্বয়।

হে পাণ্ডব! যিনি সত্ত্বগুণের কার্য্য প্রকাশ এবং রজোগুণের কার্য্য প্রবৃত্তি, এবং তমোগুণের কার্য্য মোহ এই সকল সম্যক্‌রূপে উপস্থিত হইলে তাহাদিগকে বিদ্বেষ করেন না, এবং তাহাদিগের নিবৃত্তি যিনি আকাঙ্ক্ষা করেন না ॥ ২২ ॥

THE LORD SAID.

22. O son of Pa´ndu! he who hateth not the radiance of the spiritual quality, the active energy of the essential, and the delusion of the carnal when they do fully appear nor longeth for their disappearance.

---

পাবগতে লিঙ্গভূতাচারঃ কীদৃশঃ; আত্মদর্শনের চিহ্নস্বরূপ ব্যবহার কিরূপ। কথং= কেনোপায়েন; কি উপায়ে। অতিবর্ত্ততে=অতিক্রমতি; অতিক্রম করিয়া থাকে।

অর্জ্জুন গুণাতীতের অমৃতত্বের কথা শ্রবণ করিয়া গুণবন্ধন হইতে বিমুক্ত হইবার বাসনায় ভগবান্‌কে এই শ্লোক লিখিত প্রশ্ন করিলেন। ইহাতে তিনটী প্রশ্ন সন্নিবিষ্ট হইয়াছে।

১ম। গুণাতীত পুরুষের চিহ্ন কি? ২২ শ্লোকে ইহার উত্তর।

২য়। তাঁহার আচার কি? ২৩, ২৪ এবং ২৫ শ্লোকে ইহার উত্তর।

৩য়। কিপ্রকারে গুণাতীত হওয়া যায়? ২৬ শ্লোকে ইহার উত্তর ॥ ২১ ॥

21. Having heard about the perfect happiness of the man who has succeeded in surpassing these qualities Arjuna puts this query. It comprises three questions. (*i*) What are the distinguishing marks of a man who has succeeded in surpassing the three Gunas; this is answered in

verse 22. (*ii*) What is his conduct; this is answered in verses 23, 24 and 25. (*iii*) How does this Maha´tma´ transcend the three qualities; this is answered in verse 26.

স্বামী॥ স্থিত প্রজ্ঞস্য কাভাষা ইত্যাদিনা দ্বিতীয়াধ্যায়ে পৃষ্টং এব দত্তোত্তরং অপি পুনঃ বিশেষঃ বুভুৎসয়া পৃচ্ছতি ইতি জ্ঞাত্বা প্রকারান্তরেণ তস্য লক্ষণাদিকং শ্রীভগবান্ উবাচ প্রকাশঞ্চ ইত্যাদি সপ্তভিঃ, তত্র একেন লক্ষণং আহ প্রকাশং ইতি। প্রকাশং চ সর্ব্বদ্বারেষু দেহে অস্মিন্ ইতি পূর্ব্বোক্তং সত্ত্বকার্য্যং, প্রবৃত্তিং চ রজঃকার্য্যং, মোহং চ তমঃকার্য্যং, উপলক্ষণার্থং এতৎ সত্ত্বাদীনাং সর্ব্বাণি অপি কার্য্যাণি যথাযথং সংবৃত্তানি—স্বতঃপ্রবৃত্তানি, সন্তি, দুঃখ বুদ্ধ্যা যো ন দ্বেষ্টি নিবৃত্তানি সন্তি সুখ বুদ্ধ্যা যো ন কাঙ্ক্ষতি গুণাতীতঃ স উচ্যতে ইতি চতুর্থেন অন্বয়ঃ॥ ২২॥

স্থিত প্রজ্ঞস্য কাভাষেত্যাদিনা পৃষ্ঠমপি প্রজহাতি যদা কামানিত্যাদিনাদত্তোত্তরমপি পুনঃ প্রকারান্তরেণ বুভুৎসমানঃ পৃচ্ছতীত্যবধায় প্রকারান্তরেণ তস্য লক্ষণাদিকং পঞ্চভিঃ শ্লোকৈঃ প্রশ্নোত্তরং আহ; দ্বিতীয় অধ্যায়ের পঞ্চপঞ্চাশৎ শ্লোকের দ্বারা অর্জ্জুন স্থিতপ্রজ্ঞের বিষয় প্রশ্ন করিয়াছিলেন, শ্রীভগবান্ ষট্‌পঞ্চাশৎ শ্লোকের দ্বারা উত্তর প্রদান করিয়াছেন। পুনর্ব্বার অন্য প্রকারে জানিবার বাসনায় অর্জ্জুন প্রশ্ন করিতেছেন ইহা অবগত হইয়া ভগবান্‌ও প্রকারান্তরে ত্রিগুণাতীত পুরুষের লক্ষণাদি পঞ্চ শ্লোকদ্বারা প্রশ্নের উত্তর করিলেন।

প্রকাশং=সত্ত্বকার্য্যং। প্রবৃত্তিং=রজঃকার্য্যং। মোহং=তমঃকার্য্যং। সংপ্রবৃত্তানি=সম্যগ্বিষয়ভাবেন উদ্ভূতানি; সম্যক্‌বিষয়াকারে জাত। ন দ্বেষ্টি=ন বিদ্বেষং করোতি; বিদ্বেষ করেন না। ন নিবৃত্তানি=বিনাশ সামগ্রীবশাৎ ন নিবৃত্তানি; বিনাশ সামগ্রী বিদ্যমানে বিনাশ ইচ্ছা করেন না। ন কাঙ্ক্ষতি=সুখ বুদ্ধ্যা ন কাময়তে; সুখ বুদ্ধিতে কামনা করেন না।

"প্রকাশঞ্চ" শব্দ হইতে পঞ্চবিংশ শ্লোকে "গুণাতীতঃ স উচ্যতে" ইত্যাদি দ্বারা শ্রীভগবান্ গুণাতীত পুরুষের লক্ষণ ও তাঁহার আচার সম্যক্‌রূপে ব্যাখ্যা করিলেন। অর্জ্জুন দ্বিতীয় অধ্যায়ের ৫৫ শ্লোকে স্থিত প্রজ্ঞের বিষয় "স্থিত প্রজ্ঞস্য কাভাষা" ইত্যাদির দ্বারা জিজ্ঞাসা করিয়াছিলেন। শ্রীভগবান্‌ও ৫৬ শ্লোকে "প্রজহাতি" ইত্যাদি দ্বারা তদুত্তর প্রদান করিয়াছিলেন। পুনরায় সেই বিষয় অন্য প্রকারে অর্জ্জুন জিজ্ঞাসা করিলে ভগবান্‌ও অন্য প্রকারে তাহার উত্তর প্রদান করিতেছেন। অগ্রেই বলা হইয়াছে সত্ত্বগুণের ক্রিয়া স্বরূপাত্মক নির্ম্মল জ্ঞান প্রকাশ, রজোগুণের কার্য্য প্রবৃত্তি এবং তমোগুণের কার্য্য মোহ ইত্যাদি এই সমস্ত কার্য্য মনোমধ্যে সমুদিত হইলেও যিনি তদ্দ্বারা বিদ্বেষযুক্ত অর্থাৎ বিরক্ত হন না অর্থাৎ তমোগুণ প্রভাবে "আমি মূঢ় আমার দ্বারা কোন কার্য্য হইবেক না," রজোগুণ প্রভাবে "বিধাতা আমাকে কষ্টের জন্যই সৃষ্টি করিয়াছেন, আমার দুঃখ কদাপি মোচন হইবেক না,"

উদাসীনবদাসীনো, গুণৈর্যো ন বিচাল্যতে।
গুণাবর্ত্তন্ত ইত্যেবং, যোঽবতিষ্ঠতি নেঙ্গতে॥ ২৩॥

যঃ উদাসীনবৎ আসীনঃ ( সন্ ) গুণৈঃ ন বিচাল্যতে, যঃ গুণাঃ ( অস্মিন্ ) বর্ত্তন্তে ইতি এবং অবতিষ্ঠতি ন ইঙ্গতে॥ ২৩॥

যিনি উদাসীনের ন্যায় অবস্থিত থাকিয়া, গুণ কার্য্য দ্বারা বিচলিত হন না, গুণ সকল আমাতে বিদ্যমান আছে এইরূপ নিশ্চয় করিয়া চঞ্চল হন না॥ ২৩॥

23. He who sitting like an umpire is unshaken by the effects of the qualities, who knowing this that the qualities exist in him does not become unsteady.

---

সত্ত্বগুণ প্রভাবে "আমি বিদ্বান আমি সুখী ইত্যাদি দ্বারা আমাকে বন্ধন করিতেছে, আমি কি প্রকারে মুক্তিলাভ করিব" ইত্যাদি ভাব সকল মনে সমুদিত হইলেও যিনি বিচলিত হন না অর্থাৎ যিনি এই সকল চিন্তাকে স্বপ্নকল্পিত অসার জ্ঞানে পরিত্যাগ করেন এবং ক্ষমতা থাকা সত্ত্বেও যিনি এই সমস্ত ভাব হইতে নিবৃত্তি কামনা করেন না তিনি গুণাতীত। যে লক্ষণ স্বয়ং ভিন্ন অন্য কেহ জানিতে পারেন না তাহাকে "স্বার্থ" লক্ষণ বলে। যে সকল লক্ষণ দৃষ্টি করিয়া অন্য লোকে বুঝিতে পারে তাহাকে "পরার্থ" লক্ষণ বলিয়া থাকে। এই শ্লোকে স্বার্থ লক্ষণ সকল কথিত হইল॥ ২২॥

22. This verse and the succeeding 3 verses have been joined together. The verb of the pronoun "he" is to be found in verse 25. These verses dwell on subjects which were explained by the Lord in answer to Arjuna regarding the embodied-soul fixed in meditation or of stable mind vide verse 54 at Page 98 Vol I and subsequent verses. In this verse the Lord explains the internal marks of the embodied-soul who has transcended the 3 qualities. These marks are called *internal* because they cannot be perceived by others. I have given the literal meaning of the word *nadesthi* ie the equanimity of his mind not affected. The latter portion of this verse means he is not wistful for their disappearance. He who has succeeded in surpassing the effects of these 3 qualities is not disturbed by the effects of the qualities when they do appear in his mind neither does he wish

deliverance from them. Infact these workings he sees as a dream, the work of Ma´ya´ which is delusion.

স্বামী॥ তৎ এবং স্বসম্বেদ্যং গুণাতীতস্য লক্ষণং উক্তা দ্বিতীয় প্রশ্নস্য কিমাচারঃ ইত্যস্য উত্তরং আহ উদাসীন ইতি ত্রিভিঃ। উদাসীনবৎ সাক্ষিতয়া আসীনঃ—স্থিতঃ সন্ গুণৈঃ—গুণকার্য্যৈঃ সুখদুঃখাদিভিঃ ন যঃ বিচাল্যতে—স্বরূপাৎ প্রচ্যাব্যতে অপি তু গুণাঃ এব স্বকার্য্যেষু বর্ত্তন্তে এতৈঃ মম সম্বন্ধঃ এব নাস্তি ইতি বিবেকজ্ঞানেন যঃ তুষ্ণীং অবতিষ্ঠতি, পরস্মৈপদং আর্ষং নেঙ্গতে—ন চলতি॥ ২৩॥

এবং লক্ষণমুক্তা গুণাতীতঃ কিমাচার ইতি দ্বিতীয় প্রশ্নস্য প্রতিবচনমাহ ত্রিভিঃশ্লোকৈঃ; গুণাতীত পুরুষের স্বার্থ লক্ষণ কীর্ত্তন করিয়া তাঁহার আচার অর্থাৎ পরার্থ লক্ষণ শ্রীভগবান তিনটী শ্লোকের দ্বারা কীর্ত্তন করিতেছেন।

উদাসীনবৎ=যথা উদাসীনো ন কস্যচিৎ পক্ষং ভজতে তথা অয়ং; যেমন উদাসীন কোন পক্ষ অবলম্বন করেন না সেই প্রকার। আসীনঃ=গুণাতীতত্বোপায়মার্গে অবস্থিতঃ; গুণাতীত পুরুষের ধর্ম্ম পাইবার পথে অবস্থিত। গুণৈঃ=সুখদুঃখাদ্যাকার পরিণতৈঃ; সুখ দুঃখাদিরূপে পরিণত গুণ সকলের দ্বারা। ন বিচাল্যতে=স্বরূপাবস্থানাৎ না প্রচ্যাব্যতে; আত্মারাম অবস্থা হইতে ধ্বংশ হন না। বর্ত্তন্তে=বিদ্যন্তে; বিদ্যমান রহিয়াছে। ইতি এবং=নির্ব্বিকারঃ দ্বৈতশূন্যশ্চ; বিকার রহিত এবং দ্বৈতভাব পরিশূন্য। অবতিষ্ঠতি=অবস্থান করেন। ন ইঙ্গতে = (ইঙ্গ+তে) ন গুণকার্য্যানুগুণং চেষ্টতে; গুণকার্য্যের সহায়তা করেন না।

এইক্ষণ দ্বিতীয় প্রশ্ন "কিমাচারঃ" তাহার উত্তর দিতেছেন। গুণ সকল আমার মধ্যে আছে এইরূপ নিশ্চয় করিয়া তিনি উদাসীনের ন্যায় গুণকার্য্য দ্বারা অবিচলিত হইয়া অবস্থিতি করেন। যিনি কোন পক্ষ অবলম্বন করেন না তিনিই উদাসীন। গুণাতীত পুরুষ অনুরাগ কি বিরাগ কোন পক্ষই অবলম্বন করেন না। তিনি স্বপ্নের ন্যায় গুণকার্য্য উপেক্ষা করিয়া স্থিরভাবে অবস্থিতি করেন। পরস্মৈপদ "অবতিষ্ঠতি" প্রয়োগ অশুদ্ধ, আত্মনেপদ "অবতিষ্ঠতে" হওয়া উচিত ছিল কিন্তু তাহা হইলে ছন্দ ভঙ্গ হয় তজ্জন্য পাঠান্তরে যোহনতিষ্ঠতি শব্দ ব্যবহৃত হইয়াছে ।২৩॥

23. The Lord begins to describe the external marks of the Maha´tma´ who has transcended the three qualities. He remains neutral having neither love nor hatred. He neither loves the effects of the Gunas nor hates them. He in fact despises them as phantasms in a dream. Knowing full well that the Gunas must work in him he remains steady. "Na ingateh" is literally does not move ie the workings of the three Gunas cannot displace him from his position in which he is wedded to Atma´.

সম দুঃখ সুখঃ স্বস্থঃ, সম লোষ্টাশ্মকাঞ্চনঃ।
তুল্য প্রিয়াপ্রিয়োধীর, স্তুল্য নিন্দাত্মসংস্তুতিঃ ॥ ২৪ ॥

(যঃ) ধীরঃ স্বস্থঃ, (সন্) সম দুঃখ সুখঃ, সম লোষ্টাশ্মকাঞ্চনঃ, তুল্য প্রিয়াপ্রিয়ঃ তুল্যাত্মনিন্দা সংস্তুতিঃ ॥ ২৪ ॥

যে ধীর, স্বরূপে অবস্থিত হইয়া সুখ দুঃখে সমজ্ঞানী, লোষ্ট প্রস্তর ও স্বর্ণে, প্রিয় অপ্রিয়ে, নিজ নিন্দা এবং নিজ স্তুতিতে তুল্য জ্ঞানী ॥২৪॥

24. He whose steady mind is fixed [illegible] devotion, to whom pleasure and pain, the clod, the stone, the gold are the same, to whom good and evil, censure and praise are all alike.

স্বামী ॥ অপি চ সম ইতি। সমে দুঃখ সুখে যস্য, যতঃ স্বস্থঃ—স্বরূপ এব স্থিতঃ, অতঃ এব সমানি লোষ্ট্রাশ্মকাঞ্চনানি যস্য, তুল্যে প্রিয়াপ্রিয়ে—সুখদুঃখহেতুভূতে যস্য, ধীরঃ—ধীমান, তুল্যা নিন্দা চ আত্মনঃ স্তুতিঃ চ যস্য ॥ ২৪ ॥

গুণাতীতস্য লিঙ্গান্তরমাহ; গুণাতীত ব্যক্তির অন্য প্রকার চিহ্ন বলিতেছেন।

ধীরঃ=(ধী + রা) ধীমান্। স্বস্থঃ=স্বস্মিন্নাত্মন্যেবস্থিতঃ; চৈতন্যস্বরূপে অবস্থিত। সমদুঃখসুখঃ=সুখদুঃখয়োঃ সম চিত্তঃ; সুখদুঃখে সমভাব। সম লোষ্ট্র অশ্ম কাঞ্চনঃ=(লুষ্+ত) লোষ্ট্র, (অশ্+মন্) অশ্ম, (কানচ্+অনট্) কাঞ্চন; মৃৎপিণ্ড, প্রস্তর ও স্বর্ণে সমবুদ্ধি। তুল্য প্রিয় অপ্রিয়ঃ=পুত্র জন্মমরণাদিরূপে প্রিয়াপ্রিয়ে তুল্যে যস্য সঃ; পুত্র জন্মমরণাদি শুভাশুভ সংবাদে স্থিরচিত্ত যিনি। তুল্য আত্মনিন্দা সংস্তুতিঃ=আত্মদোষ কীর্ত্তন গুণ কীর্ত্তন তুল্যে যস্য সঃ; নিজ দোষ ও গুণ কীর্ত্তনে তুল্যজ্ঞান যাঁহার তিনি।

গুণাতীতের আচার কীর্ত্তন করিতেছেন। যে ধীমান্ মহাপুরুষ আত্মধ্যানে মগ্ন, সুখ দুঃখ প্রিয় অপ্রিয় নিন্দা ও স্তুতিবাদকে সমান জ্ঞান করেন, ধনস্পৃহা যাঁহার নিষ্কাম হৃদয়ে স্থান পায় না তিনিই গুণাতীত। সুখ ও দুঃখ মনের ধর্ম্ম আত্মার ধর্ম্ম নহে ইহা জানিয়া সুখে প্রফুল্ল ও দুঃখে বিষাদিত হন না। তিনি লোভাদি গুণ বর্জ্জিত তজ্জন্য প্রস্তর, মৃৎপিণ্ড ও স্বর্ণে তাঁহার সমজ্ঞান। আত্মজ্ঞানে নিরত থাকাতে প্রিয় অপ্রিয় বৈষম্য বুদ্ধি তাঁহার অন্তরে প্রবেশ করে না। আত্মার গুণ দোষ নাই ইহা জানিয়া নিন্দাবাদে বা স্তুতিবাদে তিনি বিষাদিত বা আনন্দিত হন না। এইরূপ পরার্থ লক্ষণযুক্ত মহাপুরুষ গুণাতীত ॥ ২৪ ॥

24. The Lord continues to describe the external marks of the Mahát-ma who has succeeded in surpassing the three qualities. The word "Dhira" means one who has a calm mind ie a mind which is never ruffled

মানাপমানয়োস্তুল্য, স্তুল্যো মিত্রারি পক্ষয়োঃ।
সর্ব্বারম্ভপরিত্যাগী, গুণাতীতঃ স উচ্যতে ॥ ২৫ ॥

(যঃ) মানাপমানয়োঃ তুল্যঃ মিত্রারিপক্ষয়োঃ তুল্যঃ সর্ব্বারম্ভপরিত্যাগী সঃ গুণাতীতঃ উচ্যতে ॥ ২৫ ॥

যিনি মানাপমানকে সমজ্ঞান মিত্র ও শত্রুপক্ষকে তুল্যজ্ঞান এবং সকল কর্ম্ম পরিত্যাগ করেন এইরূপ ব্যক্তিকে গুণাতীত বলা যায় ॥২৫॥

25. He who is same in ho[illegible]ur and disgrace, the same towards the side of friends or foes, forsaking all acts. Such a man has surpassed the qualities.

---

by the ups and downs of this world. the word "Sastha" means one who is fixed in Atma´ ie one who is absorbed in the holy spirit. Compare verse 19 Book XII Page 665 Vol II.

স্বামী ॥ অপি চ মানেতি। মানে অপমানে চ তুল্যঃ, মিত্র পক্ষে অরি পক্ষে চ তুল্যঃ সর্ব্বান্ দৃষ্টাদৃষ্টার্থান্ আরম্ভান্—উদ্যমান্ পরিত্যক্তুং শীলং যস্য সঃ এবম্ভূত আচারযুক্তঃ গুণাতীত উচ্যতে ॥ ২৫ ॥

গুণাতীতস্য আচারমুপসংহরতি; গুণাতীত পুরুষের আচার উপসংহার করিতেছেন।

মান অপমানয়োঃ তুল্যঃ=মানঃ—সৎকারঃ, অপমানঃ—তিরস্কারঃ, তয়োস্তুল্য; আদর ও অনাদরে তুল্য জ্ঞান। মিত্র অরিপক্ষয়োঃ তুল্যঃ=মিত্র পক্ষে ও অরি পক্ষে সমজ্ঞান। সর্ব্বারম্ভপরিত্যাগী = দেহযাত্রা মাত্র ব্যতিরেকেন সর্ব্বকর্ম্মপরিত্যাগী; দেহযাত্রার জন্য যে কার্য্যের প্রয়োজন তাহা ব্যতিরেকে অন্য কার্য্য করেন না। গুণাতীতঃ=ইত্যাদ্যুক্ত প্রকারাচারঃ; উল্লিখিত প্রকার আচারযুক্ত ব্যক্তিকে গুণাতীত বলা যায়।

এই শ্লোকে শ্রীভগবান্ গুণাতীতের আচার উপসংহার করিতেছেন। তাঁহার মানাপমান ও শত্রু পক্ষে ও মিত্র পক্ষে সমজ্ঞান। সামান্যত দৈহিকার্য্যের জন্য যাহা প্রয়োজন তৎব্যতিরিক্ত অন্য কোন প্রকার কার্য্যে নিযুক্ত হন না এই সকল গুণাতীত পুরুষের লক্ষণ। দেহযাত্রা নির্ব্বাহ জন্য আহার ও বিহার প্রয়োজন বোধে অনুষ্ঠান করিয়া থাকেন। অন্য কোন প্রকার কার্য্যে আসক্ত নহে। অথচ ফলকামনাত্যাগী হইয়া স্বদেশ কি পরার্থে মঙ্গলজনক কার্য্য করিয়া থাকেন। ১২শ অধ্যায়ের ১৮শ শ্লোক দেখুন ॥ ২৫ ॥

25. The Lord here concludes the external marks of a Maha´tma´ who has transcended the three qualities. Compare verses 17 and 18 Book XII

মাঞ্চ যোঽব্যভিচারেণ, ভক্তিযোগেন সেবতে।
সগুণান্ সমতীত্যৈতান্, ব্রহ্মভূয়ায় কল্পতে ॥ ২৬ ॥

যঃ মাং চ অব্যভিচারেণ ভক্তিযোগেন সেবতে, সঃ এতান্ গুণান্ সমতীত্য ব্রহ্মভূয়ায় কল্পতে ॥ ২৬ ॥

যিনি আমাকেই অনন্য ভক্তিযোগে সেবা করেন, তিনি এই সকল গুণ অতিক্রম করিয়া মোক্ষলাভে সমর্থ হন ॥ ২৬ ॥

26. He who with inflinching devotion worshippeth Me alone, he surpasseth the effects of these qualities and fitteth himself to become one with the *Brahman.*

pages 662, 663 Vol II. By "all acts" is meant that he is not attached to any undertaking or action. He is constantly engaged in doing works for the good of others but these he does abandoing all desires and fruits.

স্বামী ॥ কথং চ এতান্ ত্রীন্ গুণান্ অতিবর্ত্ততে ইতি অস্য প্রশ্নস্য উত্তরং আহমাঞ্চ ইতি। চ শব্দঃ অবধারণার্থঃ মাং এব পরমেশ্বরং অব্যভিচারেণ—একান্তেন. ভক্তিযোগেন যঃ সেবতে স এতান্ গুণান্ সং অতীত্য—সম্যক্ অতিক্রম্য, ব্রহ্মভূয়ার্থ—ব্রহ্মভাবায় মোক্ষায় কল্পতে সমর্থঃ ভবতি ॥ ২৬ ॥

উদাসীনবদিত্যাদি গুণাতীতঃ স উচ্যতে ইত্যেতদন্তমুক্তং যাবদযত্নসাধ্যং তাবৎ সন্ন্যাসিনানুষ্ঠেয়ং গুণাতীতত্বসাধনং মুমুক্ষোঃ স্থিরীভূতস্য স্বসম্বেদ্যং সদ্ গুণাতীতস্য যতের্লক্ষণং ভবতীতি অধুনা কথঞ্চ ত্রীন্ গুণান্ অতিবর্ত্তত ইতি প্রশ্নস্য প্রতিবচনমাহমাঞ্চেতি ; উদাসীন শব্দ হইতে গুণাতীতঃ স উচ্যতে পর্য্যন্ত যত্নসাধ্য যাহা কিছু বলা হইয়াছে তৎসমুদায় পরার্থ সন্ন্যাসীদিগের অনুষ্ঠেয় এবং গুণাতীতত্বের সাধন, গুণাতীতযতির স্বার্থ বা সম্বেদ্য লক্ষণও কথিত হইয়াছে এইক্ষণ কি উপায়ে এই গুণত্রয় অতিক্রম করা যায় এই প্রশ্নের প্রত্যুত্তর প্রদান করিতেছেন।

মাং চ=চত্বর্থমামেবেশ্বরং নারায়ণং সর্ব্বভূতান্তর্যামিণং মায়য়া ক্ষেত্রজ্ঞ তামাগতং ; চ শব্দের অর্থ তু নিশ্চয়ার্থ ; সর্ব্বভূতান্তর্যামি মায়া বশতঃ ক্ষেত্রজ্ঞরূপে পরিণত ঈশ্বর স্বরূপ আমাকেই। অব্যভিচারেণ=ঐকান্তবিশিষ্টেন ; অনন্যপ্রকার। ভক্তিযোগেন=ভক্তি= (ভজ+ক্তি) জ্ঞান সমুদ্ভবেন পরমপ্রেমযোগেন ; জ্ঞানযুক্ত পরমপ্রীতিযোগের দ্বারা। সেবতে=সদা চিন্তয়তি ; সতত চিন্তা করেন। সঃ=মদ্ভক্তঃ। সমতীত্য=সম্যক্ অতিক্রম্য। ব্রহ্মভূয়ায়=ব্রহ্মত্বায় ; মোক্ষায় মোক্ষ প্রাপ্তি বিষয়ে। কল্পতে=সমর্থোভবতি ;

ব্রহ্মণো হি প্রতিষ্ঠাহম্, অমৃতস্যাব্যয়স্য চ।
শাশ্বতস্য চ ধর্ম্মস্য, সুখস্যৈকান্তিকস্য চ॥ ২৭॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং
ভীষ্মপর্ব্বণি শ্রীমদ্ভগবদ্গীতাসূপনিষৎসু ব্রহ্মবিদ্যায়াং
যোগশাস্ত্রে শ্রীকৃষ্ণার্জ্জুনসংবাদে গুণত্রয়বিভাগ-
যোগোনাম চতুর্দ্দশোঽধ্যায়ঃ॥ ১৪॥

---

হি অহং ব্রহ্মণঃ চ অব্যয়স্য অমৃতস্য চ শাশ্বতস্য ধর্ম্মস্য চ ঐকান্তিকস্য সুখস্য প্রতিষ্ঠা॥ ২৭॥

ইতি শ্রীমদ্ভগবদ্গীতান্বয়ে চতুর্দ্দশোঽধ্যায়ঃ॥ ১৪॥

যেহেতুক আমি পরমাত্মার এবং নিত্য মোক্ষের এবং সনাতন ধর্ম্মের এবং অনন্তসুখের প্রতিষ্ঠা স্বরূপ॥ ২৭॥

বেদব্যাস প্রণীত শতসহস্র শ্লোকপূর্ণ ধর্ম্মশাস্ত্রে শ্রীমহাভারতগ্রন্থে ভীষ্মপর্ব্বাধ্যায়ে বেদের শাখাস্বরূপ শ্রীমদ্ভগবদ্গীতায় শ্রীকৃষ্ণার্জ্জুনসংবাদে যোগশাস্ত্রে ব্রহ্মবিদ্যায় গুণত্রয়বিভাগযোগোনাম চতুর্দ্দশ অধ্যায় সমাপ্ত॥ ১৪॥

27. For I am the abode of the Brahman and of changeless immortality and of eternal religion and of unbroken happiness.

HERE ENDETH BOOK XIV OF THE BHAGABATHA GEETHA CALLED THE RELIGION BY THE SEPARATION OF THREE QUALITIES.

---

সমর্থ হয়। সর্ব্বদা ভগবচ্চিন্তনমেব গুণাতীতত্বোপায়ঃ; সর্ব্বদা ভগবৎ চিন্তাই গুণাতীতত্বের উপায়।

শ্রীভগবান্ দ্বাবিংশ শ্লোকে গুণাতীত মহাত্মার স্বার্থ বা স্বসংবেদ্য লক্ষণ ব্যাখ্যা করিয়া ত্রয়োবিংশ হইতে পঞ্চবিংশ শ্লোকে তাঁহার পরার্থ লক্ষণ কীর্ত্তন করিয়াছেন এইক্ষণ যতি কি উপায়ে গুণত্রয় অতিক্রম করিয়া মোক্ষলাভে সমর্থ হন তাহাই বলিতেছেন। যিনি ভগবান্‌কে ভক্তি সহকারে অনন্যমনে সতত চিন্তা করেন তিনিই ভবপারাবাররূপ গুণসঙ্গ হইতে মুক্তিলাভ করিতে পারেন। কেবল জ্ঞানদ্বারা মুক্তি লব্ধ হয় না জ্ঞানবান্ ও ভক্তিমান্ মহাত্মাই ভগবান্‌কে লাভ করিতে পারেন। ভক্তিশূন্য জ্ঞান, জলশূন্য সরোবরের ন্যায়, তাহাতে মুক্তিরূপ পদ্ম প্রস্ফুটিত হয় না। মুক্তি ভক্তের করতলস্থ, বাস্তবিকপক্ষে ভক্ত ব্যক্তিই যথার্থ গুণাতীত। শ্রীভগবান্ এই শ্লোকে অর্জ্জুনের তৃতীয় প্রশ্নের উত্তর প্রদান করিলেন॥ ২৬॥

26. Having described the *internal* marks of one who has transcended the three qualities in verse 22, the Lord described the *external* marks of him in verses 23, 24, and 25. The Lord now answers the third query of His disciple viz : How to transcend these qualities. He says in effect that the Maha´tma´ who worships Him ( Ba´shudeba who is a living symbol of the embodied and pure Atman ) with a devotion which is all exclusive becomes fit to attain Moksha ie salvation. It is difficult to render in English the term Bhackti-Yoga. It is devotion with wisdom by which the devotee identifies himself with the object of his worship. The Lord now explains why such a devotion has the effect of taking the devotee across the wilderness of the three Gunas.

স্বামী॥ তত্র হেতুং আহ ব্রহ্মণোহি ইতি। হি—যস্মাৎ ব্রহ্মণঃ অহং প্রতিষ্ঠা—প্রতিমা, ঘনীভূতং ব্রহ্ম এব অহং যথা ঘনীভূতঃ প্রকাশঃ এব সূর্য্যমণ্ডলং তদ্বৎ ইত্যর্থঃ। তথা অব্যয়স্য—নিত্যস্য অমৃতস্য চ—মোক্ষস্য নিত্যং উক্তত্বাৎ, তথা তৎসাধনস্য শাশ্বতস্য ধর্ম্মস্য চ শুদ্ধ সত্ত্বাত্মকত্বাৎ তথা ঐকান্তিকস্য—অখণ্ডিতস্য সুখস্য চ প্রতিষ্ঠা অহং পরমানন্দরূপত্বাৎ। অতঃ মৎসেবিনঃ মদ্ভাবস্য অবশ্যম্ভাবিত্বাৎ যুক্তং এব উক্তং ব্রহ্মভূয়ায় কল্পতে।

কৃপয়া দীন গুণাসঙ্গ, প্রসক্তিত ভবাম্বুধিঃ।
সুখং তরতি মদ্ভক্ত, ইত্যভাষি চতুর্দ্দশে॥ ২৭॥

ইতি শ্রীধরস্বামি টীকায়াং গুণত্রয়বিভাগযোগোনাম চতুর্দ্দশোঽধ্যায়ঃ॥ ১৪॥

অত্র হেতুমাহ; পূর্ব্বোক্ত বিষয়ের হেতু ব্যাখ্যা করিতেছেন।

হি=যস্মাৎ; যেহেতুক। অহং = নির্ব্বিকল্পকোবাসুদেবঃ; বিকারশূন্য বাসুদেব। ব্রহ্মণঃ=সোপাধিকস্য জগদুৎপত্তি স্থিতি প্রলয়োহেতোঃ; উপাধিবিশিষ্ট জগদুৎপত্তি, স্থিতি ও প্রলয়ের কারণস্বরূপ ব্রহ্মের। প্রতিষ্ঠা=(প্র+স্থা+ড) প্রতিতিষ্ঠত্যস্মিন্নিতি; প্রকৃষ্টরূপে অবস্থিতি করে এই স্থানে অর্থাৎ ব্রহ্ম আমাতেই অবস্থিতি করেন। প্রতিমা—আবাসস্থানং। অব্যয়স্য অমৃতস্য=অবিকারি মোক্ষস্য; নির্ব্বাণ মোক্ষের। শাশ্বতস্য ধর্ম্মস্য=নিত্যধর্ম্মস্য। ঐকান্তিকস্য সুখস্য=অব্যভিচারি আনন্দরূপস্য; নিত্যানন্দ রূপের।

ভগবান্‌কে অনন্যমনে সতত ভক্তিযোগদ্বারা উপাসনা করিলে কিজন্য মোক্ষলাভের অধিকারী হওয়া যায় তাহা এই শ্লোকে ব্যাখ্যা করিয়া চতুর্দ্দশ অধ্যায় উপসংহার করিলেন। নন্দাত্মজ ভগবান্ বাসুদেব কে তাহা এই শ্লোকে বর্ণিত হইল। তিনি পরমাত্মার প্রতিষ্ঠা অর্থাৎ তিনি তৎপদবাচ্য সোপাধিক ও নিরুপাধিক ব্রহ্মের আবাসস্থান। কীদৃশ আবাসস্থান অর্থাৎ তাঁহাতে নিত্য মোক্ষ সনাতনধর্ম্ম ও অনন্ত সুখ বিরাজ করিতেছে। ভক্তিযোগদ্বারা

ভগবান্ বাসুদেবকে উপাসনা করিলে তিনটী বিষয় পাওয়া যায়। এই তিনটী বিষয় লব্ধ হইলে সেই তুরীয় ব্রহ্ম পদার্থ তৎপদবাচ্য ভগবান্ বাসুদেবকে পাওয়া যাইবেক। এই তিনটী বিষয় কি তাহা বলিতেছেন :—

প্রথম—অবিকারি মোক্ষ।

দ্বিতীয়—শাশ্বত ধর্ম্ম অর্থাৎ সনাতনধর্ম্ম।

তৃতীয়—অনন্তসুখ।

যেমন বিক্ষিপ্ত কিরণজাল ঘনীভূত হইয়া সূর্য্যমণ্ডল প্রকাশিত হইয়াছে তদ্রূপ এই ত্রিবিধ পদার্থ ভগবান্ বাসুদেবে ঘনীভূত হইয়াছে। ব্রহ্মা ভগবান্ বাসুদেবকে স্তুতি করিয়া বলিয়াছিলেন :—

একস্ত্বমাত্মা পুরুষঃ পুরাণঃ সত্যঃ স্বয়ং জ্যোতিরনন্ত আদ্যঃ।

নিত্যোক্ষরোঽজস্র সুখো নিরঞ্জনঃ পূর্ণোদ্বয়োমুক্তো উপাধিতোমৃতঃ॥

ভগবান্ বাসুদেব পরংব্রহ্ম তাঁহাকে ভক্তি সহকারে অনন্যমনে সেবা করিলে জীবাত্মা গুণসঙ্গ হইতে মুক্তিলাভ করিয়া নির্ব্বাণ মুক্তিলাভে সমর্থ হয়। মধুসূদন সরস্বতী বলিয়াছেন :—

পরাকৃত নমদ্বন্দ্যং পরংব্রহ্ম নরাকৃতি

সৌন্দর্য্য সার সর্ব্বস্বং বন্দে নন্দাত্মজংমহঃ॥ ২৭॥

ইতি "গীতার্থ প্রবোধ" নামক বাঙ্গালাভাষ্যের চতুর্দ্দশ অধ্যায় সমাপ্ত॥ ১৪॥

27. The Lord here explains the reason as to why by worshipping Him men will be able to transcend the qualities and to attain the goal of the Nirbana. The reader will mark how the Lord concludes this Book by making the embodied-soul merge with the universal-soul which is the meaning of *asi* the subject matter of the last canto. The Kshettra and the Kshettrajna are working under the influence of the Para-Brahman. This is the favourite doctrine of the Veda'nta as opposed to the Nya philosophy which considers the embodied-soul as quite different from the universal soul.

HERE ENDS THE ENGLISH COMMENTARY ON BOOK XIV OF THE BHAGABATHA GEETHA.

# পঞ্চদশোঽধ্যায়ঃ।

## BOOK XV.

## পুরুষোত্তমযোগঃ।

### THE RELIGION BY ATTAINING THE SUPREME.

শ্রীভগবানুবাচ।

ঊর্দ্ধমূলমধঃশাখং, মশ্বত্থং প্রাহুরব্যয়ম্।
ছন্দাংসি যস্য পর্ণানি, যস্তং বেদ স বেদবিৎ॥ ১॥

---

শ্রীভগবান্ উবাচ।

(যং) ঊর্দ্ধমূলং অধঃশাখং অব্যয়ং অশ্বত্থং প্রাহুঃ, ছন্দাংসি যস্য পর্ণানি, তং যঃ বেদ সঃ বেদবিৎ॥ ১॥

শ্রীভগবান্ বলিলেন·

যাহার মূল ঊর্দ্ধে ও শাখা সকল নিম্নে যাহাকে অবিনাশী অশ্বত্থ বলিয়াছেন ও যাহার পত্র সমূহ বেদত্রয়, তাহাকে যিনি জানেন তিনিই তত্ত্ববেত্তা॥ ১॥

THE BLESSED LORD SAID.

1. That which has its roots above, branches below, has been styled the eternal Asvatha. Its leaves are the Vedas. He who knoweth it, knoweth the truth.

---

শ্রীধরস্বামী॥ বৈরাগ্যেন বিনাজ্ঞানং, ন চ ভক্তিরতঃ স্ফুটং।
বৈরাগ্যোপস্করজ্ঞান, মীশঃ পঞ্চদশেঽদিশৎ॥

পূর্ব্বাধ্যায়ান্তে মাং চ যঃ অব্যভিচারেণ ভক্তিযোগেন সেবত ইত্যাদিনা পরমেশ্বরং একান্ত ভক্ত্যা ভজতঃ যৎ প্রসাদ লব্ধ জ্ঞানেন ব্রহ্মভাবঃ ভবতি ইত্যুক্তং ন চ একান্ত ভক্তিঃ জ্ঞানং বা অবিরক্তস্য সম্ভবতি ইতি·বৈরাগ্য পূর্ব্বকং জ্ঞানং উপদেষ্টুকামঃ প্রথমং তাবৎ সার্দ্ধ-শ্লোকাভ্যাং সংসার স্বরূপং বৃক্ষং রূপক অলঙ্কারেণ বর্ণয়ন্ শ্রীভগবান্ উবাচ ঊর্দ্ধমূলং ইতি।

ঊর্দ্ধং—উত্তমঃ ক্ষরাক্ষরাভ্যাং উৎকৃষ্টঃ পুরুষোত্তমঃ মূলং যস্য তৎ। অধঃ ইতি ততঃ অর্ব্বাচীনাঃ কার্য্যোপাধ্যায়ঃ হিরণ্যগর্ভাদয়ঃ গৃহ্যন্তে তেতু শাখা ইব শাখা যস্য তৎ। বিনশ্বরত্বেন শ্বঃ প্রভাত পর্য্যন্তং অপি ন স্থাস্যতি ইতি বিশ্বাসানর্হত্বাৎ অশ্বত্থং প্রাহুঃ। প্রবাহরূপেণ অবিচ্ছেদাৎ অব্যয়ং চ প্রাহুঃ "ঊর্দ্ধমূলঃ অবাক্‌শাখঃ এষঃ অশ্বত্থঃ সনাতনঃ" ইত্যাদ্যাঃ শ্রুতয়ঃ। ছন্দাংসি—বেদা যস্য পর্ণানি ধর্ম্মাধর্ম্ম প্রতিপাদনদ্বারেণ ছায়াস্থানীয়ৈঃ কর্ম্মফলৈঃ সংসারবৃক্ষস্য সর্ব্বজীবাশ্রয়ণীয়ত্ব প্রতিপাদনাৎ পর্ণস্থানীয়াঃ বেদাঃ। যঃ তৎ এবংভূতং অশ্বত্থং বেদ স এব বেদার্থবিৎ।· সংসার প্রপঞ্চ বৃক্ষস্য মূলং ঈশ্বরঃ, ব্রহ্মাদয়ঃ তদংশাঃ শাখাস্থানীয়াঃ, সঃ চ সংসারবৃক্ষঃ বিনশ্বরঃ প্রবাহরূপেণ নিত্যঃ চ বেদোক্তৈঃ, কর্ম্মভিঃ সেব্যতাং আপাদিতঃ চ ইতি এতাবান্ এব হি বেদার্থঃ, অতঃ এবং বিদ্বান্ বেদবিৎ ইতি স্তূয়তে॥ ১॥

শ্রীকৃষ্ণায় গীতামৃতদুহে নমঃ। গীতার দোহনকর্ত্তা শ্রীকৃষ্ণকে নমস্কার। যস্মান্মদধীনং কর্ম্মিণাং কর্ম্মফলং জ্ঞানিনাঞ্চ জ্ঞানযোগ ধর্ম্ম প্রাপ্যং সুখঞ্চ জ্ঞানফলমতো ভক্তিযোগেন মাং যে সেবন্তে মৎপ্রসাদাৎ জ্ঞানপ্রাপ্তিক্রমেণ গুণাতীতা মোক্ষং গচ্ছন্তি কিমুবক্তব্যমাত্মনস্তত্ত্বং সম্যক্ বিজানন্তঃ ইত্যতো ভগবাননুক্তেনৈনাপৃষ্টমপ্যাত্মনস্তত্ত্বং বিবক্ষুরুবাচ; কর্ম্মিগণের কর্ম্মফল ও জ্ঞানিগণের জ্ঞানযোগ ধর্ম্ম ও সুখ এবং জ্ঞানফল, ভগবানের অধীন তজ্জন্য ভক্তি-যোগদ্বারা যাঁহারা ভগবানকে সেবা করেন, তাঁহার প্রসাদে সেই গুণাতীত ব্যক্তিগণ জ্ঞান-লাভ করিয়া মোক্ষ প্রাপ্ত হন। এইরূপ ব্যক্তিগণ যাঁহারা আত্মতত্ত্ব সম্যক্ অবগত হইয়াছেন তাঁহাদের সম্বন্ধে অর্জ্জুনের কিছুই বক্তব্য নাই। সেই কারণে অর্জ্জুন জিজ্ঞাসা না করিলেও ভগবান্ মোক্ষ প্রাপ্তির শ্রেষ্ঠোপায় আত্মতত্ত্বপূর্ণ পুরুষোত্তমযোগ এই অধ্যায়ে কীর্ত্তন করিতেছেন।

ঊর্দ্ধং=কালতঃ সূক্ষ্মত্বাৎ কারণত্বাৎ নিত্যত্বান্মহত্বাচ্চোর্দ্ধং; কাল হইতে সূক্ষ্ম এবং সংসারের কারণ এবং নিত্য ও মহৎ এই কারণে ঊর্দ্ধ। মূলং=ব্রহ্মাব্যক্ত মায়াশক্তিমৎ; ব্রহ্ম ও অব্যক্ত মায়া-শক্তি মূল। ঊর্দ্ধমূলং=ঊর্দ্ধং মূলং যস্য তৎ; ঊর্দ্ধমূল হইয়াছে যাহার। অধঃশাখং=মহদহঙ্কারতন্মাত্রাদয়ঃ শাখা ইব অস্য অধোভবন্তীতি সোয়মধঃশাখস্তং; মহত্তত্ত্ব, অহঙ্কার, এবং তন্মাত্র সকল বৃক্ষের শাখার ন্যায় ব্রহ্ম ও মায়াশক্তির পশ্চাৎ উৎপন্ন হইয়াছে, এই কারণে অধঃশাখরূপ। অব্যয়ং=অনাদ্যনন্ত দেহাদি সন্তানাশ্রয়োহি সুপ্রসিদ্ধস্তং; অনাদি অনন্ত দেহাদি প্রবাহ তজ্জন্য অবিনাশী। অশ্বত্থং=(অ+শ্বন্+স্থা+ড) ন শ্বোপিস্থাস্যতি ইত্যশ্বত্থস্তং, ক্ষণপ্রধ্বংসিনমশ্বত্থ বৃক্ষরূপং সংসারং; ক্ষণস্থায়ী সংসাররূপ অশ্বত্থ। প্রাহুঃ=কথয়ন্তি; কথিত হইয়াছে। ছন্দাংসি=ঋগ্‌যজুঃ সামলক্ষণানি; ঋগ্‌যজুঃ ও সামবেদ। যস্য=সংসারবৃক্ষস্য; সংসাররূপ বৃক্ষের। পর্ণানি=(পৃ+ন) পত্রাণি; পত্র সকল। তং=সমূলশাখং সপত্রং সংসারবৃক্ষং; মূল, শাখা, ও পত্রের সহিত ক্ষণধ্বংসী সংসাররূপ বৃক্ষকে। যঃ=যোগী। বেদ=জানাতি। স বেদবিৎ কর্ম্ম ব্রহ্মাখ্য বেদার্থবিৎ; তিনিই কর্ম্মব্রহ্ম নামধেয় বেদার্থ তত্ত্বজ্ঞ।

চতুর্দ্দশ অধ্যায়ে গুণ সকল কি ও তাহারা কি প্রকারে সংসারবন্ধনের কারণ হয় এবং ভগবানের ভক্তগণ গুণাতীত হইয়া কি উপায়ে মোক্ষলাভের অধিকারী হন এই সমস্ত ব্যাখ্যাত হইয়াছে। ভগবানের ভক্তগণ কি উপায়ে গুণসঙ্গ অতিক্রম করিয়া মুক্তিলাভ করিতে সমর্থ হন তাহা পূর্ব্ব অধ্যায়ের শেষ শ্লোকে নির্দ্দেশ করিয়া ভগবান্ তাঁহার নিজের ব্রহ্মত্ব প্রতিপাদন করিয়াছেন। ১৪শ অধ্যায়ের শেষ শ্লোক, পঞ্চদশে প্রপঞ্চিত হইতেছে, ভক্তিযোগ ব্যতীত মুক্তি হয় না, সেই ভক্তি সঞ্চয় বৈরাগ্য ভিন্ন কখনই হইতে পারে না তাহাই প্রদর্শন করিবার জন্য শ্রীভগবান্ পঞ্চদশ অধ্যায় আরম্ভ করিলেন।

শ্রীকৃষ্ণকে ভক্তিযোগদ্বারা ভজনা করিলে উপাসকগণ মুক্তিলাভ করেন, ও শ্রীকৃষ্ণ স্বয়ং পরব্রহ্ম, তিনি নিত্যধর্ম্মের, অবিনাশী মোক্ষের ও ঐকান্তিক সুখের নিদান। এইরূপ মহিমাদি শ্রবণ করিয়া ভগবানের ঐশ্বর্য্যে স্তম্ভিত প্রায় অর্জ্জুন কোন প্রশ্ন করিতে সমর্থ হইলেন না, ভগবান্ কৃপাপরবশ হইয়া সংসারে বিরক্তি ভিন্ন ভগবত্তত্ত্বলাভের অধিকারী হওয়া যায় না তাহাই বিশদরূপে ব্যাখ্যা করিতে আরম্ভ করিলেন। ঈশ্বরাধীন প্রকৃতিপুরুষের সংযোগ দ্বারা সংসারবৃক্ষ কল্পনা করিয়া তাহার মূল ঊর্দ্ধে অর্থাৎ কারণস্বরূপ ব্রহ্মে, ব্রহ্ম হইতে উদ্ভূত মায়া শক্তিই উক্ত বৃক্ষের মূল, পশ্চাদোৎপন্ন হিরণ্যগর্ভাদি তাহার শাখা সকল সংসাররূপ নিম্নভাগে বিস্তৃত হইয়াছে। এই সংসারবৃক্ষ ক্ষণস্থায়ী অশ্বত্থ শ্বঃ অর্থে পরদিন, পর দিনের প্রভাতকাল পর্য্যন্ত যাহার স্থায়িত্ব নাই তাহাকেই সংসারের রূপক করিলেন। অথচ অনাদিকাল হইতে প্রবাহিত হইতেছে বলিয়া তাহাকে অব্যয়রূপ অশ্বত্থ বলিলেন। এইরূপে শ্রুতি ও স্মৃতি সংসারক্ষেত্রকে বর্ণন করিয়াছেন।

শ্রুতি বলিয়াছেন :—

ঊর্দ্ধমূলোঽর্বাক্ শাখঃ এষোঽশ্বত্থঃ সনাতনঃ ইত্যাদি। ৬ বল্লী ১॥ কঠোপনিষৎ।

ঊর্দ্ধ মূল ও নিম্ন শাখাবিশিষ্ট এই সংসার সনাতন অশ্বত্থ বৃক্ষেরস্বরূপ। পুরাণ এই সংসার বৃক্ষকে এইরূপে কীর্ত্তন করিয়াছেন। "ব্রহ্মানুগ্রহে অব্যক্ত মায়াশক্তিরূপ মূল হইতে বৃক্ষ উত্থিত হইয়াছে, যাহার স্কন্ধদেশ বুদ্ধি স্বরূপ, কোটর ইন্দ্রিয় সকল, শাখাগণ মহাভূত, পত্র বিষয়, পুষ্প ধর্ম্মাধর্ম্ম, ফল সুখ দুঃখ, এতাদৃশ সনাতন ব্রহ্মবৃক্ষ সর্ব্বভূতের উপজীবী" এই বৃক্ষের আচ্ছাদন হেতু ঋক্ যজুঃ ও সামবেদ সকল পত্রের ন্যায়। যেমন পত্র সকল বৃক্ষের রক্ষণ জন্য বিদ্যমান থাকে তদ্রূপ সংসার বৃক্ষের রক্ষণজন্য বেদরূপ পত্র সকল বিদ্যমান রহিয়াছে॥ ১॥

1. Having described in the preceding Book the nature of the three qualities, how they bind the embodied-soul, and how the latter can free itself from their influence, the Lord concluded by saying that the man who serveth the Blessed Lord exclusively by the Yoga of devotion, succeeds in crossing the Gunas ( qualities ) and eventually fits himself for the abode

অধশ্চোর্দ্ধঞ্চ প্রসৃতাস্তস্য শাখা,
গুণ প্রবৃদ্ধা বিষয় প্রবালাঃ।
অধশ্চ মূলান্যনুসন্ততানি,
কর্ম্মানুবন্ধীনি মনুষ্যলোকে ॥ ২ ॥

---

অধঃ চ ঊর্দ্ধং গুণপ্রবৃদ্ধাঃ, তস্য শাখাঃ চ বিষয় প্রবালাঃ প্রসৃতাঃ। অধঃ চ ( ঊর্দ্ধং ) কর্ম্মানুবন্ধীনি মূলানি মনুষ্যলোকে অনুসন্ততানি ॥ ২ ॥

নিম্ন ও ঊর্দ্ধে গুণত্রয় দ্বারা পরিবর্দ্ধিত তাহার শাখা সকল এবং বিষয়রূপ পল্লবগণ প্রসারিত হইয়াছে। এবং কর্ম্মবন্ধনের কারণস্বরূপ তাহার অধঃ ও ঊর্দ্ধ মূল সকল মনুষ্যলোকে অনুপ্রবিষ্ট হইয়াছে ॥২॥

2. Its branches spreading upwards and downwards and its blossoms, the objects of the senses, are nourished by the qualities. Its small roots like bonds of action enter downwards into the worlds of men.

---

of the Brahman. The Lord commences this Book by a beautiful lyrical episode, a parable of the Fig Tree, in which He compares the world of men with an Ashvatha tree, upside down ie having roots above and spreading branches downwards. The parable explains the genealogical tree of the Karmic theory of evolution. The *Roots* represents Prakrithi otherwise called Ma´ya´ which sprung from the Brahman, hence the word "above" has been used. The *trunk* represents consciousness ( Ahanka´r ), the main branches are the five great elements viz earth, water, fire, air and space, the small branches represent the mainfold creation, the holes in the trunk are the senses, the leaves are the Vedas, the beautiful tendrils and flowers represent the objects of the senses, viz riches, fame, pride &c, and the fruits are happiness and misery, pleasure and pain. The Lord has taken His cue from verse 1 Book VI of Kathopanishad. As leaves protect and beautify a tree, so the Vedas which represent religion protect and beautify this creation. The Lord shows in subsequent verses that by cutting this Tree at the root ( Ma´ya´ ) man, attains salvation. The word Ashvatha is

is derived from the Sanskrit root শ্বঃ which means "next morning" ie evanescent. This world of men (সংসার) though evanescent like the Ashvatha tree is still existing from the beginning of time hence the word *eternal* has been used. Until Ma´ya´ (nescience) is destroyed, man cannot realize the supreme-self. The Lord therefore advises Arjuna to cut asunder the root of the tree (Ma´ya´) by the weapon of non-attachment (বৈরাগ্য) and then seek Him from whom this Ma´ya´ had sprung.

স্বামী ॥ কিঞ্চ অধশ্চ ইতি। হিরণ্যগর্ভাদয়ঃ কার্য্যোপাধয়ঃ জীবাঃ শাখাস্থানীয়ত্বেন উক্তাঃ, তেষু যে দুষ্কৃতিনঃ তে অধঃ—পশ্বাদি যোনিষু প্রসৃতাঃ—বিস্তারং গতাঃ, সুকৃতিনঃ চ উর্দ্ধং—দেবাদি যোনিষু প্রসৃতাঃ তস্য সংসারবৃক্ষস্য শাখাঃ। কিঞ্চ গুণৈঃ সত্ত্বাদি বৃত্তিভিঃ জলসেচনৈঃ ইব যথাযথং প্রবৃদ্ধাঃ—বৃদ্ধিং প্রাপ্তাঃ। কিঞ্চ বিষয়াঃ—রূপাদয়ঃ প্রবালাঃ—পল্লবস্থানীয়াঃ যাসাং শাখাগ্রস্থানীয়াভিঃ ইন্দ্রিয় বৃত্তিভিঃ সংযুক্তত্বাৎ। কিঞ্চ অধঃ চ চ শব্দাৎ উর্দ্ধঞ্চ মূলানি অনুসন্ততানি—বিরূঢ়ানি, মুখ্যং মূলং ঈশ্বরঃ এব ইমানি তু অবান্তরাণি মূলানি তত্তদ্ভোগবাসনা লক্ষণানি। তেষাং কার্য্যং আহ মনুষ্যলোকে কর্ম্মানুবন্ধীনি ইতি। কর্ম্ম এব অনুবন্ধি—উত্তরভাবি যেষাং তানি, উর্দ্ধাধোলোকেষু উপভুক্ত তত্তদ্ভোগবাসনাদিভিঃ হি কর্ম্মক্ষয়ে মনুষ্যলোক প্রাপ্তানাং তত্তদনুরূপেষু কর্ম্মসু প্রবৃত্তিঃ ভবতি তস্মিন্ এব হি কর্ম্মাধিকারঃ ন অন্যেষু লোকেষু অতঃ মনুষ্যলোক ইতি উক্তং ॥ ২ ॥

তস্যৈব সংসারবৃক্ষস্যাবয়বসম্বন্ধিন্যপরা কল্পনোচ্যতে, পূর্ব্বং হিরণ্যগর্ভাদয়ঃ কার্য্যোপাধয়োজীবাঃ শাখাস্থানীয়ত্বেনোক্তাঃ ইদানীং তু তদ্গতো বিশেষ উচ্যতে; সেই সংসার বৃক্ষের অবয়ব সম্বন্ধে অন্য প্রকার কল্পনা করিতেছেন পূর্ব্ব শ্লোকে হিরণ্যগর্ভাদি এবং কার্য্যোপাধিবিশিষ্ট জীব সকল শাখারূপে ব্যাখ্যাত হইয়াছে বর্ত্তমান শ্লোকে উক্ত শাখা সকলের ব্যাখ্যা করিতেছেন।

তস্য=সংসারবৃক্ষস্য। অধঃ=কুকার্য্যাচরণাদ্দুষ্কৃতিন স্তে পশ্বাদিযোনিষু; মন্দকার্য্যানুষ্ঠানের জন্য দুষ্ক্রিয়াশালী ব্যক্তিগণ পশ্বাদি যোনিতে। উর্দ্ধং=রমণীয়চরণাঃ সুকৃতিন স্তে দেবাদিযোনিষু; উত্তম কার্য্যানুষ্ঠান জন্য ধার্ম্মিকগণ দেবাদি যোনিতে। প্রসৃতাঃ=বিস্তারংগতাঃ; বিস্তৃত। বিষয়াঃ=শব্দাদয়ঃ; ইন্দ্রিয়াদির উপভোগ্য শব্দাদি। প্রবালাঃ=(প্র + বল + ঘঞ) পল্লবা ইব যাসাং সংসারবৃক্ষশাখানাং তা স্তথা; সংসারবৃক্ষশাখার নূতন পল্লবগণ। গুণপ্রবৃদ্ধাঃ=সত্ত্বরজস্তমোভির্দ্দেহেন্দ্রিয়বিষয়াকারপরিণতৈর্জলসেচনৈরিব স্থূলীভূতাঃ; দেহাদি বিষয়াকারে পরিণত সত্ত্ব রজঃ তমোগুণ দ্বারা জলসেচনে পরিবর্দ্ধিত। কর্ম্মানুবন্ধীনি=ধর্ম্মাধর্ম্ম কর্ম্মাণ্যেব পশ্চাজ্জনয়িতুং শীলং যেষাং তানি; ধর্ম্মাধর্ম্ম কর্ম্মানুগত ফলের কারণ। মূলানি=রাগদ্বেষবাসনালক্ষণানি অবান্তর মূলানি; রাগ দ্বেষ বাসনা লক্ষণ-

নরূপমস্যেহ তথোপলভ্যতে,
নান্তো ন চাদি র্ন চ সম্প্রতিষ্ঠা।
অশ্বত্থমেনং সুবিরূঢ় মূল,
অসঙ্গ শস্ত্রেণ দৃঢ়েন ছিত্ত্বা ॥ ৩ ॥

---

যুগ্মকম্।

ইহ ( প্রাণিভিঃ ) অস্য ন রূপং তথা ন অন্তঃ চ ন আদিঃ চ ন সংপ্রতিষ্ঠা উপলভ্যতে। এবং সুবিরূঢ় মূলং অশ্বত্থং দৃঢ়েন অসঙ্গশস্ত্রেণ ছিত্ত্বা ॥ ৩ ॥

এই সংসারে অবস্থিত প্রাণিগণ এই সংসার বৃক্ষের রূপ, অন্ত, আদি, এবং স্থিতি উপলব্ধি করিতে পারে না। এই প্রকার দৃঢ়মূল অশ্বত্থকে, দৃঢ় বৈরাগ্য অস্ত্রের দ্বারা ছেদন করিয়া ॥ ৩ ॥

3. Not here may be acquired knowledge of its form, its end, its origin, and its support. Having cut down this firmly rooted Ashvatha tree by the unswerving weapon of non-attachment.

---

বিশিষ্ট ক্ষুদ্র ক্ষুদ্র মূল সকল। মনুষ্যলোকে=ব্রাহ্মণ্যাদিবিশিষ্টোদেহো মনুষ্যলোকঃ তস্মিন্; ব্রাহ্মণাদি মনুষ্যলোকে। অনুসন্ততানি=( অনু+সং+তন্+ক্ত ) অনুপ্রবিষ্টানি; দৃঢ়রূপে বদ্ধমূল হইয়াছে।

উল্লিখিত সংসারবৃক্ষকে অন্যরূপে বর্ণনা করিতেছেন। অনাদিকাল হইতে বিদ্যমান অথচ ক্ষণধ্বংসী অর্থাৎ রূপান্তরবিশিষ্ট সংসাররূপ অশ্বত্থ বৃক্ষের ইন্দ্রিয়ের উপভোগ্য শব্দাদি বিষয়রূপ কোমল পল্লবগণ ত্রিগুণরূপ জলসিঞ্চনে পরিবর্দ্ধিত হইতেছে। জীবদেহরূপ শাখা ঐরূপ সেচনে পুষ্টকলেবর হইয়া মনুষ্যলোক হইতে সত্যলোক পর্য্যন্ত ঊর্দ্ধে ও পশ্বাদি যোনিরূপ অধোদিকে প্রসারিত হইতেছে। বাসনারূপ ইহার অবান্তর মূল সকল অর্থাৎ ফোঁড় সকল মনুষ্যলোকে অনুপ্রবিষ্ট হইয়াছে। বাসনাদ্বারাই রাগদ্বেষাদির সমুদ্ভব হয় তজ্জন্য জীব কর্ম্মজালে নিবদ্ধ হইতেছে ॥ ২ ॥

2. Some English translators consider these verses as an indirect attack on the authority of the Vedas. But apparently the Lord meant no such thing. The Lord finishes in this verse the description of the tree. The tree itself represents creation from the vegetable kingdom to the high-

est beings in the Sattyaloka. Its seed is the Brahman, to reach whom the Yogy aspires. It has two main roots viz Prakrithi and Purusha. Its smaller roots travel up and down and bind all creation. The blossoms and sprouts are the objects of the senses, while the overspreading branches represent various forms of life, men, women, animals, vegetables &c &c. The leaves represent the ritualistic portion ( কর্ম্মকাণ্ড ) of the Vedas. If the qualities ( গুণঃ ) nourish this tree, the Vedas protect it. One who aspires for the highest Yoga, must never follow the dictates of this portion of the Vedas or be attached to the qualities. The Lord for very good reasons, condemns the ritualistic portion of the Vedas which are styled as *chhanda* ( ছন্দঃ ) or hymns.

স্বামী॥ কিঞ্চ ন রূপমিতি। ইহ সংসারে স্থিতৈঃ প্রাণিভিঃ অস্য—সংসারবৃক্ষস্য, তথা ঊর্দ্ধমূলত্বাদি প্রকারেণ রূপং ন উপলভ্যতে, ন চ অন্তঃ—অবসানং অপর্য্যন্তত্বাৎ, ন চ আদিঃ অনাদিত্বাৎ, ন চ সংপ্রতিষ্ঠা—স্থিতিঃ, কথং তিষ্ঠতি ইতি ন উপলভ্যতে; যস্মাৎ এবম্ভূতঃ অয়ং সংসারবৃক্ষঃ দুরবচ্ছেদঃ অনর্থকরঃ চ তস্মাৎ এনং দৃঢ়েণ বৈরাগ্যেণ শস্ত্রেণ ছিত্ত্বা তত্ত্বজ্ঞানে যতেত ইত্যাহ অশ্বত্থমেনং ইতি সার্দ্ধেন। এনং অশ্বত্থং সুবিরূঢ় মূলং—অত্যন্ত বদ্ধমূলং সন্তং, অসঙ্গঃ—অহং মমত্যাগঃ, তেন শস্ত্রেণ, দৃঢ়েণ—সম্যক্ বিচারেণ, ছিত্ত্বা—পৃথক্ কৃত্য॥ ৩॥

যস্ত্বয়ং সংসারবৃক্ষোবর্ণিতঃ ইহ সংসারে স্থিতৈঃ প্রাণিভিরস্য সংসারবৃক্ষস্য যথা বর্ণিতমূর্দ্ধ-মূলত্বাদি তথা তেন প্রকারেণ রূপং নোপলভ্যতে ইত্যাহ ন রূপমিতি; যে প্রকার এই সংসারবৃক্ষ বর্ণিত হইল, সংসারে অবস্থিত প্রাণিগণ, উক্ত সংসারবৃক্ষের সেই প্রকার রূপ উপলব্ধি করিতে সক্ষম হন না তাহাই ভগবান্ "ন রূপং" ইত্যাদি শ্লোকদ্বারা বলিতেছেন।

ইহ = অস্মিন্ সংসারে। অস্য = সংসারবৃক্ষস্য। রূপং = যথা বর্ণিতমূর্দ্ধমূলত্বাদি প্রকারং; পূর্ব্ব কথিত ঊর্দ্ধ মূলাদি অবয়ব। অন্তঃ=অবসানং; এই সময় মধ্যে বিনষ্ট হইবে এইরূপ অন্ত। আদিঃ=ইত আরভ্যয়ং প্রবৃত্ত ইতি; এই কাল হইতে আরব্ধ হইয়াছে এই প্রকার। সংপ্রতিষ্ঠা=স্থিতিঃ, মধ্যং বা; অবস্থিতি, কোন্ পদার্থের উপর অবস্থান করিতেছে, অথবা ইহার মধ্য স্থান। ন উপলভ্যতে=উপলব্ধি র্ন ভবতি; উপলব্ধি হয় না। সুবিরূঢ় মূলং=( সু+বি+রুহ+ক্ত ) সুবিরূঢ়, বদ্ধমূল। দৃঢ়েণ=পরমাত্মজ্ঞা-নোৎসুক্য দৃঢ়ীকৃতেন; পরমাত্ম জ্ঞানাভিলাষে দৃঢ়সঙ্কল্প। অসঙ্গ শস্ত্রেণ=বৈরাগ্য সমদমাদি সম্পত্ত্যা; বৈরাগ্য সমদমাদি সম্পত্তি দ্বারা। ছিত্ত্বা=সমূলমুদ্ধৃত্য; মূলোৎপাটন করিয়া। দৃঢ়েন ছিত্ত্বা=আর্ষপ্রয়োগঃ, দৃঢ়েন ছিত্ত্বা ( ঐ প্রয়োগ না হইলে ) এইরূপ হইত।

সংসারবৃক্ষের বর্ণনা শ্রবণ করিয়া "তবে কি এই বৃক্ষের সমুলোৎপাটন সম্ভবে না"

ততঃ পদং তৎপরিমার্গিতব্যং,
যস্মিন্ গতা ন নিবর্ত্তন্তি ভূয়ঃ।
তমেব চাদ্যং পুরুষং প্রপদ্যে,
যতঃ প্রবৃত্তিঃ প্রসৃতা পুরাণী ॥ ৪ ॥

যতঃ পুরাণী প্রবৃত্তিঃ প্রসৃতা আদ্যং তং পুরুষং এব প্রপদ্যে (ইত্থং) চ ততঃ (মূলভূতং) তৎপদং পরিমার্গিতব্যং যস্মিন্ গতাঃ ভূয়ঃ ন নিবর্ত্তন্তি ॥ ৪ ॥

যাঁহা হইতে চিরন্তন সংসার প্রবৃত্তি প্রসারিত হইয়াছে, আদিভূত সেই পুরুষেরই শরণাগত হইলাম, এই প্রকারে সংসার বৃক্ষের মূল কারণ সেই পদ অন্বেষণ করিবে, যাহাতে গমন করিলে পুনরাবৃত্তি হয় না ॥ ৪ ॥

4. That place whence souls return not and which is the abode of the origin of the Tree should be sought for, thinking "I rest on that Primal Being from whom the eternal course has emanated."

অর্জ্জুনের ঈদৃশ আশঙ্কা অপনোদনের জন্য ভগবান্ বলিলেন। এই বৃক্ষের আদি, অন্ত, স্থিতি, কিম্বা রূপ মোহ বশতঃ কেহই অবধারণ করিতে সমর্থ হয় না। ইহার আদি আছে কিন্তু কোন্ সময়ে অব্যক্ত মায়াশক্তি অব্যক্ত ব্রহ্ম হইতে সমুৎপন্ন হইয়াছে তাহা কেহই অবধারণ করিতে সমর্থ হয় না। অগ্রেই বলা হইয়াছে যে এই বৃক্ষের মূল অব্যক্ত মায়াশক্তি। কোন্ কালে ইহা বিনষ্ট হইবে তাহা কেহই বলিতে পারেন না। কারণ ক্ষণধ্বংসী হইয়াও অনাদি কাল হইতে প্রবহমান হইতেছে। ইহার অবয়বাদি ক্ষণে ক্ষণে রূপান্তর হইতেছে, যে শাখা ঊর্দ্ধে ছিল তাহা অধোদেশে এবং তদ্বিপরীত, পল্লব ও মূলাদি নানাবিধ রূপান্তর হইতেছে। সংসারে বিমোহিত জীবগণ এইরূপে এই সংসারবৃক্ষের আদি, অন্ত, ও রূপ কিছুই উপলব্ধি করিতে সমর্থ হয় না। বৈরাগ্যরূপ সুদৃঢ় শস্ত্রদ্বারা এই সংসারবৃক্ষকে ছেদন করিয়া যে পথ অবলম্বন করিলে জীবের আর পুনরাবর্ত্তন হয় না সেই পথাবলম্বন করতঃ যে পরমপুরুষ হইতে এই সংসারবৃক্ষ সমুৎপন্ন হইয়াছে তাঁহার শরণাগত হইলাম এইরূপ চিন্তা করিতে হইবেক। ঘোর মৃগতৃষ্ণিকা অথবা গন্ধর্ব্বনগরের ন্যায় এই বিশ্ব সংসারকে মোহজালপূর্ণ অবগত হইয়া সেই অবিনাশী ব্রহ্মের শরণাগত হইলে এই বৃক্ষ সমূলে উৎপাটিত হয় ॥ ৩ ॥

3. This verse is to be read with the succeeding one. The word "ইহ" means men living in this world. The word "অস্য" means of this Tree. This verse is in answer to a mental query by Arjuna. "Is there any means to cut down such a grand Ashvatha′ tree." The purport of this verse in plain English is this—men living in this world are unable to ascertain whence this delusion (Ma′ya′) sprang, how it is nourished, and how it can be dispelled. It sprung from action, the three qualities (গুণ) nourished it, and it can be destroyed by non-attachment (বৈরাগ্য).

স্বামী॥ ততঃ ইতি। ততঃ—তস্য মূলভূতং তৎপদং—বস্তু পরিমার্গিতব্যং—অন্বেষ্টব্যং, কীদৃশং যস্মিন্ গতাঃ—যৎপদং প্রাপ্তাঃ, সন্তঃ ভূয়ঃ ন নিবর্ত্তন্তি—ন আবর্ত্তন্ত ইত্যর্থঃ। অন্বেষণ প্রকারং এব আহ তং এব ইতি। যতঃ এষা পুরাণী—চিরন্তনী সংসার প্রবৃত্তিঃ, প্রসৃতা—বিসৃতা তং এব চ আদ্যং পুরুষং প্রপদ্যে—শরণং ব্রজামি, ইতি এবং একান্ত ভক্ত্যা অন্বেষ্টব্যং ইত্যর্থঃ॥ ৪॥

ছিত্বা কিংকর্ত্তব্যং তদাহ ততঃ ইতি; সংসারবৃক্ষ ছিন্ন করিয়া কি করিতে হইবে তাহা বলিতেছেন।

যতঃ=যস্মাৎ পুরুষাৎ; যে পুরুষ হইতে। পুরাণী=চিরন্তনী। প্রবৃত্তিঃ=মায়াময় সংসারবৃক্ষস্য উৎপত্তিঃ; মায়াময় সংসারবৃক্ষের উৎপত্তি। প্রসৃতা=বিস্তৃতা, ঐন্দ্রজালিকাদিবমায়াহস্ত্যাদি; ঐন্দ্রজালিক মিথ্যা হস্তি প্রভৃতির ন্যায় বিস্তৃত হইয়াছে। আদ্যং=আদৌভবং; আদিভূত। তং=যেনেদং সর্ব্বং পূর্ণ; যিনি এই সমস্ত পরিপূরণ করিয়াছেন। পুরুষং এব=পুরিষুশয়ানং এব; পুরমধ্যে অবস্থিত। প্রপদ্যে=শরণংগতোস্মি; শরণাগত হইলাম। ইত্থং=এতৎপ্রকারেণ; এই প্রকারে। ততঃ=তস্য সংসারস্য; সেই সংসারবৃক্ষের। মূলভূতং=কারণভূতং; কারণস্বরূপ। তৎপদং=উর্দ্ধাদূর্দ্ধং ব্যস্থিতং বৈষ্ণবং; পরম শ্রেষ্ঠ বিষ্ণুর স্থান। পরিমার্গিতব্যং=বেদান্তাদিবাক্যবিচারেণ অন্বেষ্টব্যং "সোঽন্বেষ্টব্যঃ স জিজ্ঞাসিতব্যঃ" ইতি শ্রুতেঃ, সেই ব্রহ্ম পদার্থের অনুসন্ধান করিবে, সেই ব্রহ্ম পদার্থের প্রশ্ন করিবে; বেদান্তাদি বাক্য পর্য্যালোচন দ্বারা অন্বেষণ করিবে। যস্মিন্=বৈষ্ণবপদে; বিষ্ণুর স্থানে। গতাঃ=প্রবিষ্টাঃ; প্রবেশ করিয়া। ভূয়ঃ=পুনঃ। ন নিবর্ত্তন্তি=আর্ষ প্রয়োগঃ, ন আবর্ত্তন্তে; আবৃত্ত হয় না।

এই প্রকারে সংসারবৃক্ষ ছেদন করিয়া পরে কি করিতে হইবে তাহা ব্যাখ্যা করিতেছেন। সংসারবৃক্ষ ছেদন করিয়া যাঁহা হইতে উক্ত বৃক্ষ সমুৎপন্ন হইয়াছে সেই পরমপুরুষের শরণ লইলাম এই প্রকার মনে চিন্তা করিয়া যে স্থানে সেই তৎপদবাচ্য বিষ্ণু অবস্থান করিতেছেন সেই স্থানের অন্বেষণ করিতে হইবেক। অজ্ঞানরূপ মায়ার নিবৃত্তি জন্য এই গীতাশাস্ত্রে

নির্ম্মানমোহা জিতসঙ্গদোষা,
অধ্যাত্মনিত্যা বিনিবৃত্তকামাঃ।
দ্বন্দ্বৈর্বিমুক্তাঃ সুখদুঃখসংজ্ঞৈ,
র্গচ্ছন্ত্যমূঢ়া পদমব্যয়ং তৎ ॥ ৫ ॥

(যে) নির্ম্মানমোহাঃ, জিতসঙ্গদোষাঃ, অধ্যাত্মনিত্যাঃ, বিনিবৃত্ত-কামাঃ, সুখদুঃখসংজ্ঞৈঃ-দ্বন্দ্বৈঃ-বিমুক্তাঃ, অমূঢ়াঃ (তে) তৎ অব্যয়ং পদং গচ্ছন্তি ॥ ৫ ॥

যাঁহারা অহঙ্কার ও মোহশূন্য, বিষয়াসক্তিরহিত, আত্মজ্ঞানে তৎপর, কামনাশূন্য, সুখদুঃখাদি নামক দ্বন্দ্ব বর্জ্জিত, সেই আত্মজ্ঞানী ব্যক্তিগণ নিরবচ্ছিন্ন জ্ঞানস্বরূপ সেই মোক্ষধাম প্রাপ্ত হইয়া থাকেন ॥ ৫ ॥

5. Those who are free from pride and delusion, who have overcome the evils of attachment, who are given up to the contemplation of soul, whose desires have disappeared, freed from the pairs of opposites known as pleasure and pain, such undeluded men go to the abode of the imperishable.

---

"অহং সর্ব্বস্য প্রভবোমত্তঃ সর্ব্বং প্রবর্ত্ততে,
মত্তঃ পরতরং নান্যৎ কিঞ্চিদস্তি ধনঞ্জয়।"
ইত্যাদি যে পরমপুরুষ কীর্ত্তন করিয়াছেন, যিনি বলিয়াছেন
"দৈবীহ্যেষা গুণময়ী মম মায়া দুরত্যয়া।
মামেব যে প্রপদ্যন্তে মায়া মে তাং তরন্তিতে।"

সেই মায়া বিনাশক অনাদি পুরুষের শরণ লইতে হইবে। সমগ্র জগতে যে পরমপুরুষ অবস্থান করিতেছেন, যিনি এই অনন্তবিশ্বের কারণস্বরূপ তাঁহাকে হৃদয়ে কি মস্তকে অর্থাৎ ষট্চক্রভেদ পূর্ব্বক মস্তকস্থ সহস্রদলকমলে, এইরূপ চিন্তা করতঃ ভোগবাসনা হইতে নির্ম্মুক্ত হইতে হইবেক ॥ ৪ ॥

4. The construction of this verse is rather difficult. Having cut down this Tree in the way described in the preceding verse the Lord explains, what the aspirant should do. He should by the help of his spiritual guide (গুরুদেব) search for that place, the eternal abode of the

Brahman, entoring into which thero is no return. But how should this search bo made. It should be made by "Dhyan" contemplation. But the Dhya'n should bo made by devotion, the devoteo thinking that he rests on that Primal Being from whom this eternal course ( প্রবৃত্তিঃ ) has sprung.

স্বামী॥ তং প্রাপ্তৌ সাধনান্তরাণি দর্শয়ন্ আহ, নির্ম্মানমোহাঃ ইতি। নির্গতৌ মানমোহৌ—অহঙ্কার মিথ্যাভিনিবেশৌ যেভ্যঃ তে, জিতঃ পুত্রাদি সঙ্গরূপঃ দোষঃ যৈঃ তে, অধ্যাত্মে—আত্মজ্ঞানে, নিত্যাঃ—পরিনিষ্ঠিতাঃ, বিশেষণ নিবৃত্তঃ কামঃ যেভ্যঃ তে, সুখদুঃখ হেতুত্বাৎ সুখদুঃখ সংজ্ঞানি শীতোষ্ণাদীনি দ্বন্দ্বানি তৈঃ বিমুক্তাঃ অতএব অমূঢ়াঃ—নিবৃত্ত অবিদ্যাঃ সন্তঃ তং অব্যয়ং পদং গচ্ছন্তি ॥ ৫ ॥

পরিমার্গণপূর্ব্বকং বৈষ্ণবং পদং গচ্ছতাং সংজ্ঞান্তরান্যাকাঙ্ক্ষাপূর্ব্বকং কথয়তি ; অন্বেষণ পূর্ব্বক বিষ্ণুপদ পাইবার উপায় নির্দ্দেশ করতঃ অন্য উপায়ে তাহা প্রাপ্ত হইবার বিষয় কীর্ত্তন করিতেছেন।

নির্ম্মানমোহাঃ=মানোঽহঙ্কারোগর্ব্বঃ মোহস্ত্ববিবেকো বিপর্য্যয়োবা তাভ্যাং নিষ্ক্রান্তাঃ ; মান অর্থাৎ অহঙ্কার অথবা গর্ব্ব, মোহ অর্থাৎ অবিবেক এই উভয় জ্ঞান হইতে বিমুক্ত হইয়াছেন যাঁহারা, অহঙ্কার ও অবিবেক রহিত। জিতসঙ্গদোষাঃ=প্রিয়াপ্রিয় সন্নিধাবুপরি রাগ দ্বেষ বর্জ্জিতাঃ ; প্রিয় ও অপ্রিয় বস্তু সন্নিধানে রাগ দ্বেষ রহিত। অধ্যাত্মনিত্যাঃ=পরমাত্ম-স্বরূপালোচনতৎপরাঃ ; পরব্রহ্মের স্বরূপ অবধারণে নিরত। বিনিবৃত্তকামাঃ=বিশেষতো নিরবশেষেণ নিবৃত্তাঃ কামাঃ বিষয়ভোগা যেষাং তে ; বিষয়ভোগবাসনা যাঁহাদিগের সম্পূর্ণ-রূপে নিঃশেষ হইয়াছে, বিবেক বৈরাগ্যদ্বারা সকল কর্ম্মাভিলাষ ত্যাগ করিয়াছেন। দ্বন্দ্বৈঃ—শীতোষ্ণ ক্ষুৎপিপাসাদিভিঃ ; শীত গ্রীষ্ম ক্ষুধা পিপাসাদি দ্বারা। সুখদুঃখসংজ্ঞৈ=সুখ দুঃখ হেতুত্বাৎ সুখ দুঃখনামকৈঃ ; সুখ দুঃখের কারণ বলিয়া সুখ দুঃখ নামক, তদ্দ্বারা। বিমুক্তাঃ=পরিত্যক্তাঃ ; পরিত্যক্ত। অমূঢ়াঃ=বেদান্ত প্রমাণ সঞ্জাত সম্যগজ্ঞাননিবারিতা-ত্মজ্ঞানাঃ ; বেদান্ত প্রমাণদ্বারা যে আত্মজ্ঞানিগণের অজ্ঞান সম্যক্‌রূপে নিবারিত হইয়াছে তাঁহারা। অব্যয়ং পদং=পূর্ব্বশ্লোকোক্তং পদং ; পূর্ব্ব শ্লোকে উক্ত বিষ্ণুপদ, যাহা পর শ্লোকে বিশেষাকারে বর্ণিত হইতেছে।

অন্বেষণ পূর্ব্বক বিষ্ণুপদ প্রাপ্তি হওয়া যায়, কিন্তু ইহা প্রাপ্তির অন্যোপায় এই শ্লোকে বলিতেছেন। যে সমস্ত যতিগণ মান এবং মোহ, প্রিয়াপ্রিয় বস্তু সন্নিধানে অনুরাগ ও দ্বেষ বর্জ্জিত, যাঁহারা সর্ব্বদা পরমেশ্বরের চিন্তায় নিরত, অর্থাৎ মায়াতীত পরব্রহ্মের স্বরূপ আলোচনায় তৎপর, সর্ব্বপ্রকার কামনা, কামিনীকাঞ্চনাদি বিষয়ে বিমুক্ত, অর্থাৎ সংসার-বিরাগী, শীতোষ্ণাদি হেতু সুখদুঃখাদি দ্বন্দ্ব বিবর্জ্জিত, এবম্প্রকার জ্ঞানিগণ যাঁহাদিগের অজ্ঞান সম্পূর্ণরূপে নিঃশেষিত হইয়াছে তাঁহারাই উক্ত অব্যয় বিষ্ণুপদে যাইবার উপযুক্ত পাত্র। পর শ্লোকে সেই বিষ্ণুপদ বিশেষাকারে বর্ণিত হইবে ॥ ৫ ॥

ন তদ্ভাসয়তে সূর্য্যো, ন শশাঙ্কো ন পাবকঃ।
যদ্গত্বা ন নিবর্ত্তন্তে, তদ্ধাম পরমং মম ॥ ৬ ॥

তৎ সূর্য্যঃ ন, শশাঙ্কঃ ন, পাবকঃ ন ভাসয়তে। যৎগত্বা ( যোগিনঃ ) ন নিবর্ত্তন্তে, তৎ মম পরমংধাম ॥ ৬ ॥

তাহা সূর্য্য চন্দ্র এবং অগ্নি প্রকাশ করিতে পারে না। যাহা প্রাপ্ত হইলে যোগিগণ পুনরাবৃত্ত হন না, সেই শ্রেষ্ঠ স্বপ্রকাশ স্থান আমার ॥ ৬ ॥

6. That abode the sun lighteth not, nor the moon, nor the fire, going where the Yogies return not. That is My supreme, self-illuminated abode.

5. In the preceding verse the Lord said that the abode of the Brahman could be reached by meditation, in the present verse He says that there is another way by which the abode can be reached. Going to the abode ( পদংগচ্ছন্তি ) means in plain language union of the embodied-soul with the universal-soul. This is accomplished by the Yogies by Shamádhi ( holy trance ). But as this is a mysterious and difficult process, the Blessed Lord describes in this verse another way by which this union can be attained. Those Maha´tma´s who have got the following five qualifications can also attain this union.

(*i*) Those who are free from the feeling of self ie egoism ( মানঃ ). They have been called ( নির্মানঃ ). Hence they are also free from delusion ( মোহঃ ). They have been called ( নির্মোহাঃ ). মোহঃ is virtually want of discrimination between the real Brahman and the unreal objective world ( পরিদৃশ্যমানজগৎ ).

(*ii*) Those who have overcome the evils of attachment. The words সঙ্গদোষঃ literally means the evils of attachment, feeling happy when a dear object is near and miserable when the object is disgusting. The Saviour says "Be like into a sun-beam, which smiles equally over the blooming roses, as also the putrid accumulation of filth. Be happy when you see your dearest friend, as when you see your implacable foe."

(*iii*) আধ্যাত্মনিত্যাঃ are those who daily commune with the Lord.

(*iv*) Those whose desires have come to an end.

(*v*) Free from pleasure and pain called the pairs of opposites.

স্বামী ॥ তৎ এবং গন্তব্যং পদং বিশিনষ্টি—ন তৎ ইতি। তৎপদং সূর্য্যোদয় ন প্রকাশয়তি, যৎপ্রাপ্য ন নিবর্ত্তন্তে যোগিনঃ, তৎধাম স্বরূপং পরমং মম। অনেন সূর্য্যাদি প্রকাশ্য বিষয়ত্বেন জড়ত্ব শীতোষ্ণাদি দোষ প্রসঙ্গঃ নিরস্তঃ ॥ ৬ ॥

তদেব পদং পুনর্ব্বিশিষ্যতেনেতি; সেই অব্যয় পদের বিষয় বিশেষ করিয়া কীর্ত্তন করিতেছেন।

তৎ=তৎপদং; সেই পদকে। সূর্য্যঃ=সর্ব্বাবভাসশক্তিমান্ আদিত্যঃ; সর্ব্ব প্রকাশ শক্তিসম্পন্ন আদিত্য। শশাঙ্কঃ=চন্দ্রঃ। পাবকঃ=(পূ + ণক) পবিত্রকর্ত্তা অর্থাৎ অগ্নি। ন ভাসয়তে=ন প্রকাশয়তি; প্রকাশ করে না। যৎ=যৎপদং; যে পদকে। গত্বা=প্রাপ্য; প্রাপ্ত হইয়া। যোগিনঃ=যোগী সকল। ন নিবর্ত্তন্তে=পুনরাবৃত্তা ন ভবতি; পুনরাবৃত্ত হয় না। মম=বিষ্ণোঃ; বিষ্ণুর। পরমং=প্রকৃষ্টং; উৎকৃষ্ট। ধাম=স্বপ্রকাশকং; স্বপ্রকাশ। তৎ=স্বরূপাত্মকং পদং; স্বরূপভূত স্থান। ॥

সেই অব্যয়পদ অর্থাৎ স্বপ্রকাশ চৈতন্যস্বরূপ ব্রহ্মের বিষয় বিশেষ করিয়া কীর্ত্তন করিতেছেন। যিনি স্বয়ং সপ্রকাশ তাঁহাকে সূর্য্য, চন্দ্র এবং অগ্নি কেমন করিয়া প্রকাশ করিবে। সূর্য্যের অভাবে চন্দ্র, সূর্য্য ও চন্দ্রের অভাবে অগ্নি ইহারা কেহই তাঁহাকে প্রকাশ করিতে পারে না। যাঁহার চৈতন্যরূপ আলোকে সমগ্র বিশ্ব আলোকিত, যাঁহার তেজ দ্বারা চন্দ্র সূর্য্য অগ্নি প্রকাশিত তাঁহাকে কেহই আলোকিত করিতে পারে না। তিনি সপ্রকাশ চৈতন্যস্বরূপ। বাসনাদি বর্জ্জিত হইয়া সে সকল যোগিগণ ভগবানের চিন্তায় নিরত থাকেন দেহান্তে তাঁহারা আর শরীর ধারণ করেন না। অর্থাৎ নির্ব্বাণ মুক্তিলাভ করেন। যে চৈতন্যস্বরূপ সপ্রকাশ পরব্রহ্মকে লাভ করিলে আর পুনরাবৃত্তি হয় না, সেই পরব্রহ্মই ভগবান্ বাসুদেবের আবাস স্থান। যেমন ঘটাকাশ মহাকাশের অংশ তদ্রূপ জীবাত্মা পরমাত্মার অংশ। ঘট বিনষ্ট হইলে যেমন তন্মধ্যস্থিত আকাশ মহাকাশরূপে পরিগৃহীত হয়, তদ্রূপ জীবদেহ বিনষ্ট হইলে তন্মধ্যস্থিত জীবাত্মা ও পরমাত্মার একীভূত হইয়া যায়। কিন্তু যদি কামনাদি সম্যক্‌রূপে বিনষ্ট না হইয়া থাকে তবে জীবাত্মা মন ও পঞ্চজ্ঞানেন্দ্রিয়গণকে আকর্ষণ পূর্ব্বক বায়ু যেমন পুষ্পের গন্ধ লইয়া গমন করে তদ্রূপ জীবাত্মা পুনর্ব্বার দেহ ধারণ করে অর্থাৎ মন ও জ্ঞানেন্দ্রিয়গণকে সঙ্গে করিয়া ঘটাকাশের ন্যায় জীবাত্মা অন্য দেহরূপ ঘটে প্রবেশ করেন।

শ্রুতি বলিয়াছেন :—

ন তত্র সূর্য্যোভাতি ন চন্দ্রতারকং, নেমা বিদ্যুতোভান্তি কুতোঽয়মগ্নিঃ।
তমেব ভান্তমনুভাতি সর্ব্বং, তস্য ভাসা সর্ব্বমিদং বিভাতি ॥৬॥ কঠোপনিষৎ ৫। ১৫

মমৈবাংশো জীবলোকে, জীবভূতঃ সনাতনঃ।
মনঃ ষষ্ঠানীন্দ্রিয়াণি, প্রকৃতিস্থানি কর্ষতি ॥ ৭ ॥

জীবভূতঃ সনাতনঃ মম এব অংশঃ, প্রকৃতিস্থানি মনঃ ষষ্ঠানি ইন্দ্রিয়াণি ( পুনঃ জীবলোকে ) কর্ষতি ॥ ৭ ॥

অবিনাশী জীবভাবে অবস্থিত আত্মা আমারই অংশ। ইনি প্রলয়কালে প্রকৃতিতে অবস্থিত মন ও পঞ্চজ্ঞানেন্দ্রিয়গণকে পুনঃ সংসারে আকর্ষণ করেন ॥ ৭ ॥

7. The immortal embodied-soul is a portion of Myself. It draws again in this mortal world the mind and the five organs of senses absorbed in Nature.

---

6. In this verse the Lord explains the nature of His abode. This abode is the Lord Himself. Read verse 27 Book XIV. The Upanishads say that He is the holy light, the Primal light the great consciousness. From him the sun, the moon and the fire receive their supply of heat and light. Such consciousness cannot be illumined by matter, when the sun sets, the moon rises up and when both the sun and moon have set the fire gives light and heat. Hence the sun, moon and fire have been mentioned one after the other. পরমংধাম means the supreme and self-illumined abode. The Brahman is styled by the Lord as abode, because in Him the universe lives, grows and dies. This idea also appears in Kathopanishad verse 15 Book 5. The embodied-soul also lives in this great abode, in fact it is a part and parcel of the universal-soul called Brahman. As the limited space within a pot mixes up with the great space ( Aka´sha ) when the pot is broken, so does the embodied-soul merge with the universal-soul when the body which held it, is destroyed. But if the soul is full of desires, it naturally assumes the form best suited to its previous works. This is explained in the next verse.

স্বামী ॥ ননু চ ত্বদীয়ং ধাম প্রাপ্তাঃ সন্তঃ যদি ন নিবর্ত্তন্তে তর্হি সতি "সংপদ্য ন বিদুঃ সতি সংপদ্যামহে" ইত্যাদি শ্রুতেঃ সুষুপ্তি প্রলয়সময়ে, তৎ প্রাপ্তিঃ সর্ব্বেষাং অস্তি ইতি কঃ

নাম সংসারীস্যাৎ ইতি আশঙ্ক্য সংসারিণং দর্শয়তি মম এব ইতি পঞ্চভিঃ। মম এব অংশঃ অয়ং অবিদ্যয়াঃ জীবভূতঃ সনাতনঃ সর্ব্বদা সংসারিত্বেন প্রসিদ্ধঃ অসৌ সুষুপ্তি প্রলয়য়োঃ প্রকৃতৌ লীনতয়া স্থিতানি মনঃ ষষ্ঠং যেষাং তানি ইন্দ্রিয়াণি পুনঃ জীবলোকে সংসারোপভোগার্থং আকর্ষতি। এতৎ চ কর্ম্মেন্দ্রিয়াণাং প্রাণস্য চ উপলক্ষণার্থং অয়ং ভাবঃ, সত্যং সুষুপ্তি প্রলয়য়োঃ অপি মদংশত্বাৎ সর্ব্বস্য অপি জীবমাত্রস্য মল্লিলয়াৎ অস্তি এব মৎপ্রাপ্তিঃ তথাপি অবিদ্যাবৃতস্য সানুশয়স্য সপ্রকৃতিকে ময়ি লয়ঃ ন তু শুদ্ধে। তদুক্তং "অব্যক্তাদ্ব্যক্তয়ঃ সর্ব্বাঃ প্রভবন্তি" ইত্যাদিনা। অতঃ পুনঃ সংসারায় নির্গচ্ছন্ অবিদ্বান্ প্রকৃতৌ লীনতয়া স্থিতানি স্বোপাধিভূতানি ইন্দ্রিয়াণি আকর্ষতি, বিদুষাং তু শুদ্ধস্বরূপ প্রাপ্তে ন আবৃত্তিঃ ইতি ॥ ৭ ॥

নম্ব সর্ব্বাহি গতিরাগত্যন্তা সংযোগা বিপ্রযোগান্তাঃ ইতি প্রসিদ্ধং তর্হি কথমুচ্যতে তদ্ধামপ্রাপ্তানাং নাস্তি নিবৃত্তিরিতি, শৃণু, তত্র কারণং মম এবেতি; গমন হইলেই আগমন হয়, সংযোগ হইলেই বিচ্ছেদ হয় ইহা প্রসিদ্ধ, তবে কি প্রকারে বলা হইল যে সেই পদ প্রাপ্ত হইলে পুনরাবৃত্তি হয় না। তদুত্তরে শ্রীকৃষ্ণ এই শ্লোকের অবতারণা করিলেন।

জীবভূতঃ=ভোক্তা কর্ত্তেতি প্রসিদ্ধঃ; ভোক্তা এবং কর্ত্তা বলিয়া প্রসিদ্ধ। সনাতনঃ= অবিনাশী। মম এব অংশঃ=পরমাত্মনোভাগঃ; অবিদ্যাসংযুক্ত পরমাত্মার একদেশ। প্রকৃতি স্থানি=প্রলয়কালে প্রকৃতৌ সূক্ষ্মরূপেণ স্থিতানি; প্রলয়কালে প্রকৃতিতে পরমাণুরূপে অবিস্থিত। মনঃ ষষ্ঠানি=মনঃ ষষ্ঠং যেষাংতানি; মনকে লইয়া ষষ্ঠ হইয়াছে যাহারা। ইন্দ্রিয়াণি=শ্রোত্রাদীনি; পঞ্চজ্ঞানেন্দ্রিয়। জীবলোকে=সংসারে। কর্ষতি=আকর্ষতি; আকর্ষণ করে।

পূর্ব্ব শ্লোকে ভগবান্ বলিয়াছেন "যদ্গত্বা ন নিবর্ত্তন্তে" যে স্থানে গমন করিলে আর পুনরাবৃত্তি হয় না। কিন্তু ইহা কি প্রকারে সম্ভব হইতে পারে, কারণ গমন করিলেই প্রত্যাগমন, সংযোগ হইলেই বিয়োগ ইহাই চিরপ্রসিদ্ধ নিয়ম। যদি ভগবানের সেই পরমধাম স্বর্গাদির ন্যায় কোন অতি দূরবর্ত্তী স্থান হয় তবে তথায় যোগিগণ গমন করিলে প্রত্যাগমনের সম্পূর্ণ সম্ভাবনা। অর্জ্জুনের এবম্বিধ আশঙ্কা নিবারণ জন্য ভগবান্ এই শ্লোকের অবতারণা করিলেন। "জীবভূতঃ সনাতনঃ মম অংশঃ" এই বাক্যদ্বারা উক্ত আশঙ্কা নিবারিত হইল। অবিনাশী প্রত্যগাত্মা পরমাত্মারই অংশ। অতএব পরমাত্মারূপ সেই অব্যয়পদ কোন দূরবর্ত্তী স্বর্গাদির ন্যায় স্থান নহে, উহা জীবদেহে স্বতঃই বিরাজ করিতেছে। সে স্থানে গমন করিতে হয় না তজ্জন্য প্রত্যাগমন করিতে হয় না সুতরাং প্রত্যাগমন আশঙ্কা নাই। পক্ষান্তরে গমন করিলেই পুনরাবৃত্তি হইবে, কামনাদিপরবশ হইয়া যাঁহারা স্বর্গাদির অভিলাষ করেন তাঁহারা দেহান্তরে সেই স্থানে গমন করিবেন সন্দেহ নাই। কিন্তু তথায় গমন করিলে জীবাত্মা পরমাত্মার অংশ হইয়া কি কারণে শরীর ধারণ করিয়া পুনরাবৃত্তি করেন তাহাই শ্রীভগবান্ এইক্ষণে কীর্ত্তন করিতেছেন। পরমাত্মার যে অংশে প্রকৃতির

শরীরং যদবাপ্নোতি, যচ্চাপ্যুৎক্রামতীশ্বরঃ।
গৃহীত্বৈতানি সংযাতি, বায়ুর্গন্ধানিবাশয়াৎ ॥ ৮ ॥

বায়ুঃ ইব আশয়াৎ গন্ধান্, ঈশ্বরঃ যৎ উৎক্রামতি চ শরীরং যৎ অবাপ্নোতি অপি ( তদা ) এতানি গৃহীত্বা সংযাতি ॥ ৮ ॥

বায়ু যেমন পুষ্পাদি হইতে গন্ধ লইয়া গমন করে, সেইপ্রকার জীবাত্মা যৎকালে শরীর হইতে বহির্গত হন এবং যৎকালে শরীর প্রাপ্ত হন সেই সময়ে মনের সহিত পঞ্চজ্ঞানেন্দ্রিয়কে গ্রহণ করিয়া গমন করেন ॥ ৮ ॥

8. As the winds take smell from their retreats, so doth the embodied-soul when quitting and assuming a body taketh these with it.

---

সংযোগ সেই সেই অংশে প্রলয়কালে মন ও জ্ঞানেন্দ্রিয়গণের শক্তি অর্থাৎ রূপ, রস, গন্ধ, স্পর্শ ও শব্দ সূক্ষ্মরূপে বিলীন থাকে। যাহার যে প্রকার অভিলাষ তদনুসারে দেহধারণ করিয়া জীবলোকে পুনরাবৃত্তি হয়। ত্রিগুণাত্মিকা প্রকৃতিতে সূক্ষ্মরূপে অবস্থিত মন ও পঞ্চজ্ঞানেন্দ্রিয়কে আশ্রয় করিয়া অবিনাশী আত্মা নিজ নিজ কামনানুসারে দেহধারণ করেন। এই বিষয় একটী উপমা দ্বারা শ্রীভগবান্ ব্যাখ্যা করিতেছেন ॥ ৭ ॥

7. In the preceding verse the Lord said "going where the Yogies return not" This expression involves an incongruity of thought. In the ordinary course of nature going supposes return, as union supposes a disunion. To remove such a doubt the Lord says in this verse that the individual-soul is a portion of the universal-soul. Hence the self-illumined abode referred to in the preceding verse is not a distant place, where one has to go, but is situated within the embodied-soul, hence as there is no going, there is no return. But the question arises "If the embodied-soul be a portion of the universal-soul, why does it assume a shape and appear in this world." The Lord answers this mental query by explaining in this and subsequent verses why the embodied unemancipated soul appears in this world. He explains this process from the commencement of the creation. After destruction (প্রলয়ঃ) the nature remains in a quiescent state. At that time the mind and senses remain absorbed in nature. The process

of evolution takes place regarding those souls whose desires have not disappeared. Such souls draw out the mind and senses and according to the nature of desires assume various shapes. It is in this way they reincarnate again and again until they find the Nirbana.

স্বামী ॥ তানি আকৃষ্য কিং করোতি ইতি আহ শরীরং ইতি। যৎ—যদা শরীরান্তরং কর্ম্মবশাৎ অবাপ্নোতি. যতঃ চ শরীরাৎ উৎক্রামতি. ঈশ্বরঃ—দেহাদীনাং স্বামী, তদা পূর্ব্বস্মাৎ শরীরাৎ এতানি গৃহীত্বা তৎ শরীরান্তরং সম্যক্ যাতি, শরীরে সতি অপি ইন্দ্রিয় গ্রহণে দৃষ্টান্তঃ, আশয়াৎ—স্বস্থানাৎ, কুসুমাদেঃ সকাশাৎ গন্ধান্—গন্ধবতঃ সূক্ষ্মান্ অংশান্ গৃহীত্বা বায়ুঃ যথা গচ্ছতি তদ্বৎ ॥ ৮ ॥

কস্মিন্‌কালে কর্ষতি ইত্যুচ্যতে; কোন্ সময়ে জীবাত্মা পূর্ব্বোক্ত মন ও জ্ঞানেন্দ্রিয়গণকে আকর্ষণ করেন তাহা এই শ্লোকে বলিতেছেন।

বায়ুঃ=গন্ধবহঃ। ইব=যথা। আশয়াৎ=কুসুমাদেঃ স্থানাৎ; পুষ্পাদি হইতে। গন্ধান্=গন্ধাত্মকান্ সূক্ষ্মান্ অংশান্; গন্ধ বিশিষ্ট সূক্ষ্ম সূক্ষ্ম পরমাণুগণকে। ঈশ্বরঃ=দেহেন্দ্রিয় সংঘাতস্য স্বামী; দেহ ও ইন্দ্রিয়গণের অধিপতি অর্থাৎ জীবাত্মা। যৎ=যদা; যে কালে। উৎক্রামতি=(উৎ + ক্রম + তি) বহির্নির্গচ্ছতি; দেহ পরিত্যাগ করেন। শরীরং=পূর্ব্বস্মাচ্ছরীরান্তরং; পূর্ব্ব শরীর হইতে অন্য শরীর। অবাপ্নোতি=গৃহ্লাতি; গ্রহণ করেন। তদা=তস্মিন্‌কালে; সেই সময়ে। এতানি=মনঃ ষষ্ঠানীন্দ্রিয়াণি; মন ও পঞ্চজ্ঞানেন্দ্রিয় সকলকে। সংযাতি=সম্যক্‌গচ্ছতি; সম্যক্‌প্রকারে গমন করেন, অর্থাৎ ত্যক্ত দেহে পুনরাগমন করেন না।

পূর্ব্ব শ্লোকে শ্রীভগবান্ বলিয়াছেন যে প্রকৃতিতে সূক্ষ্মরূপে অবস্থিত মন ও পঞ্চজ্ঞানেন্দ্রিয়কে আকর্ষণ করিয়া জীবাত্মা স্বীয় স্বীয় গুণানুসারে দেহধারণ করিয়া থাকেন। ভগবান্ পূর্ব্ব শ্লোকে "কর্ষতি" শব্দ ব্যবহার করিয়াছেন, এইরূপে কোন্ সময়ে আকর্ষণ করেন তাহাই কীর্ত্তন করিতেছেন। বায়ু যেমন ত্রিবিধ সূক্ষ্মাংশ অর্থাৎ উত্তম, মধ্যম ও অধম গন্ধ গ্রহণ করিয়া কুসুমাদি গন্ধাশয় হইতে স্থানান্তরে গমন করে, তদ্রূপ জীবাত্মা, মন ও পঞ্চজ্ঞানেন্দ্রিয়ের শক্তি নিজ নিজ কামনানুসারে আকর্ষণ করতঃ অন্য দেহ ধারণ করিয়া থাকেন। জীবাত্মার দ্বিবিধ কার্য্য এই শ্লোকে বর্ণিত হইল, প্রথম "উৎক্রমণ" দ্বিতীয় "ধারণ" বায়ুদ্বারা কেবল উৎক্রমণের উপমা হইল, ধারণের হইল না। তজ্জন্য এই শ্লোকে বায়ু সম্পূর্ণরূপে দৃষ্টান্ত বলা যায় না। পর শ্লোকে "এতানি" শব্দের বিস্তার করিতেছেন ॥ ৮ ॥

8. Having explained how the individual-soul assumes shapes in the beginning of creation, the Lord explains the subsequent process of re-incarnation or transmigration of souls. The embodied-soul when quitting the mortal frame, takes with it these 18 elements and assumes new forms

শ্রোত্রং চক্ষুঃ স্পর্শনঞ্চ, রসনং ঘ্রাণমেব চ।
অধিষ্ঠায় মনশ্চায়ং, বিষয়ানুপসেবতে ॥৯॥

অয়ং, শ্রোত্রং চ চক্ষুঃ চ স্পর্শনং চ রসনং ঘ্রাণং চ মনঃ অধিষ্ঠায় বিষয়ান্ উপসেবতে ॥ ॥ ৯ ॥

এই জীবাত্মা, কর্ণ, চক্ষুঃ, ত্বক্, জিহ্বা, নাসিকা এবং মন এই ষষ্ঠকে আশ্রয় করিয়া বিষয় সকল উপভোগ করেন ॥ ৯ ॥

9. This soul presiding over the ear, the eye, the touch and the taste and the smell and the mind enjoyeth the objects of the senses.

---

according to its nature in the same way, as the winds take minute particles from flowers and other places.

স্বামী ॥ তানি এব ইন্দ্রিয়াণি দর্শয়ন্ যদর্থং গৃহীত্বা গচ্ছতি তৎ আহ শ্রোত্রং ইতি। শ্রোত্রাদীনি বাহ্যেন্দ্রিয়াণি মনঃ চ—অন্তঃকরণং—অধিষ্ঠায়—আশ্রিত্য শব্দাদীন্ বিষয়ান্ অয়ং জীবঃ উপভুঙ্‌ক্তে ॥ ৯ ॥

কানিপুনস্তানীতি শ্রোত্রমিতি; সেই ইন্দ্রিয় সকল কে কে তাহাই কীর্ত্তন করিতেছেন শ্রোত্রং ইত্যাদি শ্লোক দ্বারা।

অয়ং=ঈশ্বরঃ; জীবাত্মা। স্পর্শনং=ত্বগিন্দ্রিয়ং। অধিষ্ঠায়=ইন্দ্রিয়েণ সহ আশ্রিত্য; ইন্দ্রিয়ের সহিত আশ্রয় করিয়া। বিষয়ান্=শব্দাদীন্; শব্দাদি পঞ্চতন্মাত্রকে। উপ-সেবতে=উপভুঙ্‌ক্তে; উপভোগ করেন।

পূর্ব্ব শ্লোকোল্লিখিত "এতানি" শব্দের বিস্তার করিতেছেন। জীবাত্মা উৎক্রমণ কালে পঞ্চজ্ঞানেন্দ্রিয় অর্থাৎ চক্ষু, কর্ণ, নাসিকা জিহ্বাও ত্বক্ ইহাদিগের শক্তি সঙ্গে করিয়া দেহান্তর গমন করেন এবং নিজ নিজ গুণানুসারে রূপ, শব্দ, গন্ধ, রস ও স্পর্শ উপভোগ করিয়া থাকেন। এই শ্লোকে জীবাত্মার ত্রিবিধ কার্য্য বলা হইল ১ম উৎক্রমণ, ২য় ধারণ, তৃতীয় উপভোগ। তাহাই পর শ্লোকে কীর্ত্তন করিলেন। "ঘ্রাণমেবচ" শব্দের চকার দ্বারা বাক্ আদি পঞ্চকর্ম্মেন্দ্রিয় ও পঞ্চপ্রাণ এবং "মনশ্চ" পদের চকার দ্বারা বুদ্ধি, অহঙ্কার ও চিত্ত গৃহীত হইয়াছে। অর্থাৎ জীবাত্মা পঞ্চকর্ম্মেন্দ্রিয় ও পঞ্চজ্ঞানেন্দ্রিয় পঞ্চপ্রাণ ও মন বুদ্ধি ও অহঙ্কার এই অষ্টাদশকে আশ্রয় করিয়া বিষয়াদি উপভোগ করিয়া থাকেন। ত্রয়োদশ অধ্যায়ের ৬ষ্ঠ শ্লোক দেখ ॥ ৯ ॥

9. The Lord used the word *These* in the preceding verse. In this He explains the term. The soul enjoys the objects of the senses by means

উৎক্রামন্তং স্থিতং বাপি, ভুঞ্জানং বা গুণান্বিতম্।
বিমূঢ়া নানুপশ্যন্তি, পশ্যন্তি জ্ঞানচক্ষুষঃ ॥ ১০ ॥

বিমূঢ়াঃ উৎক্রামন্তং বা স্থিতং অপি বা ভুঞ্জানং গুণান্বিতং (জীবং) ন অনুপশ্যন্তি। (তু) জ্ঞানচক্ষুষঃ পশ্যন্তি ॥ ১০ ॥

অজ্ঞানী ব্যক্তিগণ দেহান্তরগামী ও দেহে অবস্থিত, ও ভোক্তা গুণ-যুক্ত জীবাত্মাকে উপলব্ধি করিতে পারে না, কিন্তু জ্ঞানী ব্যক্তিগণ উপলব্ধি করেন ॥ ১০ ॥

10. Ignorant men do not perceive the soul joined with qualities quitting, staying and enjoying. But those who have eyes of knowledge perceive it.

---

of 18 elements viz the 5 organs of sense, the 5 organs of action, the 5 winds, the mind (মনঃ), the intelligence (বুদ্ধিঃ) and the consciousness (অহঙ্কারঃ).

স্বামী ॥ ননু কার্য্যকারণ সংঘাত ব্যতিরেকেন এবম্ভূতং আত্মানং সর্ব্বে অপি কিং ন পশ্যন্তি তত্র আহ উৎক্রামন্তং ইতি। উৎক্রামন্তং—দেহাদ্দেহান্তরং গচ্ছন্তং তস্মিন্ এব দেহে স্থিতং বা বিষয়ান্ ভুঞ্জানং বা গুণান্বিতং—ইন্দ্রিয়াদিযুক্তং জীবং, বিমূঢ়াঃ ন আলোকয়ন্তি, জ্ঞানং এব চক্ষুঃ যেষাং তে বিবেকিনঃ পশ্যন্তি ॥ ১০ ॥

উৎক্রামন্তং তং কথং সর্ব্বে ন পশ্যন্তীত্যাশঙ্ক্যাহ; দেহান্তর গমনশীল আত্মাকে সকলে কি কারণে দেখিতে পায় না এই সন্দেহ নিবারণ জন্য শ্রীভগবান্ বলিতেছেন।

বিমূঢ়াঃ=(বি + মুহ্ + ক্ত) দৃষ্টাদৃষ্ট বিষয়ভোগবাসনাকৃষ্টচেতস্তয়াত্মানাত্মবিবেকাযোগ্যাঃ; প্রত্যক্ষাপ্রত্যক্ষ বিষয়ভোগবাসনায় আসক্তচিত্ত হেতু সত্য মিথ্যা বিচারে অসমর্থ। উৎক্রামন্তং=দেহান্তরং গচ্ছন্তং; দেহান্তরে গমনশীল। স্থিতং=দেহে তিষ্ঠন্তং; দেহ মধ্যে অবস্থিত। ভুঞ্জানং=বিষয়ানুপলভমানং; শব্দাদি বিষয়ের ভোক্তা। গুণান্বিতং=সুখদুঃখমোহাদ্যৈর্গুণৈরন্বিতং অনুগতং; সুখ দুঃখ মোহাদি নামক গুণের সহিত সংযুক্ত। ন অনুপশ্যন্তি=ন আলোকয়ন্তি; উপলব্ধি করে না। তু=কিন্তু। জ্ঞানচক্ষুষঃ=পিণ্ডাত্মবিবেকবিষয়জ্ঞানবন্তঃ; বিনাশী দেহে অবিনাশী আত্মা বিরাজিত এইরূপ আত্মজ্ঞান সম্পন্ন ব্যক্তিগণ।

জীবাত্মা এক দেহ হইতে নির্গত হইয়া দেহান্তরে প্রবেশ করতঃ শব্দাদি বিষয় সকল উপভোগ করিয়া থাকেন। এই ত্রিবিধ ক্রিয়া কিজন্য সকল লোকে উপলব্ধি করিতে পারে

যতন্তো যোগিনশ্চৈনং, পশ্যন্ত্যাত্মন্যবস্থিতম্।
যতন্তোঽপ্যকৃতাত্মানো, নৈনং পশ্যন্ত্যচেতসঃ ॥ ১১ ॥

যতন্তঃ যোগিনঃ আত্মনি অবস্থিতং এনং পশ্যন্তি। অচেতসঃ অকৃতাত্মানঃ যতন্ত অপি এনং ন পশ্যন্তি ॥ ১১ ॥

সংযত যোগিগণ সূক্ষ্ম দেহে অবস্থিত এই জীবাত্মাকে সন্দর্শন করেন। অশুদ্ধচিত্ত অনাত্মদর্শী ব্যক্তিগণ যত্ন করিলেও এই জীবাত্মাকে দেখিতে পায় না ॥ ১১ ॥

11. Self-restrained devotees perceive this soul placed in themselves. But those who are impure in mind and devoid of discernment perceive not this soul even with efforts.

---

না ইহাই ভগবান্ অত্র শ্লোকে কীর্ত্তন করিতেছেন। সংসারে সগুণ আত্মা অবস্থান কালে সর্ব্বদাই দেহান্তরে গমন, দেহধারণ করিয়া বিষয়াদি উপভোগ ও ত্রিগুণযুক্ত হইয়া সুখ দুঃখ মোহাদি অনুভব করিতেছেন। কিন্তু মায়াজালে বিজড়িত অজ্ঞানী ব্যক্তিগণ জীবাত্মার এই সমস্ত ক্রিয়া উপলব্ধি করিতে সক্ষম হয় না। যেমন অন্ধকার গৃহে অবস্থান করিলে তন্মধ্যস্থিত কার্য্য লক্ষিত হয় না, তদ্রূপ মায়ারূপ অন্ধকারে আচ্ছন্ন জীব এই সকল কার্য্য অবলোকন করিতে পারে না। আত্মদর্শন না হইলে অত্যন্ত কষ্ট হইয়া থাকে, কিন্তু এই সকল অবিবেকিগণ জীবাত্মার ক্রিয়া দর্শন করিতে অশক্ত হইয়াও কোনরূপ কষ্টানুভব করে না ইহাই অত্যন্ত পরিতাপের বিষয়। পক্ষান্তরে যাঁহাদিগের জ্ঞানচক্ষুঃ উন্মীলিত হইয়াছে তাঁহারা ভগবানের কৃপায় জীবাত্মার এই সমস্ত গতি সুন্দররূপে অবলোকন করিয়া থাকেন ॥ ১০ ॥

10. The embodied-soul quits its frame, stays in it, and enjoys the objects of the senses, It feels pleasure and pain under the influence of three qualities. But these 3 actions of the soul the ignorant men do not perceive. The wise men see them as clearly as the ordinary actions of human beings.

স্বামী ॥ দুর্জ্ঞেয়ঃ চ অয়ং যতঃ বিবেকেষু অপি কেচিৎ পশ্যন্তি কেচিৎ ন পশ্যন্তি ইতি আহ যতন্ত ইতি। যতন্তঃ—ধ্যানাদিভিঃ প্রযতমানাঃ যোগিনঃ কেচিৎ এনং—আত্মানং, আত্মনি—দেহে, অবস্থিতং—বিবিক্তং পশ্যন্তি, শাস্ত্রাভ্যাসাদিভিঃ যত্নং কুর্ব্বাণাঃ অপি অকৃতাত্মানঃ—অবিশুদ্ধচিত্তাঃ অতএব অচেতসঃ—মন্দমতয়ঃ এনং ন পশ্যন্তি ॥ ১১ ॥

যদাদিত্যগতং তেজো, জগদ্ভাসয়তেঽখিলম্।
যচ্চন্দ্রমসি যচ্চাগ্নৌ, তত্তেজো বিদ্ধি মামকম্ ॥ ১২ ॥

যৎ আদিত্যগতং চ যৎ চন্দ্রমসি, চ যৎ অগ্নৌ তেজঃ অখিলং জগৎ ভাসয়তে, তৎ তেজঃ মামকং বিদ্ধি ॥ ১২ ॥

যে তেজ সূর্য্যে অবস্থিত এবং যাহা চন্দ্রে ও যাহা অগ্নিতে অবস্থিত হইয়া সমগ্র জগৎকে প্রকাশিত করিতেছে, সেই তেজ আমার জানিবে ॥ ১২ ॥

12. That radiance which issuing from the sun and the moon, and the fire, lights up the whole universe, know that radiance to be Mine.

পশ্যন্তি জ্ঞানচক্ষুষঃ ইত্যেতৎ বিবৃণোতি; পূর্ব্ব শ্লোকে বলিয়াছেন যে জ্ঞানী ব্যক্তিগণ আত্মদর্শন করিয়া থাকেন তাহাই অত্র শ্লোকে বিশেষ করিয়া বলিতেছেন।

যতন্তঃ=আর্ষপ্রয়োগঃ যতমানাঃ, ধ্যানাদিভিঃ প্রযতমানাঃ; ধ্যানাদি দ্বারা সংযত-চিত্ত। আত্মনি=স্ববুদ্ধৌ; স্বকীয় বুদ্ধিতে। অবস্থিতং=প্রতিফলিতং; প্রতিবিম্বিত। এনং=আত্মানং; জীবাত্মাকে। অচেতসঃ=অশোধিতান্তঃকরণাঃ; অশুদ্ধচিত্ত। অকৃতাত্মানঃ = বিবেকশূন্যাঃ; আত্মজ্ঞান বিবর্জ্জিত। যতন্তঃ=প্রযত্নং কুর্ব্বন্তঃ; সম্যক্ যত্ন করিয়া।

পূর্ব্ব শ্লোকে শ্রীকৃষ্ণ বলিয়াছেন "পশ্যন্তি জ্ঞানচক্ষুষঃ" তাহাই অত্র শ্লোকে বিস্তার করিতেছেন। ধ্যানাদি দ্বারা যাঁহাদিগের মন সংযত হইয়াছে তাঁহারাই স্বকীয় বুদ্ধিতে প্রতিবিম্বিত এই জীবাত্মাকে সন্দর্শন করিয়া থাকেন। বুদ্ধিতে প্রতিবিম্বিত জীবাত্মাই ভগবানের পরমপদ। ধ্যানাদি দ্বারা সেই আত্মদর্শন হইয়া থাকে। যাঁহাদিগের মন অশুদ্ধ, যাঁহারা সংযতচিত্তে ধ্যান করিতে অসমর্থ তাঁহাদিগের ভাগ্যে আত্মদর্শন সম্ভবপর নহে। সংযতেন্দ্রিয় ভক্তিমান্ পুরুষই ভগবান্‌কে দর্শন করিতে সমর্থ হন। যেমন স্বচ্ছ স্থিরজলেই মহাকাশ প্রতিবিম্বিত হয়, তদ্রূপ পবিত্র সংযত বুদ্ধিতেই আত্মা প্রতিবিম্বিত হইয়া থাকে। যেমন পঙ্কিল ও সর্ব্বদা তরঙ্গিত জল কোন প্রতিবিম্ব গ্রহণ করিতে পারে না, সেইরূপ অশুদ্ধ, সর্ব্বদা বিষয়কর্ম্মে নিযুক্ত অনাত্মদর্শী ব্যক্তিগণ যত্ন করিয়াও তাঁহাকে দর্শন করিতে পারে না ॥ ১১ ॥

11. The Lord in this dilates on the expression "Those who have eyes of knowledge perceive it," in the preceding verse. Two qualifications are needed for this perception (i) The seer of the soul must be a devotee ie

one who has faith ( ভক্তি ) and (ii) one who has obtained purity of heart by industriously applying his mind to meditation. But those who have no faith and cannot distinguish the real from the unreal fail to perceive the soul even when they attempt to obtain this perception.

স্বামী॥ তৎ এবং ন তদ্ভাসয়তে সূর্য্যঃ ইত্যাদিনা পারমেশ্বরং পরংধাম উক্তং তৎ প্রাপ্তানাং চ অপুনরাবৃত্তিঃ উক্তা তত্র সংসারিণঃ অভাবং আশঙ্ক্য সংসারি স্বরূপং দেহাদি ব্যতিরিক্তং দর্শিতং; ইদানীং তৎ এব পারমেশ্বরং রূপং অনন্তশক্তিত্বেন নিরূপয়তি যৎ ইত্যাদি চতুর্ভিঃ। আদিত্যাদিষু স্থিতং যৎ অনেকপ্রকারং তেজঃ বিশ্বং প্রকাশয়তি তৎ সর্ব্বং তেজঃ মদীয়ং এব জানীহি॥ ১২॥

যৎ পদং সর্ব্বস্যাবভাসকমপ্যগ্ন্যাদিত্যাদিকং জ্যোতির্নাবভাসয়তে যৎপ্রাপ্তাশ্চ মুমুক্ষবঃ পুনঃ সংসারাভিমুখা ন নিবর্ত্তন্তে, যস্য চ পদস্যোপাধিভেদমনুবিধীয়মানা জীবা ঘটাকাশাদয় ইবাকাশস্যাংশাস্তস্য পদস্য সর্ব্বাত্মত্বং সর্ব্বব্যবহারাস্পদত্বঞ্চ বিবক্ষুশ্চতুর্ভিঃ শ্লোকৈর্বিভূতি সংক্ষেপমাহ ভগবান্ যদেতি; সর্ব্বপ্রকাশক যে পদ অগ্নি সূর্য্যাদির জ্যোতিঃ প্রকাশ করিতে পারে না, যে পদ প্রাপ্ত হইয়া মুমুক্ষুগণ পুনরায় জীবলোকে নিপতিত হন না, মহাকাশের অংশ ঘটাকাশের ন্যায় যে পদের উপাধিভেদকে জীব বলিয়া কথিত হইয়াছে সেই পদ সর্ব্বভূতের আত্মস্বরূপ ও সর্ব্বকার্য্যের আস্পদ স্বরূপ ইহা ব্যাখ্যা করিবার অভিপ্রায়ে ভগবান্ চারিটী শ্লোকদ্বারা তাঁহার বিভূতি সংক্ষেপে কীর্ত্তন করিতেছেন।

আদিত্যগতং=আদিত্যাশ্রয়ং; সূর্য্যে অবস্থিত। চন্দ্রমসি=চন্দ্রে। তেজঃ=চৈতন্যাত্মকং; চৈতন্যস্বরূপ। ভাসয়তে=প্রকাশয়তে; প্রকাশ করে। মামকং ( মম+ণক ) মদীয়ং; আমার। বিদ্ধি জানীহি; জানিবে।

যে পদের ব্যাখ্যা করিয়া আসিতেছেন তাহার মহিমা ১২, ১৩, ১৪ এবং ১৫ এই ৪টী শ্লোকদ্বারা কীর্ত্তন করিতেছেন। "ব্রহ্মণো হি প্রতিষ্ঠাহম্" তাহারও বিস্তার করিতেছেন। সেই পদ চরাচর অখিল ব্রহ্মাণ্ডের মধ্যে অনুস্যূত ভাবে বিদ্যমান রহিয়াছে অর্থাৎ সর্ব্বাত্মে তাহাই ১২, ১৩, এবং ১৪ শ্লোকে বিস্তার করিতেছেন, এবং উক্ত পদ হইতে সর্ব্বপ্রকার কার্য্যানুষ্ঠান হইতেছে তাহা পঞ্চদশ শ্লোকে কীর্ত্তন করিলেন, চৈতন্যাত্মক সমস্ত তেজঃ ভগবদ্বিভূতি তাহাই অত্র শ্লোকে বর্ণিত হইতেছে। আমরা চন্দ্র সূর্য্যে, তারকা নক্ষত্রে, অগ্নি বিদ্যুতে যে তেজোরাশি প্রত্যক্ষ করিতেছি তাহা সেই চৈতন্যময় পরমাত্মার বিভূতি। শ্রুতি ( কঠোপনিষদ্ ) ভূরি ভূরি শ্লোকদ্বারা এই বিষয় ব্যাখ্যা করিয়াছেন। বাস্তবিকপক্ষে এই জড়জ্যোতিষ্কগণ তাহার প্রভাবে দীপ্তিমান হইয়া প্রাণ বিশিষ্ট জীবের ন্যায় কার্য্য করিতেছে। ইহাদিগের তেজঃ ও প্রাণ ভগবদ্বিভূতি॥ ১২॥

12. In verse 6 the Lord said that the sun, moon and the fire do not lighten His supreme dwelling place and that those who enter there never

গামাবিশ্য চ ভূতানি, ধারয়াম্যহমোজসা।
পুষ্ণামি চৌষধীঃ সর্ব্বাঃ, সোমো ভূত্বা রসাত্মকঃ ॥ ১৩ ॥

---

অহং গাং আবিশ্য চ ওজসা ভূতানি ধারয়ামি। রসাত্মকঃ সোমঃ ভূত্বা চ সর্ব্বাঃ ওষধীঃ পুষ্ণামি ॥ ১৩ ॥

এবং আমি পৃথিবীতে অধিষ্ঠিত হইয়া তেজঃ প্রভাবে ভূতগণকে ধারণ করিতেছি, এবং রসপূর্ণ চন্দ্রমা হইয়া ওষধীগণকে পোষণ করিতেছি ॥ ১৩ ॥

13. And I penetrating into the earth by My power uphold all things and having become the humid moon I nourish all herbs.

---

return. Such a declaration may create a suspicion in Arjunas's mind that the Lord's dwelling place is enveloped in eternal darkness ; to remove such a suspicion He puts in this verse. This verse is in continuation to verse six, the intervening lines from verse 7 to verse 11 dwell on the comparative difference between the universal-soul and the embodied-soul. The Lord now says that My abode is self-illumined and that the glory which one beholds in the sun, the moon, and the fire belong to Me, ie it is inherent in the abode mentioned in verse 6. Those, therefore, who come here live in eternal light. Although the Lord has taken His cue of these verses from Kathopanishad, He has thrown so much additional light on them that the commentators have been dazzled and various efforts have been made to reach at their true meaning. Shankar says that to explain the nature of the abode the Lord briefly refers to His powers.

স্বামী ॥ কিঞ্চ গামং ইতি। গাং—পৃথিবীং, ওজসা—বলেন অধিষ্ঠায় অহং এব চরাচরাণি ভূতানি ধারয়ামি, অহং এব চ রসময়ঃ সোমঃ ভূত্বা ব্রীহ্যাদি ওষধীঃ সর্ব্বাঃ সংবর্দ্ধয়ামি ॥ ১৩ ॥

ইতশ্চ সর্ব্বাত্মত্বং প্রকৃতপদস্য যুক্তমিত্যাহ ; পূর্ব্ব কথিত পদ, সকল ভূতের আত্মা স্বরূপ তাহাই অত্র শ্লোকে বলিতেছেন।

গাং=(গো+অম) পৃথিবীং ; পৃথিবীকে। আবিশ্য=অধিষ্ঠায় ; অধিষ্ঠিত হইয়া ওজসা=নিজবলেন ; নিজ শক্তিদ্বারা। ভূতানি=ভূত সকলকে। ধারয়ামি=ধারণ

অহং বৈশ্বানরো ভূত্বা, প্রাণিনাং দেহমাশ্রিতঃ।
প্রাণাপান সমাযুক্তঃ, পচাম্যন্নং চতুর্ব্বিধম্ ॥ ১৪ ॥

অহং বৈশ্বানরঃ ভূত্বা প্রাণিনাং দেহং আশ্রিতঃ (সন্) প্রাণাপান সমাযুক্তঃ চতুর্ব্বিধং অন্নং পচামি ॥ ১৪ ॥

আমি জঠরাগ্নি হইয়া প্রাণিগণের দেহ আশ্রয় পূর্ব্বক প্রাণ ও অপান বায়ু সহযোগে চতুর্ব্বিধ অন্ন পরিপাক করি ॥ ১৪ ॥

14. I becoming fire take possession of the bodies of all living beings and with the upwards and downwards winds, digest the fourfold food.

---

করিতেছি। রসাত্মকঃ=রসানামাকরঃ; রসময়। সোমঃ=চন্দ্রঃ। ওষধীঃ=ফলপাকান্তাঃ ব্রীহিযবাদ্যাঃ; ফল পক্ক হইলে যে বৃক্ষের বিনাশ হয় তাহাকে ওষধী বলে অর্থাৎ ধান্যাদি। পুষ্ণামি=অতি রসস্বাদুং করোমি।

পূর্ব্ব কথিত পদ, সকল ভূতের আত্মা স্বরূপ, অর্থাৎ পরমেশ্বরের শক্তি প্রভাবেই এই স্থাবর জঙ্গমাত্মক ব্রহ্মাণ্ড বর্ত্তমান রহিয়াছে তাহাই প্রদর্শন করিতেছেন। ভগবানের ত্রিবিধ শক্তি—সৃষ্টি, পালন ও লয়। কিন্তু এই চারিটী শ্লোকে ভগবানের সেই পালন শক্তি বর্ণিত হইতেছে, যদ্দ্বারা তিনি এই জগৎকে আলোকিত, স্থিরীকৃত, পরিপুষ্ট, এবং জীবাত্মাকে কর্ম্মের প্রবৃত্তিমার্গে ও নিবৃত্তিমার্গে নিযুক্ত করিতেছেন। ভগবান্ ধূলিমুষ্টির ন্যায় এই অনন্ত ব্রহ্মাণ্ডকে নিজ করতলে ধারণ করিয়া রাখিয়াছেন নচেৎ উহা "সিকতামুষ্টিবদ্বিশীর্ণেতা ধোনিমজ্জেদ্বা" বালুকা মুষ্টির ন্যায় শতধা বিভক্ত অথবা রসাতলগামিনী হইত। চন্দ্রে সর্ব্ব রসাত্মক শক্তি বিদ্যমান আছে বলিয়া তাহাকে সুধাকর অর্থাৎ সোম বলিয়া থাকে। চন্দ্র সেই শক্তি ভগবান্ হইতেই প্রাপ্ত হইতেছে এবং সেই শক্তি প্রভাবে ওষধীগণ বর্দ্ধিত হইয়া জীবের আহাররূপে পরিণত হইতেছে। ওষধীগণ জীবের খাদ্য বলিয়া ভগবান্ কেবল তাহাদেরই উল্লেখ করিলেন ॥ ১৩ ॥

13. The Lord continues to describe the Supreme-Path (পদমব্যয়ং). In this Path or abode the Lord's upholding power is only manifested. The forces by which the premordial, infinitisimal and invisible atoms are kept compact and the forces of attraction and repulsion by which this earth is kept revolving on its orbit, proceed from the Lord. In His path all these forces play their rational parts. In His path, the Lord in the shape of the humid moon gives life-giving moisture to all herbs which

yield food. In His abode there is no darkness as we have, no famine or pestilence as we have. The food-giving plants are nourished by the moon, and they do not require rain-fall as we require for our cereals &c. Some commentators think that these passages have a general meaning and briefly refer to the preservative energy of God. I am inclined to agree with this view. The Lord's abode and the Lord Himself being in fact the same, the difference of meaning is nominal.

স্বামী ॥ কিঞ্চ অহং ইতি। বৈশ্বানরঃ—জঠরাগ্নিঃ ভূত্বা প্রাণিনাং দেহস্থ অন্তঃ প্রবিশ্য প্রাণাপানাভ্যাং চ তদুদ্দীপকাভ্যাং সহিতঃ প্রাণিভিঃ ভুক্তং ভক্ষ্যং, ভোজ্যং, লেহ্যং, চোষ্যং, চ ইতি চতুর্ব্বিধং অন্নং পচামি, তত্র যং দন্তৈঃ অবখণ্ড্য অবখণ্ড্য ভক্ষতে অপূপাদি তং ভক্ষ্যং, যং তু কেবলং জিহ্বয়াবিলোড্য নিগীর্য্যতে পায়সাদি—তৎ ভোজ্যং, যৎ জিহ্বয়াং নিঃক্ষিপ্য রসাস্বাদেন ক্রমশঃ নিগীর্য্যতে দ্রবীভূতং গুড়াদি—তৎ লেহ্যং, যং তু দংষ্ট্রাভিঃ নিষ্পীড্য রসাংশং নিগীর্য্য অবশিষ্টং ত্যজ্যতে ইক্ষুদণ্ডাদি—তৎ চোষ্যং ইতি চতুর্ব্বিধস্য ভেদঃ ॥ ১৪ ॥

ভগবতঃ সর্ব্বাত্মত্বে হেত্বন্তরমাহ; শ্রীভগবানের সর্ব্বভূতাত্মবিষয়ে কারণান্তর দেখাইতেছেন।

বৈশ্বানরঃ=জঠরাগ্নিঃ; উদরানল। আশ্রিতঃ=অন্তঃপ্রবিশ্য; মধ্যে প্রবেশ করিয়া। প্রাণাপান=প্রাণ ও অপান বায়ু। সমাযুক্তঃ=সংধুক্ষিতঃ; সংযোজিতঃ। চতুর্ব্বিধং অন্নং=চর্ব্ব্য চোষ্য লেহ্য পেয়াত্মকং ভোজ্যং; চর্ব্ব্য চোষ্য লেহ্য ও পেয় স্বরূপ চারি প্রকার খাদ্য। পচামি=পরিপাকং করোমি।

ভগবদ্বিভূতি সর্ব্বাত্ম তাহাই বিস্তার করিতেছেন। ভগবান্ চৈতন্যরূপ, তাঁহার আলোকে আলোকিত হইয়া চন্দ্র সূর্য্য নক্ষত্র তারকাদি জগৎ প্রভাসিত করিতেছে। বাসুদেব তাঁহার শক্তিদ্বারা এই পৃথিবীকে তাহার নিজপথে রক্ষা করিতেছেন, তিনি সোমরূপে উদ্ভিদ্ জগতের পরিপোষণ করিতেছেন এবং তিনি জঠরাগ্নিরূপে প্রাণাপান বায়ুর দ্বারা চর্ব্ব্য, চোষ্য, লেহ্য, পেয়, চতুর্ব্বিধ ভক্ষ্য দ্রব্য পরিপাক করিয়া প্রাণিগণের জীবন রক্ষা করিতেছেন। বাস্তবিকপক্ষে আমরা অন্নাদি আহার করিতেছি কিন্তু উক্ত অন্ন দেহ মধ্যে কি প্রকার কার্য্য করিতেছে তাহা আমরা ভালরূপে অবগত নহি, জানিলেও তাহার উপর আমাদিগের কোন কর্ত্তৃত্ব নাই, উহা ভগবানের কার্য্য, ভগবান্ নিজ ওজস্ শক্তিদ্বারা অন্নাদি প্রাণিদেহে পরিপাক করিয়া তাহাদের দেহ রক্ষা করিতেছেন ॥ ১৪ ॥

14. The Lord continues to describe His Supreme-Path ie in plain English His powers by which He supports the creation. The fire of digestion ( জঠরাগ্নিঃ ) which burns in the stomach of all breathing animals is

সর্ব্বস্য চাহং হৃদি সন্নিবিষ্টো,
মত্তঃ স্মৃতির্জ্ঞানমপোহনঞ্চ।
বেদৈশ্চ সর্ব্বৈরহমেব বেদ্যো,
বেদান্তকৃদ্বেদবিদেবচাহম্ ॥ ১৫ ॥

---

অহং সর্ব্বস্য চ হৃদি সন্নিবিষ্টঃ ( যতঃ ) মত্তঃ স্মৃতিঃ, জ্ঞানং (তয়োঃ) অপোহনং চ (ভবতঃ) সর্ব্বৈঃ বেদৈঃ বেদ্যঃ চ অহং এব। বেদান্ত কৃৎ বেদবিৎ চ অহং এব ॥ ১৫ ॥

এবং আমি সকল প্রাণিগণের হৃদয়ে অবস্থান করি, কারণ আমা হইতেই স্মৃতি ও জ্ঞানের উদয় ও তাহাদের অভাব হয়। আমি সকল বেদের দ্বারা জ্ঞেয়, এবং আমি বেদান্তকর্ত্তা, ও বেদবেত্তা ॥ ১৫ ॥

15. And I am seated within the hearts of all, hence from Me spring memory and wisdom and are lost. And I am only to be known in all the Vedas, and I am the instructor of the Veda´ntha, I am also the Veda-Knower.

---

fanned by the upwards and downwards winds ( প্রাণাপান ) and causes the digestion of the fourfold food viz that which is chewed, sucked, licked and drunk. This fire is Lord's energy.

স্বামী ॥ কিঞ্চ সর্ব্বস্য ইতি। সর্ব্বস্য—প্রাণিজাতস্য হৃদি সম্যক্ অন্তর্যামিরূপেণ প্রবিষ্টঃ অহং অতঃ চ মত্তঃ এব হেতোঃ প্রাণিমাত্রস্য পূর্ব্বানুভূতার্থবিষয়া স্মৃতিঃ ভবতি, জ্ঞানং চ বিষয়েন্দ্রিয় সংযোগজং ভবতি, অপোহনং চ তয়োঃ প্রমোষঃ ভবতি, বেদৈঃ চ সর্ব্বৈঃ তৎ তদ্দেবতারূপেণ অহং এব বেদ্যঃ, বেদান্তকৃৎ—তৎসম্প্রদায় প্রবর্ত্তকঃ জ্ঞানদঃ গুরুঃ অহং ইত্যর্থঃ। বেদবিৎ এব চ বেদার্থবিৎ অপি অহং এব ॥ ১৫ ॥

ইতশ্চ সর্ব্বাত্মত্বেন সর্ব্বব্যবহারাস্পদত্বমীশ্বরস্য ইত্যাহ; পরমেশ্বর সর্ব্বভূতের আত্মায় অবস্থান করিয়া সমস্ত কার্য্যানুষ্ঠান করিতেছেন ইহাই অত্র শ্লোকে নিরূপণ করিতেছেন।

অহং=জীবাত্মা। সর্ব্বস্য=ব্রহ্মাদিস্থাবরান্তস্য প্রাণিজাতস্য; ব্রহ্মাদি স্তম্ভ পর্য্যন্ত প্রাণি সকলের। হৃদি=বুদ্ধৌ; চিত্তবৃত্তিতে। সন্নিবিষ্টঃ=সম্যক্ প্রবিষ্টঃ। অতঃ= অস্মাৎ; এই কারণে। মত্তঃ=( অস্মদ্ + তস্ ) আমা হইতে। স্মৃতিঃ=( স্মৃ + ক্তি ) এতজ্জন্মনি পূর্ব্বানুভূতার্থবিষয়াবৃত্তিঃ, জন্মান্তরানুভূতার্থবিষয়াপি; ইহজন্ম ও পূর্ব্বজন্মানুভূত

বিষয়জ্ঞান। জ্ঞানং=বিষয়েন্দ্রিয় সংযোগজং; পঞ্চতন্মাত্র ও ইন্দ্রিয়সংযোগজনিত জ্ঞান। তয়োঃ=কামক্রোধাদি ব্যাকুলচেতসাং স্মৃতিজ্ঞানয়োঃ; কামক্রোধাদি বশতঃ ব্যাকুলচিত্ত ব্যক্তির পূর্ব্বোক্ত স্মৃতি ও জ্ঞানের। অপোহনং=অপায়ঃ; অভাব। অহং=পরমাত্মা। সর্ব্বৈঃ বেদৈঃ=সামঋগাদি ত্রিবিধৈঃ; সাম, ঋক্, যজুঃ ত্রিবিধ বেদদ্বারা। বেদ্যঃ= বেদিতব্যঃ; জ্ঞাতব্য। বেদান্তকৃৎ=বেদান্তার্থ প্রবর্ত্তকো বেদব্যাসাদিঃ; বেদান্তার্থ প্রকাশক ব্যাসাদি। বেদবিৎ=কর্ম্মকাণ্ডোপাসনাকাণ্ড জ্ঞানকাণ্ডাত্মক মন্ত্র ব্রাহ্মণরূপ সর্ব্ব বেদবিৎ; কর্ম্মকাণ্ড উপাসনাকাণ্ড ও জ্ঞানকাণ্ডাত্মক মন্ত্র ও ব্রাহ্মণ সংজ্ঞক সকল বেদার্থবেত্তা।

পরমাত্মা সর্ব্বভূতের ব্যবহারাস্পদ, অর্থাৎ কার্য্যের কারণস্বরূপ তাহা অত্র শ্লোকে ব্যাখ্যাত হইতেছে। তিনি জীবাত্মারূপে সর্ব্ববিধ প্রাণিগণের হৃদয়ে অধিষ্ঠিত হইয়া স্মৃতি ও জ্ঞানের উদয় এবং ধ্বংস করিতেছেন। যোগিগণ তাঁহারই প্রভাবে ইহ ও পূর্ব্বজন্মের স্মৃতি ও সত্যজ্ঞান লাভ করিতেছেন। আবার তিনিই কামক্রোধাদিদ্বারা জ্ঞান ও স্মৃতির ধ্বংস করিতেছেন। জীবভাবে কি করিতেছেন তাহা ব্যাখ্যা করিয়া ব্রহ্মভাবে যে কার্য্য করিতেছেন তাহা বলিতেছেন। মায়াতীত পরব্রহ্মই ত্রিবিধ বেদের জ্ঞাতব্য। মুক্তিরূপ পরব্রহ্মই জীবের একমাত্র জ্ঞাতব্য। সাম, ঋক্, যজু, সেই মায়াতীত পরব্রহ্মের সত্তা নিরূপণ করিয়াছেন। ঋক্ বা মন্ত্র, গীত বা সাম এবং যজুর্ব্বেদের মন্ত্রগুলি ও তাহার মীমাংসা অর্থাৎ ব্রাহ্মণ সেই পরমাত্মার তত্ত্ব নিরূপণ করিতেছেন। বেদের কর্ম্ম ও উপাসনাকাণ্ডে ইন্দ্র মিত্রাদি যে সকল দেবতার বিষয় বর্ণিত আছে ঐ সমস্ত দেবতা সেই পরমাত্মার শক্তি বিশেষ মাত্র। বেদব্যাসাদি মনীষিগণ যে বেদান্তাদি শাস্ত্র প্রকাশ করিয়াছেন তাঁহাদিগের উপদেষ্টা সেই মায়াতীত পরব্রহ্ম, আবার মায়োপহিত ব্রহ্মস্বরূপে তিনিই বেদবেত্তা, অর্থাৎ তিনিই বেদজ্ঞেয়, বেদ, বেদকর্ত্তা, এবং বেদবেত্তা, এই চতুর্ব্বিধ শক্তিতে মানবের মনে জ্ঞান ও স্মৃতির উদয় করিতেছেন। "বেদৈশ্চ সর্ব্বৈঃ অহমেব বেদ্যঃ" পদদ্বারা ব্রহ্মের উপাসনা ব্যতীত ইন্দ্রাদি অন্য দেবতার উপাসনাশঙ্কা পরিহার করিলেন। "বেদান্তকৃৎ" পদদ্বারা বেদের অনাদিত্ব সপ্রমাণ করিলেন অর্থাৎ বেদান্তার্থ প্রকাশক সম্প্রদায়ের উপদেষ্টা তিনি। বেদের অন্তভাগে বলিয়াছেন বলিয়া উহাকে বেদান্ত বলে। ইহা সর্ব্বদর্শন; চারিটী অধ্যায়ে মোট ৫৫৭ সূত্রে এই বিশালদর্শন সমাপ্ত হইয়াছে। ইহাকে চতুরধ্যায়ী ব্রহ্মসূত্র বলিয়া থাকে। পরমাত্মা ও জীবাত্মার রহস্য মীমাংসা ও মুক্তির উৎকৃষ্ট সোপান বলিয়া এই দর্শন অত্যন্ত আদরের বস্তু॥ ১৫॥

15. The Lord continues to describe His powers by which He upholds the universe. His vital energy is seated in all beings. Memory, wisdom, forgetfulness and delusion all have been derived from His nature. The Veda'ntha or the concluding portion of the Vedas, was compiled by Bya's

দ্বাবিমৌ পুরুষৌ লোকে, ক্ষরশ্চাক্ষর এব চ।
ক্ষরঃ সর্ব্বাণি ভূতানি, কূটস্থোঽক্ষর উচ্যতে ॥ ১৬ ॥

লোকে ক্ষরঃ চ অক্ষরঃ এব ইমৌ দ্বৌ পুরুষৌ ( প্রসিদ্ধৌ )। (তত্র) সর্ব্বাণি ভূতানি ক্ষরঃ, চ কূটস্থঃ অক্ষরঃ উচ্যতে ॥ ১৬ ॥

ইহলোকে ক্ষর ও অক্ষর এই দুই প্রকার পুরুষ প্রসিদ্ধ। তন্মধ্যে সমস্ত ভূতগণ ক্ষর, ও প্রত্যগাত্মা অক্ষর বলিয়া উক্ত হইয়াছে ॥ ১৬ ॥

16. In this world there are two Purushas, one destructible, and the other indestructible. Of these, all beings are called destructible, and the embodied-soul is called the indestructible.

---

under His supervision. Of all the energies mentioned in the Vedas, Srikrishna alone should be worshipped for He knoweth the scriptures truly. Veda´ntha is the great pillar which supports the social, moral and intellectual fabric of the universe. It is from this Veda´ntha that all true wisdom have sprung. Veda´ntha philosophy contains 557 verses divided into four Books. This voluminous philosophy is accepted as the best of all moral codes. The Lord here finishes His description of His Abode.

স্বামী ॥ ইদানীং তদ্ভাগপরমং মম ইতি যং উক্তং স্বকীয়ং সর্ব্বোত্তমত্বং তং দর্শয়তি দ্বৌ ইতি ত্রিভিঃ। ক্ষরঃ চ অক্ষরঃ চ ইতি দ্বৌ ইমৌ পুরুষৌ লোকে প্রসিদ্ধৌ। তৌ এব আহ, তত্র ক্ষরঃ পুরুষঃ নাম সর্ব্বাণি ভূতানি ব্রহ্মাদিস্থাবরান্তানি শরীরাণি অবিবেকিলোকস্য শরীরেষু এব পুরুষত্বপ্রসিদ্ধেঃ কূটঃরাশিঃ, শিলারাশিঃ পর্ব্বতঃ ইব দেহেষু নশ্যৎসু অপি নির্ব্বিকারতয়া তিষ্ঠতি ইতি কূটস্থঃ চেতনঃ ভোক্তা সঃ তু অক্ষরঃ পুরুষঃ উচ্যতে বিবেকিভিঃ ॥ ১৬ ॥

এবং সোপাধিকমাত্মানমুক্ত্বা ক্ষরাক্ষর শব্দবাচ্য কার্য্যকারণোপাধিদ্বয় বিশোধনেন নিরুপাধিকং শুদ্ধমাত্মানং প্রতিপাদয়তি ত্রিভিঃ শ্লোকৈঃ; পূর্ব্ব শ্লোকে সোপাধিক আত্মার বিষয় কীর্ত্তন করিয়া কার্য্যরূপ ক্ষর, কারণরূপ অক্ষর এবং নিরুপাধিক শুদ্ধ আত্মা; শ্রীভগবান্ তিনটী শ্লোকদ্বারা প্রতিপাদন করিতেছেন।

লোকে—ইহলোকে। ক্ষরঃ=ক্ষরতীতি ক্ষরোবিনাশী; বিনাশশীল। অক্ষরঃ=ন ক্ষরতীতি বিনাশরহিতঃ; ধ্বংসশূন্য। সর্ব্বাণি ভূতানি=সমস্তং কার্য্যজাতং; বিকারজাত সমস্ত ভূতগণ। কূটস্থঃ= (কূট+স্থা+ড) কূটে তিষ্ঠতি যঃ, কূটোভগবনায়া তত্র তিষ্ঠতি

শক্তিরূপঃ; কারণোপাধি মায়াতে কারণ-শক্তিরূপ আত্মা অর্থাৎ প্রত্যগাত্মা, ক্ষেত্রজ্ঞ-স্বরূপ।

পূর্ব্ব শ্লোকে সোপাধিক ব্রহ্মের বিষয় কীর্ত্তন করিয়া এইক্ষণে কার্য্যরূপ বিকারযুক্ত ক্ষর নামক বিনাশী পুরুষ, কারণরূপ নির্ব্বিকার অক্ষর নামক চৈতন্যপুরুষ, এবং কার্য্যকারণাতীত শুদ্ধ মুক্ত পুরুষ এই ত্রিবিধ পুরুষের বিষয় শ্রীভগবান্ ১৬, ১৭, এবং ১৮ শ্লোকে কীর্ত্তন করিতেছেন। ন্যায় এবং সাংখ্যের মত পরিত্যাগ পূর্ব্বক বেদান্তানুসরণ করত ক্ষর, অক্ষর এবং উত্তম এই ত্রিবিধ পুরুষের বিষয় বলিতেছেন। উত্তমপুরুষের সান্নিধ্যে ক্ষরদেহে অক্ষর পুরুষ বিদ্যমান রহিয়াছে। জল মধ্যে যেমন সূর্য্যের প্রতিবিম্ব—জল ক্ষর, প্রতিবিম্ব অক্ষর প্রত্যগাত্মা, এবং সূর্য্য পুরুষোত্তম। জল শুষ্ক হইলে প্রতিবিম্ব যেমন সূর্য্যেই বিলীন হয় তদ্রূপ ক্ষরদেহ বিনষ্ট হইলে তন্মধ্যস্থিত অক্ষররূপ চৈতন্য সেই মহা চৈতন্যে বিলীন হয়। কিন্তু পার্থিব বস্তুদ্বারা আধ্যাত্মিক বিষয়ের উপমা সম্যক্ প্রকার হইতে পারে না। কার্য্যজাত সূর্য্যদ্বারা কার্য্যকারণাতীত শুদ্ধ বুদ্ধ পুরুষোত্তমের উপমা হইতে পারে না ইহা পাঠক স্মরণ রাখিবেন। ভাষ্যকারগণ কূটস্থ শব্দের অর্থ নানারূপে বিস্তার করিয়াছেন। স্বামী বলেন কূটঃ অর্থাৎ শিলার ন্যায় নির্লিপ্তভাবে যিনি দেহে অবস্থান করিতেছেন। শঙ্কর বলেন যিনি কূটে অর্থাৎ কুটিলতা বঞ্চনাতে থাকিয়াও নির্ব্বিকাররূপে জীবদেহে বিরাজ করিতে-ছেন। পঞ্চকর্ম্মেন্দ্রিয়, পঞ্চজ্ঞানেন্দ্রিয়, পঞ্চপ্রাণ, ও অহঙ্কার, মন, বুদ্ধি, এই অষ্টাদশ পদার্থের সংযোগে যে পুরুষ বিনির্ম্মিত হইয়াছেন তিনিই ক্ষরনামক পুরুষ। মায়ারূপ শক্তিতে নিহিত অথচ নির্লিপ্ত তিনিই কূটস্থ অক্ষরপুরুষ অর্থাৎ জীবচৈতন্য। শ্রীকৃষ্ণ এই উভয় পুরুষ হইতে পৃথক্। তাঁহার মানবাকার ক্ষর, তাঁহার জীবাত্মা অক্ষর, এবং স্বয়ং ভগবান্ কৃষ্ণনামধারী পরমাত্মা পুরুষোত্তম বলিয়া প্রসিদ্ধ, উক্ত পুরুষোত্তমের মূর্ত্তি পুরীনামক তীর্থ স্থানে অদ্যাপি বিদ্যমান রহিয়াছে॥ ১৬॥

16. The Lord concluded the preceding verse by saying that He was the Veda-Knower ( বেদবিদেবচাহং ). This is a description of the soul in its embodied-state. He now describes the soul in its threefold aspect viz : (i) The manifestation of nature ( মায়াশক্তি ) called Kshara-Purusha, (ii) The soul or the great spirit, *Uttama-Purusha* and (iii) The union of the two ie the (ii) reflected on the (i) called the Akshara Purusha, or the embodied-soul. The Kshara and Akshara are described in this verse. Uttama-Purusha in verse 17, and He Himself the Purushattama in verse 18. In verses 12, 13, 14 and 15 the Lord described the soul as manifested in nature. He now sums up His doctrines as explained in Book XIV and XV and which are to be shifted again in Book XVI, in which the

উত্তমঃ পুরুষস্ত্বন্যঃ, পরমাত্মেত্যুদাহৃতঃ।
যো লোকত্রয়মাবিশ্য, বিভর্ত্ত্যব্যয় ঈশ্বরঃ ॥ ১৭ ॥

অন্যঃ তু উত্তমঃ পুরুষঃ পরমাত্মা ইতি উদাহৃতঃ। যঃ অব্যয়ঃ ঈশ্বরঃ লোকত্রয়ং আবিশ্য বিভর্ত্তি ॥ ১৭ ॥

কিন্তু এতদুভয় হইতে পৃথক্ উত্তমপুরুষ, পরমাত্মা বলিয়া খ্যাত, যিনি অব্যয় ঈশ্বর ত্রিলোকে অধিষ্ঠিত হইয়া (তাহাদিগকে) পালন করিতেছেন ॥ ১৭ ॥

17. But there is yet another Purusha the highest called the Supreme-soul, who as the inexhaustible Lord pervading the three worlds support them.

---

soul is described in its threefold states. In this He evidently follows Vedántha which explains the fallacious doctrines of Shankhya and Nya regarding the soul. The destructible or the Khara-Purusha is composed of 18 principles viz 5 powers of action, 5 powers of intelligence, 5 winds, mind, consciousness and egoism. The Akshara or the indestructible Purusha is the embodied-soul (প্রত্যগাত্মা). The soul itself beyond the range of causation and delusion (বিকার ও মায়া) is the Purushattama. I have rendered "কূটস্থঃ" by embodied-soul. It, however, literally means one lying in কূটঃ ie nature (মায়াশক্তি), which means lying as unconcerned though surrounded by *koot* illusion. Read verse 23 Book XIII.

স্বামী ॥ যদর্থং এতৌ লক্ষিতৌ তং আহ—উত্তমঃ ইতি। এতাভ্যাং ক্ষরাক্ষরাভ্যাং অন্যঃ বিলক্ষণঃ তু উত্তমঃ পুরুষঃ। বৈলক্ষণ্যং এব আহ—পরমঃ চ অসৌ আত্মা চ ইতি উদাহৃতঃ—উক্তঃ শ্রুতিভিঃ, আত্মত্বেন ক্ষরাৎ—অচেতনাৎ বিলক্ষণঃ পরমত্বেন অক্ষরাৎ চ ভোক্তুঃ বিলক্ষণঃ ইত্যর্থঃ। পরমাত্মত্বং এব দর্শয়তি—যঃ লোকত্রয়ং ইতি—যঃ ঈশ্বরঃ—ঈশনশীলঃ অব্যয়ঃ চ নির্ব্বিকারঃ এব সন্ লোকত্রয় হৃদয়ং আবিশ্য বিভর্ত্তি—পালয়তি ॥ ১৭ ॥

কার্য্যকারণাখ্যোরাশী দর্শয়িত্বারাশ্যন্তরং দর্শয়তি; কার্য্যকারণরূপ পুরুষদ্বয়ের বিষয় কীর্ত্তন করিয়া এইক্ষণে অন্য পুরুষের বিষয় বলিতেছেন।

তু=পক্ষান্তরে। অন্যঃ=অত্যন্ত বিলক্ষণঃ; সম্যক্ বিভিন্ন। উত্তমঃ=আভ্যাং ক্ষরা-ক্ষরাভ্যাং বিলক্ষণঃ ক্ষরাক্ষরোপাধিদ্বয়দোষেণাস্পৃষ্টো নিত্য, শুদ্ধ, বুদ্ধ, মুক্ত স্বভাবঃ; এই

ক্ষরাক্ষর হইতে পৃথক্ ক্ষরাক্ষর উপাধি দোষ বর্জ্জিত নিত্য শুদ্ধ বুদ্ধ ও মুক্ত স্বভাবসম্পন্ন। পরমাত্মা=পরমশ্চাসৌ আত্মাচেতি, অন্নময়, প্রাণময়, মনোময়, বিজ্ঞানময়, আনন্দময়েভ্যঃ পঞ্চভ্যো অবিদ্যাকল্পিতাত্মভ্যঃ পরমপ্রকৃষ্টোঽকল্পিতো. ব্রহ্ম পুচ্ছং প্রতিষ্ঠেত্যুক্ত আত্মা; অন্নময়, প্রাণময়, মনোময়, বিজ্ঞানময়, ও আনন্দময়রূপ পঞ্চকোষে অধিষ্ঠিত অবিদ্যাকল্পিত আত্মা হইতে পরমোৎকৃষ্ট অকল্পিত ব্রহ্মপুচ্ছ অর্থাৎ প্রতিষ্ঠা এইরূপে কথিত আত্মা। উদাহৃতঃ=খ্যাতঃ। যঃ=পরমাত্মা; যে পরমাত্মা। অব্যয়ঃ=সর্ব্ববিকারশূন্যঃ। ঈশ্বরঃ=সর্ব্বজ্ঞ নারায়ণাখ্য ঈশনশীলঃ সর্ব্বস্থনিয়ন্তা; নারায়ণ নামে অভিহিত সর্ব্বজ্ঞ সকলের পালনকারী এবং নিয়ন্তা। লোকত্রয়ং=ভূর্ভুবঃস্বরাখ্যং সর্ব্বং জগৎ; পৃথিবী, পাতাল, ও স্বর্গ নামক সকল জগৎ। আবিশ্য=স্বকীয়য়া চৈতন্যবলশক্ত্যা অধিষ্ঠায়; নিজ চৈতন্যবল শক্তিদ্বারা অধিষ্ঠিত হইয়া। বিভর্ত্তি=পালয়তি; পালন করিতেছেন।

এক সৎস্বরূপ পরমাত্মা ত্রিবিধভাবে বিভক্ত হইয়াছেন তন্মধ্যে ক্ষর ও অক্ষরনামধারী উভয় রাশির বিষয় কীর্ত্তন করিয়া এইক্ষণে এই উভয় হইতে পৃথক্ অথচ শ্রেষ্ঠ তৃতীয় রাশির বিষয় বলিতেছেন। এই উত্তমপুরুষ অর্থাৎ পরমাত্মা ক্ষরাক্ষর হইতে পৃথক্ অথচ এতদ্দ্বয়কে নিজ চৈতন্য শক্তিদ্বারা প্রকাশিত করিতেছেন। অন্নময়, প্রাণময়, মনোময়, বিজ্ঞানময়, ও আনন্দময় এই পঞ্চকোষরূপ অবিদ্যাকল্পিত ক্ষরপুরুষ ও তন্মধ্যস্থিত মায়াশক্তিতে মিলিত কূটস্থ জীব চৈতন্য অর্থাৎ অক্ষরপুরুষ এই উভয় হইতে পৃথক্ পরমপ্রকৃষ্ট, অবিদ্যার অতীত, ব্রহ্মপুচ্ছ অর্থাৎ ব্রহ্মের প্রতিষ্ঠারূপ আত্মা, বেদান্ত যাহাকে পরমাত্মা বলিয়া পরিকীর্ত্তন করিয়াছেন। যিনি স্বকীয় মায়াশক্তিদ্বারা স্বর্গ মর্ত্ত পাতাল ত্রিলোকে অধিষ্ঠিত হইয়া তাহাদিগকে পরিপোষণ করিতেছেন, তিনি অব্যয় অর্থাৎ সর্ব্ববিকারপরিশূন্য, ঈশ্বর অর্থাৎ সকলের পোষণকর্ত্তা। তাহাকে শ্রুতি বলিয়াছেন, "স উত্তমঃ পুরুষঃ" তিনিই উত্তমপুরুষ ॥ ১৭ ॥

17. Having described the two *Purushas* called the destructible and the indestructible, the Lord now describes the third Purusha styled the Supreme Being. This division into three Purushas, should not mislead my readers to conceive that they are three separate beings, on the contrary they form a compact illimitable indivisible entity, a sense of oneness pervading the whole. This Trinity is represented in Srikrishna. He is the destructible Being the ever-changing form ( রূপ ) and name ( নাম ). He is also the indestructible Being, the permanent substance which we see in nature. He is also the intelligent consciousness which upholds the universe. This is the Veda'nthic theory on which rests the Githa'. It has successfully demolished the Shankhya and Nya doctrines which do not admit

যস্মাৎ ক্ষরমতীতোঽহং, মক্ষরাদপিচোত্তমঃ।
অতোঽস্মি লোকে বেদে চ, প্রথিতঃ পুরুষোত্তমঃ ॥ ১৮ ॥

যস্মাৎ অহং ক্ষরং অতীতঃ চ অক্ষরাৎ অপি উত্তমঃ। অতঃ লোকে বেদে চ (অহং) পুরুষোত্তমঃ প্রথিতঃ অস্মি ॥ ১৮ ॥

যেহেতুক আমি ক্ষর হইতে অতীত এবং অক্ষর হইতেও উত্তম এই কারণে লোকে ও বেদে আমি পুরুষোত্তম বলিয়া কথিত হইয়াছি ॥ ১৮ ॥

18. Since I am beyond the destructible and am even higher than the indestructible, I am known in the universe and in the Vedas as the Best of Beings.

the existence of the Purushattama and the oneness between Jiba and Brahma.

স্বামী॥ এবংভূতং পুরুষোত্তমত্বং আত্মনঃ নাম নির্ব্বচনেন দর্শয়তি—যস্মাৎ ইতি। ক্ষরং—জড়বর্গং অতিক্রান্তঃ অহং নিতং উক্তত্বাৎ, অক্ষরাৎ—চেতনবর্গাৎ অপি উত্তমঃ চ নিয়ন্তৃত্বাৎ অতঃ লোকে বেদে চ পুরুষোত্তমঃ ইতি প্রথিতঃ—প্রখ্যাতঃ অস্মি। তথা চ শ্রুতিঃ, "স বা অয়মাত্মা সর্ব্বস্যবশী, সর্ব্বস্যেশানঃ সর্ব্বমিদং প্রশাস্তি" ইত্যাদি ॥ ১৮ ॥

তস্যনামনির্ব্বচন প্রসিদ্ধার্থবত্ত্বংনাম্নোদর্শয়ন্ নিরতিশয়োঽহমীশ্বর ইত্যাত্মানং দর্শয়তি ভগবান্ যস্মাৎ ইতি; ক্ষর ও অক্ষর এতদুভয়ের নাম নির্ব্বচনের প্রয়োজন দেখাইয়া আমি পরমেশ্বর ইহা আত্মার সম্বন্ধে শ্রীভগবান্ দেখাইতেছেন।

ক্ষরং=কার্য্যত্বেন বিনাশিনং মায়াময়ং সংসারবৃক্ষং; কার্য্য বলিয়া বিনাশশীল মায়াময় সংসারবৃক্ষ। অতীতঃ=অতিক্রান্তঃ; অতিক্রম করিয়াছি। অক্ষরাৎ=মায়াখ্যাৎ সংসার-বৃক্ষ বীজভূতাৎ; মায়ানামে অভিহিত সংসারবৃক্ষের কারণ হইতে। উত্তমঃ=উৎকৃষ্ট-তমঃ; ক্ষরাক্ষর হইতে শ্রেষ্ঠ। অতঃ=তস্মাৎ; এইকারণে। লোকে=স্বর্গ মর্ত্ত পাতাল তিন লোকে। বেদে=ঋক্ যজুঃ সামনি; ঋক্ যজু ও সাম বেদে। অহং=পরমেশ্বরঃ। প্রথিত অস্মি=উক্তঃ ভবামি; কথিত হইতেছি।

ক্ষরাক্ষর এবং পুরুষোত্তম কি তাহা ব্যাখ্যা করিয়া স্বয়ং শ্রীভগবান্ সেই পুরুষোত্তম পরমাত্মার বিষয় কীর্ত্তন করিতেছেন। শ্রীনন্দনন্দন সংসাররূপে অশ্বত্থ বৃক্ষে এবং তাহার মূল যে মায়াশক্তিতে নিহিত আছে এতদুভয় হইতে অতীত। তিনি চতুর্দ্দশ অধ্যায়ের শেষ শ্লোকে বলিয়াছেন "ব্রহ্মণোহি প্রতিষ্ঠাহম্" অর্থাৎ আমি পরমাত্মার আবাসস্থান অত্র শ্লোকে

যো মামেবমসম্মূঢ়ো, জানাতি পুরুষোত্তমম্।
স সর্ব্ববিদ্ভজতি মাং, সর্ব্বভাবেন ভারত ॥ ১৯ ॥

ভোঃ ভারত! যঃ অসংমূঢ়ঃ (সন্) মাং এব পুরুষোত্তমং জানাতি, সঃ সর্ব্ববিৎ, মাং সর্ব্বভাবেন ভজতি ॥ ১৯ ॥

হে ভারত! যিনি সম্যক্প্রকারে মোহ বর্জ্জিত হইয়া আমাকে পূর্ব্ব কথিত ভাবে পুরুষোত্তম বলিয়া অবগত হন তিনি সর্ব্বজ্ঞ, আমাকে সর্ব্বপ্রকারে উপাসনা করিয়া থাকেন ॥ ১৯ ॥

19. O Bha´ratha! he who undeluded knoweth Me thus, as the Best of Beings, he knoweth all and worshippeth Me in every way.

তাহার ব্যাখ্যা করিয়া পঞ্চদশ অধ্যায় উপসংহার কালে তিনিই সেই পুরুষোত্তম ইহা প্রতিপন্ন করিলেন। আমরা আধ্যাত্মিক ভাবে গীতার অর্থ করিতে চেষ্টা করি নাই, ধৃতরাষ্ট্র অন্ধ সংশয়াত্মক মন, দুর্য্যোধন ও তাঁহার ভ্রাতাগণ মনের বিবিধ কামনাদি, পঞ্চপাণ্ডবগণ পঞ্চ-তন্মাত্রা, এবং শ্রীকৃষ্ণ কূটস্থ চৈতন্য ইত্যাদি। এইপ্রকার অর্থ করিলে সমগ্র মহাভারত একটী রূপক কল্পনাপ্রসূত গ্রন্থ মনে করিতে হয়। মহাভারতে অতি রঞ্জিত বর্ণনা যতই থাকুক না কেন উহা যে একটী প্রকৃত ইতিহাস তৎপ্রতি কোন প্রকার সন্দেহ হইতে পারে না। মহাভারতে যে সকল নৃপতিগণের বিষয় বর্ণিত আছে তাঁহাদিগের বংশাবলী অদ্যাপি ভারতে বিদ্যমান রহিয়াছেন। বিশেষতঃ যুধিষ্ঠির, ভীষ্ম, অর্জ্জুন ও শ্রীকৃষ্ণ কল্পনাপ্রসূত ব্যক্তি হইলে হিন্দুর হৃদয় সর্ব্বস্ব ধন ভূতের গর্ভে বিলীন হয়। আমি মৎপ্রণীত "কৃষ্ণলীলার" প্রথম খণ্ডের উপক্রমণিকায় সপ্রমাণ করিয়াছি যে শ্রীকৃষ্ণ স্বয়ং ঈশ্বর ছিলেন। অত্র শ্লোকে ভগবান্ বলিতেছেন যে তিনি সেই সর্ব্বশক্তিমান্ সচ্চিদানন্দরূপ পরমাত্মা। ত্রিলোকে এবং বেদত্রয়ে যে পরমাত্মার বিষয় পরিকীর্ত্তিত হইয়াছে সেই পরমাত্মাই শ্রীকৃষ্ণনামধারী পুরুষোত্তম। উভয় পুরুষ হইতে শ্রেষ্ঠ বলিয়া তিনি পুরুষোত্তম ॥ ১৮ ॥

18. The Lord said in the concluding verse of Book XIV that He is the abode of the Brahman. In this verse He shows the reason thereof. He excels the two Purushas described in verse 13. He is better than the impermanent cosmic name and form, he is also more excellent than the embodied-Atma´. He is therefore the Supreme-self the great consciousness worshipped by men and sung in the Veda´s. Kapila said in his Shankhya

philosophy that Purusha cannot work independently of the Prakrithi, the lame and passive Brahman is at the mercy of the active but blind Prakrithi, while Gouthama held in his Nya philosophy that *Jiba'tma'* is quite separate from the *Parama'tma'*. Both these systems are nearly akin to atheism. This Supreme Being ( পরমাত্মা ) is certainly the manifested personal God as differentiated from the impersonal and unmanifested God. Vide verses 2 and 3, Book XII. The reader should see how sweetly the Githa' blends the rational Veda'ntic Para-Brahman with the emotional Pouranic God Srikrishna.

স্বামী ॥ এবংভূতেশ্বর জ্ঞাতুঃ ফলং আহ যঃ ইতি। এবং নিরুক্ত প্রকারেণ অসম্মূঢ়ঃ—নিশ্চিতমতিঃ সন্ যঃ মাং পুরুষোত্তমং জানাতি, সঃ সর্ব্বভাবেন—সর্ব্বপ্রকারেণ মাং এব ভজতি, ততঃ চ সর্ব্ববিৎ—সর্ব্বজ্ঞঃ ভবতি ॥ ১৯ ॥

এবং নাম নির্ব্বচন জ্ঞানে ফলমাহ যো মামিতি; এইপ্রকার নাম নির্দ্ধারণ পূর্ব্বক যিনি পরমাত্মাকে অবগত হইয়াছেন তাহার ফলের বিষয় ভগবান্ কীর্ত্তন করিতেছেন।

অসংমূঢ়ঃ=মনুষ্যএবায়ং কশ্চিৎ কৃষ্ণ ইতি সংমোহবর্জ্জিতঃ; মনুষ্য দেহধারী আমাদের ন্যায় শ্রীকৃষ্ণ একজন এইপ্রকার মোহজ্ঞানপরিশূন্য। মাং এব পুরুষোত্তমং=প্রাগ্ব্যাখ্যাতং সর্ব্বাত্মকং বাসুদেবং; পূর্ব্ব কথিত সর্ব্বভূত আত্মারূপে অবস্থিত বাসুদেবকে। সর্ব্ববিৎ= সর্ব্বাত্মানং বেত্তীতি সর্ব্বজ্ঞঃ; সর্ব্বভূতান্তরাত্মাকে অবগত হন অর্থাৎ সর্ব্বতত্ত্ববেত্তা। সর্ব্বভাবেন=প্রেমলক্ষণেন অব্যভিচারেণ ভক্তিযোগেন; প্রেমপূর্ণ অনন্য ভক্তিযোগদ্বারা। ভজতি=সেবতে; ভজনা করিয়া থাকেন।

ভগবান্ শ্রীকৃষ্ণকে যে মহাত্মা পুরুষোত্তম বলিয়া অবগত হইয়াছেন তিনি কি ফললাভ করিয়া থাকেন তাহা ভগবান্ অত্র শ্লোকে কীর্ত্তন করিতেছেন। সামান্য দেহধারী কৃষ্ণ-নামক ব্যক্তি আমাদিগের ন্যায় একজন সাধারণ ব্যক্তি এইপ্রকার মোহবর্জ্জিত হইয়া যে মহাত্মা তাঁহাকে সর্ব্বভূতান্তরাত্মা বলিয়া অবগত হইয়াছেন তিনিই প্রকৃতপক্ষে সর্ব্বজ্ঞ. এবং ভগবান্‌কে প্রকৃতপক্ষে উপাসনা করিয়া থাকেন। সোপাধিক শ্রীকৃষ্ণনামধারী ব্যক্তিকে মনুষ্য বুদ্ধিতে না দেখিয়া যিনি তাঁহাকে নিরূপাধিক পরমাত্মা বলিয়া উপাসনা করেন তিনিই তত্ত্বদর্শী কারণ "সর্ব্বং খল্বিদং ব্রহ্ম" ইত্যাকার জ্ঞান তাঁহারই হইয়াছে। গুণাতীত হইয়া ব্রহ্মের প্রতিষ্ঠা ভগবান্ এইরূপ জ্ঞান উপলব্ধি পূর্ব্বক যিনি অনন্যভক্তিযোগদ্বারা তাঁহাকে সেবা করিয়া থাকেন তিনিই প্রকৃত উপাসক। এই জ্ঞান ও বিজ্ঞানের কথা বলিতেছেন অর্থাৎ কিপ্রকার জ্ঞান লাভ করিয়া ভগবান্‌কে উপাসনা করিতে হইবে তাহাও প্রকারান্তরে উপদেশ দিলেন। অতএব "ব্রহ্মণো হি প্রতিষ্ঠাহং" এই কথাটীও সঙ্গত হইল। তজ্জন্য ভক্ত বলিয়াছেন :—

ইতি গুহ্যতমং শাস্ত্র, মিদমুক্তং ময়ানঘ।
এতদ্বুদ্ধ্বা বুদ্ধিমানস্যাৎ, কৃতকৃত্যশ্চ ভারত ॥ ২০ ॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং
ভীষ্মপর্ব্বণি শ্রীমদ্ভগবদ্গীতাসূপনিষৎসু ব্রহ্মবিদ্যায়াং
যোগশাস্ত্রে শ্রীকৃষ্ণার্জ্জুনসংবাদে পুরুষোত্তমো-
যোগোনাম পঞ্চদশোঽধ্যায়ঃ ॥ ১৫ ॥

---

হে অনঘ! হে ভারত! ময়া ইতি গুহ্যতমং ইদং শাস্ত্রং উক্তং, এতৎ বুদ্ধ্বা বুদ্ধিমান্ কৃতকৃত্যঃ চ স্যাৎ ॥ ২০ ॥

ইতি শ্রীভগবদ্গীতান্বয়ে পঞ্চদশোঽধ্যায়ঃ ॥ ১৫ ॥

হে পাপশূন্য ভরতাবতংশ! আমি এইপ্রকারে এই অতীব গোপনীয় শাস্ত্র কীর্ত্তন করিলাম, ইহা অবগত হইয়া বুদ্ধিমান্ও কৃতকৃত্য হইয়া থাকে ॥ ২০ ॥

বেদব্যাস প্রণীত শতসহস্র শ্লোকপূর্ণ ধর্ম্মশাস্ত্রে শ্রীমহাভারতগ্রন্থে ভীষ্মপর্ব্বাধ্যায়ে বেদের শাখাস্বরূপ শ্রীভগবদ্গীতায় শ্রীকৃষ্ণার্জ্জুনসংবাদে যোগশাস্ত্রে ব্রহ্মবিদ্যায় পুরুষোত্তমযোগনামক পঞ্চদশ অধ্যায় সমাপ্ত ॥ ১৫ ॥

20. O sinless Bha'ratha! thus have I declared to thee this most mysterious lore. Having known this the learned becometh quit of all his works.

HERE ENDETH BOOK XV OF THE BHAGABATHA GEETHA CALLED THE RELIGION BY ATTAINING THE SUPREME.

চিদানন্দাকারং জলদরুচিসারং শ্রুতিগিরাং,
ব্রজস্ত্রীণাংহারং ভবজলধিপারং কৃতধিয়াম্।
বিহন্তুং ভূভারং বিদধদবতারং মুহুরহো,
মহো বারংবারং ভজত কুশলারম্ভকৃতিনঃ ॥

সেই ভগবান্ যিনি নিরুপাধিক চিদানন্দরূপ, সোপাধিক নবঘনলাবণ্যময় ভবপারাবার গমনে সঙ্কল্পিত ক্রিয়াশীল ব্যক্তিগণ ও ব্রজকামিনীগণের নশ্বর ভূভার হরণ করিবার মানসে যিনি মানবদেহে অবতার হইয়াছিলেন তাঁহাকে যিনি মুহুর্মুহুঃ উপাসনা করিয়া থাকেন তিনিই সুকৃতী ॥ ১৯ ॥

19. The Lord describes in this verse the greatness of the men who know Him as Purushattama. The nature of this knowledge and the nature of this worship have been briefly shewn. Such a man is devoid of the delusion that Srikrishna in His mortal frame is an ordinary man like himself. He worships Him with devotion perceiving that He pervades the universe. The word "thus" in this verse means as described in the foregoing verse. The term "undeluded" means devoid of the delusion that Srikrishna is an ordinary man. Such a man knoweth all ( সর্ব্ববিৎ ) ie he knows the true relations between matter and spirit, the relation in which this impermanent cosmos ( ক্ষর ) stands to the permanent ( অক্ষর ) and to the Supreme Soul, ( পরমাত্মা ). Therefore he knows all that a man ought to know regarding his own-self and the great consciousness of which he is a part. I have followed Sridhar in rendering the word "সর্ব্বভাবেন" by "in every way" ie সর্ব্বপ্রকারেণ. But Shankar has put a different construction which means "thinking Me as the soul of all" ( সর্ব্বাত্মচিন্তয়া ). Madhusudan explains it by "reverantial love" (প্রেমলক্ষণেন ভক্তিযোগেন) which is certainly more esoteric. The supreme-soul being identified with Srikrishna He is to be approached by *Prem-Bhakti*.

স্বামী॥ অধ্যায়ার্থং উপসংহরতি ইতি ইতি। ইত্যনেন—সংক্ষেপপ্রকারেণ গুহ্যতমং—অতিরহস্যং সংপূর্ণং শাস্ত্রং এব ময়া উক্তং ন তু পুনঃ বিংশতি-শ্লোকং অধ্যায়মাত্রং, হে অনঘ—ব্যসনশূন্য, অতএব এতৎমদুক্তং বুদ্ধা বুদ্ধিমান্—সম্যক্জ্ঞানী স্যাৎ কৃতকৃত্যঃ চ স্যাৎ যঃ অপি কঃ অপি হে ভারত! ত্বং কৃতকৃত্যঃ অসি, ইতি কিং বক্তব্যং ইতি ভাবঃ।

সংসারশাখিনং হিত্বা, স্পষ্টং পঞ্চদশে বিভুঃ।
পুরুষোত্তমযোগখ্যে, পরংপদংমুপাদিশৎ॥ ২০ ॥

ইতি শ্রীধরস্বামিকৃতটীকায়াং পুরুষোত্তমযোগোনাম পঞ্চদশোঽধ্যায়ঃ॥ ১৫ ॥

ইদানীং অধ্যায়ার্থং স্তবন্নুপসংহরতি ইতীতি; অত্র শ্লোকে পঞ্চদশ অধ্যায়ের তাৎপর্য্য প্রশংসা করত উহার উপসংহার করিতেছেন।

অনঘ=অব্যসনঃ; সর্ব্বপ্রকার ব্যসন অর্থাৎ পাপশূন্য। ভারত=মহাকুল প্রসূত; ভরতবংশ সম্ভূত অর্জ্জুন। ইতি=অনেন প্রকারেণ; এইপ্রকারে। গুহ্যতমং=রহস্যতমং; শ্রেষ্ঠতত্ত্বপূর্ণ। ইদং শাস্ত্রং=পঞ্চদশাধ্যায়াত্মকং সমস্ত গীতাশাস্ত্র তাৎপর্য্যযুক্তং; পঞ্চদশাধ্যায়ে সংক্ষেপে বর্ণিত সমুদায় গীতাশাস্ত্র। এতৎ=যথাদর্শিতার্থং মদুক্তং শাস্ত্রং; আমা কর্ত্তৃক কথিত শাস্ত্র। বুদ্ধা=(বুধ+ক্ত্বা) অবগম্য; অবগত হইয়া। বুদ্ধিমান্=

আত্মজ্ঞানবান্; আত্মজ্ঞানী ব্যক্তি। কৃতকৃত্যঃ স্যাৎ—কৃতং সর্ব্বং কৃত্যং যেন ন পুনঃ কৃত্যান্তরং যস্যাস্তীতি; সকল প্রকার কর্ত্তব্যকার্য্যের অনুষ্ঠাতা অর্থাৎ তিনি ক্রিয়াতীত হন।

অত্রাধ্যায়ে বর্ণিত শাস্ত্রের মহিমা কীর্ত্তন করিয়া অধ্যায় উপসংহার করিতেছেন। এই পঞ্চদশ অধ্যায়ে ভগবান্ কেবল গীতাশাস্ত্রের মূল তাৎপর্য্য সংক্ষেপে ব্যাখ্যা করিয়াছেন এমত নহে কিন্তু বেদ দর্শন ও পুরাণাদি শাস্ত্রের মুখ্য উদ্দেশ্য মুক্তি এবং সেই মুক্তিরূপ পরমধাম কোথায় এবং কিপ্রকারে তাহা প্রাপ্ত হওয়া যায়, ক্ষর ও অক্ষর পুরুষ ও পুরুষোত্তম কাহাকে বলে, এই সমস্ত সংক্ষেপে ব্যাখ্যা করিয়াছেন। বেদ লিখিত পরমাত্মার সহিত পুরাণের কৃষ্ণাখ্য পুরুষোত্তমের একত্ব কি অপূর্ব্ব মধুর ভাবে এই অধ্যায়ে প্রদর্শিত হইল তাহা পাঠক উপলব্ধি করিবেন। এই কৃষ্ণাখ্য পুরুষোত্তমই আদিপুরুষ অর্থাৎ পরমাত্মার প্রথম অভিব্যক্তি ইনিই জ্ঞেয়, সৎ কি অসৎ কিছুই নহে অর্থাৎ সগুণব্রহ্ম, ইহার দুইটী প্রকৃতি পরা ও অপরা তাহারই সংঘাতে জীবজগৎ সৃষ্ট হইয়াছে। তজ্জন্য শঙ্করাদি ভাষ্যকারগণ এই অধ্যায়টীকে পরমশ্রেষ্ঠ জ্ঞান বলিয়া ব্যাখ্যা করিয়াছেন। ভগবান্ স্বয়ং ইহাকে "গুহ্যতমং শাস্ত্রং" বলিয়াছেন। আব্রহ্ম স্তম্ব পর্য্যন্ত পরব্রহ্মের সহিত মানবাকার শ্রীকৃষ্ণের একত্ব অতীব রহস্য তৎপ্রতি কোন সন্দেহ হইতে পারে না। এই পঞ্চদশাধ্যায়ের লিখিত শাস্ত্রার্থ সম্যক্‌প্রকারে অবগত হইয়া বুদ্ধিমান্ ব্যক্তি বেদবিহিত যজ্ঞাদির অনুষ্ঠান না করিয়াও তাহার ফললাভ করিয়া থাকেন। কর্ম্মযোগ হইতেই জ্ঞানযোগের উৎপত্তি হয়। নিষ্কামভাবে পরোপকার কি যাগযজ্ঞাদির অনুষ্ঠান, কর্ম্ম বলিয়া আখ্যাত হইয়াছে। এই কর্ম্ম করিতে করিতে জ্ঞানের উদয় হয়। কিন্তু এই পঞ্চদশে লিখিত বিষয়, যাহাতে সমগ্র গীতাশাস্ত্র মন্থিত হইয়াছে তাহার অর্থ বিশেষরূপে অবগত হইয়া যে মহাত্মা তাহা সম্যক্ উপলব্ধি করিতে সক্ষম হন তিনি কর্ম্মকাণ্ডোক্ত কর্ম্মজাত না করিয়াও তাহার ফললাভ করিয়া থাকেন। শ্রীভগবান্ অর্জ্জুনকে অনঘ ও ভারত সম্বোধন করিয়া তাঁহার মনের নির্ম্মলতা ও ভরতকুলসম্ভূত মহাশক্তিমান্ এবং তজ্জন্য এই পুরুষোত্তমযোগ উপলব্ধি করিতে সক্ষম তাহাই ইঙ্গিত করিলেন।

শ্রুতি বলিয়াছেন :—

তপোভিঃ ক্ষীণপাপানাং শান্তানাং বীতরাগিণাম্।
মুমুক্ষুণামপেক্ষ্যেয়মাত্মবোধোবিধীয়তে॥

মহাত্মা মধুসূদন সরস্বতী নিম্নলিখিত ধ্যানদ্বারা তাঁহার টীকার উপসংহার করিয়াছেন।

বংশী বিভূষিত করান্নবনীরদাভাৎ পীতাম্বরাদরুণবিম্বফলাধরোষ্ঠাৎ।
পূর্ণেন্দু সুন্দর মুখাদরবিন্দ নেত্রাৎ কৃষ্ণাৎ পরং কিমপিতত্ত্বমহং ন জানে॥
সদা সদানন্দ পদে নিমগ্নং মনোমনোভাবমপাকরোতি।
গতাগতায়াসমপাস্যসদ্যঃ পরাপরাতীতমুপৈতি তত্ত্বম্॥

শৈবাঃ সৌরাশ্চ গাণেশা বৈষ্ণবাঃ শক্তি পূজকাঃ।
ভবন্তি যন্ময়াঃ সর্ব্বে সোহমস্মি পরঃ শিবঃ॥
প্রমাণতোঽপি নির্ণীতং, কৃষ্ণ মাহাত্ম্যমদ্ভূতম্।
ন শক্নুবন্তি যে সোঢ়ুং তে মূঢ়া নিরয়ংগতাঃ॥২০॥

ইতি গীতার্থ প্রবোধ নামক পঞ্চদশ অধ্যায় সমাপ্ত॥ ১৫ ॥

20. The Lord in concluding this Book praises the instructions comprised in it. He styles them as the most supreme not known before (গুহ্যতমং). This Book is considered to be a compendium of the entire Geetha´ as it briefly describes the absolute unchangeable (অক্ষর পরমাত্মা) its first manifestation, and the supreme-self or the Logos styled Srikrishna who by a voluntary process, evolved this phenomenal creation which combines the permanent consciousness with impermanent matter. The lore which identifies wisdom (জ্ঞান) with devotion (ভক্তি) is certainly a new phase in the Hindu scriptures. Srikrishna is an impersonation of devotion as described in the Puranas, and He has been identified with the Purusha as described in the Veda´ntha. This is reconciling Veda´ntha with Puran, Purushattama being a personal God representing Shat-Chith-Ananda.

HERE ENDS THE ENGLISH COMMENTARY ON BOOK XV
OF THE BHAGABATHA GEETHA.

# ষোড়শোঽধ্যায়ঃ।

## BOOK XVI.

## দৈবাসুর সম্পদ্বিভাগযোগঃ।

## THE RELIGION BY THE SEPARATION OF THE DIVINE FROM THE UNDIVINE.

শ্রীভগবানুবাচ।

অভয়ং সত্ত্বসংশুদ্ধি, র্জ্ঞানযোগ ব্যবস্থিতিঃ।
দানং দমশ্চ যজ্ঞশ্চ, স্বাধ্যায় স্তপ আর্জ্জবম্ ॥ ১ ॥

---

শ্রীভগবান্ উবাচ।

ত্রয়াণামন্বয়ঃ।

অভয়ং, সত্ত্বসংশুদ্ধিঃ, জ্ঞানযোগ ব্যবস্থিতিঃ, দানং, দমঃ, চ যজ্ঞঃ, চ স্বাধ্যায়ঃ, তপঃ, আর্জ্জবং ॥ ১ ॥

শ্রীভগবান্ কহিলেন।

তিনটী শ্লোকের সহিত অন্বয় করিতে হইবে।

নির্ভীকতা, অন্তঃকরণের পবিত্রতা, জ্ঞানযোগে অবস্থান, দান, দম, যজ্ঞ, স্বাধ্যায়, তপস্যা, সরলতা ॥ ১ ॥

THE BLESSED LORD SAID.

1. Fearlessness, purity of heart, steadfastness in wisdom, alms-giving, self-restraint, worship, study, austerity and straightforwardness.

---

স্বামী ॥ আসুরীং সম্পদং ত্যক্ত্বা দৈবী মেবাশ্রিতা নরাঃ
মুচ্যন্ত ইতি নির্ণেতুং, তদ্বিবেকোঽথ ষোড়শে ॥

পূর্ব্বাধ্যায়ান্তে "এতদ্বুদ্ধ্বা বুদ্ধিমান্ স্যাৎ, কৃতকৃত্যশ্চ ভারত" ইতি উক্তং তত্র কঃ এতত্তত্ত্বং বুধ্যতে কো বা ন বুধ্যতে ইতি অপেক্ষায়াং তত্ত্বজ্ঞানে অধিকারিণঃ অনধিকারিণঃ চ বিবেকার্থং ষোড়শাধ্যায়স্য আরম্ভঃ। নিরূপিতেহি কার্য্যার্থে চ অধিকারি জিজ্ঞাসা ভবতি, তৎ উক্তং ভট্টৈঃ,

ভারোযোযেন বোঢ়ব্যঃ সপ্রাগান্দোলিতো যদা।
তদাকস্তস্য বোঢ়েতি, শক্যং কর্ত্তুং নিরূপণমিতি ॥

তত্র অধিকারি বিশেষণভূতাং দৈবীং সম্পদং আহ অভয়ং ইতি ত্রিভিঃ। অভয়ং—ভয়াভাবঃ, সত্ত্বস্য—চিত্তস্য, সংশুদ্ধিঃ—সুপ্রসন্নতা, জ্ঞানযোগে—আত্মজ্ঞানোপায়ে, ব্যবস্থিতিঃ—পরিনিষ্ঠা, দানং—স্বভোজ্যস্য অন্নাদেঃ যথোচিত সম্বিভাগঃ, দমঃ—বাহ্যেন্দ্রিয় সংযমঃ, যজ্ঞঃ—যথাধিকারং দর্শপৌর্ণমাসাদিঃ, স্বাধ্যায়ঃ—ব্রহ্ম যজ্ঞাদিঃ, তপঃ—উত্তরাধ্যায়ে বক্ষ্যমাণং শারীরাদি, আর্জ্জবং—অবক্রতা ॥ ১ ॥

শ্রীকৃষ্ণায় গীতামৃতদুহে নমঃ; গীতামৃত দোহনকর্ত্তা শ্রীকৃষ্ণকে নমস্কার।

অনন্তরাধ্যায়ে "অধশ্চ মূলান্যনু সন্ততানি কর্ম্মানুবন্ধীনি মনুষ্যলোক" ইত্যত্র মনুষ্যদেহে প্রাগ্‌ভবীয় কর্ম্মানুসারেণ ব্যজ্যমানা বাসনা সংসারস্যাবান্তর মূলত্বেনোক্তাস্তাশ্চ দৈব্যাসুরা রাক্ষসীচেতি প্রাণিনাং প্রকৃতয়ো নবমেহধ্যায়ে সূচিতাঃ, তত্র বেদবোধিত কর্ম্মাত্মজ্ঞানোপায়ানুষ্ঠান প্রবৃত্তি হেতুঃ সাত্ত্বিকী শুভবাসনা দৈবীপ্রকৃতিরিত্যুচ্যতে, এবং বৈদিক নিষেধাতিক্রমেণ স্বভাবসিদ্ধ রাগদ্বেষানুসারি সর্ব্বানর্থ প্রবৃত্তিহেতুভূতা রাজসী তামসীচাশুভবাসনা আসুরী রাক্ষসী চ প্রকৃতিরুচ্যতে, তত্র চ বিষয়ভোগ প্রাধান্যেন রাগপ্রাবল্যাদাসুরীত্বং হিংসা প্রাধান্যেন দ্বেষপ্রাবল্যাদ্রাক্ষসীত্বং এতৎ সর্ব্বং বিস্তরেণ অস্মিন্নধ্যায়ে উচ্যতে; পূর্ব্বাধ্যায়ে "অধশ্চ মূলান্যনুসন্ততানি" ইত্যাদি শ্লোকদ্বারা মনুষ্যদেহে প্রারব্ধকর্ম্মসমুৎপন্ন বাসনাসমূহ সংসারবৃক্ষের অবান্তর মূল বলিয়া কথিত হইয়াছে, সেই সমুদায় বাসনা দৈবী, আসুরী, রাক্ষসীরূপে প্রাণিগণের প্রকৃতি নবমাধ্যায়ে সূচিত হইয়াছে তন্মধ্যে বেদবিহিত কর্ম্ম ও আত্মজ্ঞান প্রবৃত্তির ফলরূপ শুভ বাসনাকে দৈবী প্রকৃতি বলিয়া থাকে। এবং বেদবিরোধী স্বভাবসিদ্ধ রাগদ্বেষ সম্ভূত সর্ব্বানর্থকারী প্রবৃত্তির কার্য্য অশুভ বাসনার নাম আসুরী ও রাক্ষসী প্রকৃতি। এতদুভয় মধ্যে বিষয়ভোগবাসনার আধিক্যে রাগ প্রবলতার নাম আসুরী প্রকৃতি, হিংসার আধিক্যে বিদ্বেষ প্রবলতার নাম রাক্ষসী প্রকৃতি, ইত্যাদি এই অধ্যায়ে বর্ণিত হইবেক।

অভয়ং=অভীরুতা; নির্ভীকতা। সত্ত্বসংশুদ্ধিঃ=সত্ত্বস্য অন্তঃকরণস্য সংশুদ্ধিঃ শুদ্ধভাবেন ব্যবহারঃ পরবঞ্চনমায়ানৃতাদি পরিবর্জ্জনং; অন্তকরণের শুদ্ধাবস্থায় ব্যবহার, অর্থাৎ পরবঞ্চনা মিথ্যা ব্যবহারাদি সর্ব্বপ্রকার ত্যাগ। জ্ঞানযোগ ব্যবস্থিতিঃ=জ্ঞানং শাস্ত্রতঃ আচার্য্যতশ্চাত্মাদি পদার্থানামবগমঃ, যোগঃ = অবগতানামিন্দ্রিয়াদ্যুপসংহারেণৈকাগ্রতয়া স্বাত্মসম্বেদ্যতাপাদনং তয়োঃ ব্যবস্থিতিঃ—ব্যবস্থানং; শাস্ত্র ও আচার্য্য হইতে আত্মাদি পদার্থবোধের নাম জ্ঞান, তাদৃশ জ্ঞানবিশিষ্ট ব্যক্তিগণের ইন্দ্রিয়াদি নিরোধ জন্য একাগ্রভাবে আত্মজ্ঞানানুভবের নাম যোগ, এতদুভয়ে অবস্থান। দানং=যথাশক্তিসম্বিভাগোহন্নাদীনাং; যথাশক্তি অন্নধনাদি বিচার পূর্ব্বক প্রদান। দমঃ=বাহ্যকরণানাং উপশমঃ শান্তিঃ; বাহ্যেন্দ্রিয়ের উপশম। যজ্ঞঃ=(যজ্‌+ঞ) শ্রৌতোহগ্নিহোত্রাদিঃ স্মার্ত্তশ্চ দেবযজ্ঞাদিঃ; শ্রুতি-

বিহিত অগ্নি হোত্রাদি ও স্মৃতিবিহিত দেবপূজাদি। যজ্ঞ পঞ্চ প্রকার যথা;—ব্রহ্মযজ্ঞ, পিতৃযজ্ঞ, দেবযজ্ঞ, ভূতযজ্ঞ, নৃযজ্ঞ। আত্মজ্ঞানলাভার্থ বেদাধ্যয়নকে ব্রহ্মযজ্ঞ, পিতৃশ্রাদ্ধ তর্পণাদিকে পিতৃযজ্ঞ, বেদার্থ অগ্নি হোত্রাদি দেবযজ্ঞ, কাক কুক্কুরাদির উদ্দেশে অন্নদানকে ভূতযজ্ঞ, এবং অতিথিসৎকারকে নৃযজ্ঞ বলে। স্বাধ্যায়ঃ=ব্রহ্মযজ্ঞঃ; অধ্যয়ন ও অধ্যাপন। তপঃ=শারীরাদিঃ; শরীরসাধ্য উপবাসাদি। তপঃ ত্রিবিধ, শারীরিক, বাঙ্ময় ও মানসিক (১৭ অধ্যায়ের ১৪, ১৫ এবং ১৬ শ্লোক দেখুন)। আর্জ্জবং=(ঋজু+ষ্ণ) ঋজুত্বং; সরলতা।

পূর্ব্বাধ্যায়ে ঊর্দ্ধমূলমধঃশাখ সংসাররূপ বৃক্ষের বর্ণনাকালে মনুষ্যদেহে প্রারব্ধ সম্ভূত বাসনা সমুদায় উক্ত বৃক্ষের অবান্তর মূলরূপে বর্ণিত হইয়াছে। নবম অধ্যায়ের ১২ এবং ১৩ শ্লোকে ভগবান্ সেই সকল বাসনাকে দৈবী, আসুরী, ও রাক্ষসী প্রকৃতি বলিয়া ত্রিবিধ ভাগে বিভক্ত করিয়াছেন। অত্রাধ্যায়ে উক্ত বিষয় প্রপঞ্চিত হইতেছে। বেদবিহিত কর্ম্ম-প্রবৃত্তি, ও আত্মজ্ঞান প্রবৃত্তির ফলরূপ সাত্ত্বিকী শুভবাসনা সকলকে দৈবীপ্রকৃতি অথবা সম্পদ্ বলিয়া থাকে।

২। বেদবিরোধী সংসারপ্রবৃত্তির আধিক্যে অনুরাগ ইত্যাদি বাসনাগণকে আসুরী প্রকৃতি বলে।

৩। হিংসাদির আধিক্যে বিদ্বেষজনিত তামসিক বাসনাগণকে রাক্ষসী প্রকৃতি বলে। উক্ত বিভাগানুসারে সাত্ত্বিক বাসনা সকল দৈবী সম্পদ্, রাজসবাসনা আসুরী সম্পদ, এবং তামস বাসনা রাক্ষসী সম্পদ্। এইরূপে নবম অধ্যায়ে সূচিত হইয়াছে। কিন্তু বর্ত্তমান অধ্যায়ে রাজস ও তামস উভয় বাসনাগণকে আসুরী সম্পদ নামে অভিহিত হইল।

যাঁহারা ধর্ম্মপথে বিচরণ পূর্ব্বক পরিণামে মুক্তিলাভের আকাঙ্ক্ষা করেন তাঁহারা এবম্বিধ আসুরী সম্পদ্ পরিত্যাগ করিয়া দৈবী সম্পদ্ অবলম্বন করিবেন ইহাই এই অধ্যায়ে ব্যাখ্যাত হইবেক ॥ ১ ॥

This verse is to be read with the succeeding two verses.

1. The Lord in describing the Tree of the world (সংসারবৃক্ষঃ) in the preceding Book referred to the minor roots of the Tree. He said "Its small roots like bonds of action, enter downwards into the world of men" vide verse 2 Book XV. These roots represent desires in the hearts of men. The Lord in this Book divides these desires into two heads viz Divine and Undivine according to the main classifications of spiritual, essential and carnal.

(a) The Spiritual desires springing from spiritual wisdom (আত্মজ্ঞানং)

অহিংসা সত্যমক্রোধ, স্ত্যাগঃ শান্তিরপৈশুনম্।
দয়াভূতেষ্বলোলুপ্ত্বং, মার্দ্দবং হ্রীরচাপলম্ ॥ ২ ॥

অহিংসা, সত্যং, অক্রোধঃ, ত্যাগঃ, শান্তিঃ, অপৈশুনং, ভূতেষু দয়া, অলোলুপ্ত্বং, মার্দ্দবং, হ্রীঃ, অচাপলং ॥ ২ ॥

অহিংসা, সত্য, অক্রোধ, ত্যাগ, শান্তি, পরদোষের অদর্শন, সর্ব্বভূতে দয়া, লোভশূন্যতা, কোমলতা, লজ্জা ও অচপলতা ॥ ২ ॥

2. Harmlessness, truthfulness, absence of wrath, renunciation, equanimity, absence of calumny, compassion to all beings, uncovetuousness, mildness, modesty, and absence of vain activity.

---

and from a due observance of the works specified in the Vedas. These are divine properties.

(*b*) The essential and the carnal desires springing from attachments to material objects and lust &c are called the Demon-properties ( আসুরী সম্পদ্ ). I have called them the Undivine properties as distinguished from the Divine ( দৈবী সম্পদ্ ). The phrase "steadfastness in wisdom" ( জ্ঞানযোগব্যবস্থিতিঃ) is a resolution to remain constantly in union with spiritual wisdom ie a resolution to direct the mind inwards for spiritual meditation. Alms-giving ( দানং ) is charity to deserving objects, the principle underlying ( দরিদ্রান্ ভর কৌন্তেয় মা প্রযচ্ছেশ্বরেধনং ) I have rendered Jugya ( যজ্ঞঃ ) by worship, some have rendered it by sacrifices which may include killing of animals, infact যজ্ঞঃ here is not sacrifice, but a sort of ceremony by which we worship the God, the manes of our forefarthers, the inferior creation and guests. It includes study to which the Lord gives prominent place by separately referring to it. Study ( স্বাধ্যায়ঃ বা ব্রহ্মযজ্ঞঃ ) includes imparting instructions to others. Austerity ( তপঃ ) includes fasting &c by which the body is trained to bear the hardships and fatigues of life. Straight-forwardness ( আর্জ্জবং ) is literally open-heartedness.

স্বামী ॥ কিঞ্চ অহিংসা ইতি। অহিংসা—পরপীড়াবর্জ্জনং, সত্যং—যথাদৃষ্টার্থভাষণং, অক্রোধঃ—তাড়িতস্য অপি চিত্তে ক্রোধানুৎপত্তিঃ, ত্যাগঃ—ঔদার্য্যং, শান্তিঃ—চিত্তোপরতিঃ,

পৈশুনং—পরোক্ষে পরদোষ প্রকাশনং তদ্বর্জ্জনং অপৈশুনং, ভূতেষু দীনেষু দয়া, অলোলুপত্বং—লোভাভাবঃ, (অবর্ণলোপঃ তু আর্ষঃ) মার্দ্দবং—মৃদুত্বং অক্রূরতা, হ্রীঃ—অকার্য্য প্রবৃত্তৌলোকলজ্জা, অচাপলং—ব্যর্থক্রিয়ারাহিত্যং ॥ ২ ॥

ব্রহ্মযজ্ঞস্য স্বাধ্যায়েন পৃথক্‌করণাৎ দৈবী সম্পদমভিজাতস্য বিশেষণান্তরাণি দর্শয়তি; পূর্ব্ব শ্লোকে ব্রহ্মযজ্ঞরূপ স্বাধ্যায় যে কথিত হইয়াছে তাহা হইতে দৈবীপ্রকৃতিজাত অন্যান্য গুণ পৃথক্ করিয়া বলিতেছেন।

অহিংসা=অহিংসনং প্রাণিনাং পীড়াবর্জ্জনং; প্রাণিগণের প্রতি পীড়া পরিহার। সত্যং=অপ্রিয়ানৃতবর্জ্জনং; অপ্রিয় সত্য ও মিথ্যা ত্যাগ। অক্রোধঃ=পরৈরাক্রুষ্টস্যাভিহতস্য বা প্রাপ্তস্য ক্রোধস্যোপশমনং; অন্য কর্ত্তৃক আক্রুষ্ট ও প্রহৃত হইলে যে ক্রোধ উপস্থিত হয় তাহার পরিত্যাগ। ক্ষমতা থাকা সত্ত্বেও এইরূপ চিত্তবৃত্তির উপশমকে ক্ষমা বলে। পর শ্লোকে দ্বাবিংশ গুণ পদার্থ দর্শন কর। ত্যাগঃ=সংন্যাসঃ; সম্যক্‌রূপে বিষয়বাসনা পরিত্যাগ, সমস্ত কর্ম্ম ভগবানে সমর্পণ। শান্তিঃ=অন্তঃকরণস্যোপশমঃ; অন্তঃকরণের স্থৈর্য্য, মনকে জয় করার ক্ষমতাকে শান্তি বলে। অপৈশুনং = (পিশুন + ষ্ণ = পৈশুন, ন পৈশুনং অপৈশুনং) পররন্ধ্রাপ্রকটীকরণং; পরদোষ অদর্শনং, অন্যের নিকট অপরের দোষ কীর্ত্তন না করা। ভূতেষু দয়া=দুঃখিতেষু অনুকম্পা; দুঃখিত ব্যক্তিকে অনুগ্রহ করা। অলোলুপ্‌ত্বং=আর্ষঃ প্রয়োগঃ, অলুলুপত্বং আর্ষ প্রয়োগ, অলুলুপত্ব প্রচলিত প্রয়োগ। (ন+লোলুপ+ত্ব) ইন্দ্রিয়াণাং বিষয় সন্নিধাববিক্রিয়া; বিষয় সান্নিধ্যে ইন্দ্রিয়গণের অবিকার। মার্দ্দবং=(মৃদু + ষ্ণ) অক্রূরত্বং; কোমল বাক্য প্রয়োগ। হ্রীঃ=অকার্য্য প্রবৃত্ত্যারম্ভে তৎপ্রতিবন্ধিকা লোকলজ্জা; অন্যায় কার্য্যারম্ভে তাহার প্রতিবন্ধক লোকলজ্জা। অচাপলং=প্রয়োজনং বিনাপি বাক্‌পাণ্যাদি ব্যাপারয়িতৃত্বং চাপলং তদভাবঃ; বিনা প্রয়োজনে বাক্য ও হস্ত পদাদি বৃথা পরিচালনা করাকে চপলতা বলে তাহার অভাব।

শ্রীভগবান্ দৈবী সম্পদ্ বিস্তার করিতেছেন। প্রাণি বৃত্তিচ্ছেদঃ হিংসা, প্রাণিগণের জীবন নষ্ট করাকে হিংসা বলে তাহা না করা। সদা সত্যবাক্য কীর্ত্তন করা, সত্যং ব্রূয়াৎ প্রিয়ংব্রূয়াৎ ন ব্রূয়াৎ সত্যমপ্রিয়ং ইত্যাদিকে সত্য বলে। অনাদৃত বা তাড়িত হইয়াও ক্রুদ্ধ না হওয়াকে অক্রোধ বলে। স্বকীয় আত্মোন্নতি অথবা পরহিতে সন্ন্যাসকে ত্যাগ বলে পূর্ব্ব কথিত দান ও ত্যাগ মধ্যে পরিগণিত। অন্তঃকরণের স্থিরতাকে শান্তি বলে অর্থাৎ চিত্তবৃত্তির উপশম। পরোক্ষে পরদোষাদি কীর্ত্তনের নাম "পৈশুন" তাহার অভাবকে অর্থাৎ সেই প্রবৃত্তির সংযমকে অপৈশুন বলে। দীনের প্রতি করুণাকে ভূতে দয়া বলে। ভোগ্যবস্তুর সন্নিধানে উপভোগেচ্ছার সংযমকে "অলোলুপত্ব" বলে। মৃদুত্ব অর্থাৎ কোমল বাক্য প্রয়োগকে মার্দ্দব বলে। গর্হিত কর্ম্মানুষ্ঠান কালে যে লোকলজ্জা উপস্থিত হয় তাহাকে হ্রী বলে। বিনা প্রয়োজনে বাক্য ও হস্তাদির পরিচালনকে চাপলতা বলে তাহার অভাব ॥ ২ ॥

তেজঃ ক্ষমা ধৃতিঃ শৌচ, মদ্রোহোনাতিমানিতা।
ভবন্তি সম্পদং দৈবী, মভিজাতস্য ভারত ॥ ৩ ॥

ভোঃ ভারত! তেজঃ, ক্ষমা, ধৃতিঃ, শৌচং, অদ্রোহঃ, ন অতিমানিতা, (এতে) দৈবীং সম্পদং অভিজাতস্য ভবন্তি ॥ ৩ ॥

হে ভারত! তেজঃ, ক্ষমা, ধৃতি, শৌচ, অহিংসা, অভিমানশূন্যতা, দৈবী সম্পদাভিমুখে যাঁহারা জন্মগ্রহণ করেন তাঁহারা এই সমস্ত প্রাপ্ত হন ॥ ৩ ॥

3. O Bha'ratha! boldness, forgiveness, patience, purity, absence of a desire to injure others and absence of pride, these belong to them who are born with divine properties.

---

2. The Lord continues to recite the divine properties of man. Not to injure any living being is harmlessness ( অহিংসা ). To speak the truth and not unpleasant truth is meant by truthfulness ( সত্যং ). Absence of anger even when beaten or insulted is absence of wrath ( অক্রোধঃ ). Renouncing all fruits of action ie performing one's own duties without desire and abandoning all attachments is renunciation (ত্যাগঃ). Calmness of mind by curbing the passions and attachments is equanimity ( শান্তিঃ ). Not to speak ill of any one in his absence ie want of back-biting is absence of calumny ( অপৈশুনং ). Restraining a desire to enjoy an object even when the senses come in contact with it, is uncovetuousness (অলোলুপ্ত্বং). Mildness ( মার্দ্দবং ) is literally a tender tongue to all ie speaking to all in kind and courteous language. Modesty ( হ্রীঃ ) is the feeling of shame when about to commit an unjust action. Vain talk and useless activity of the limbs is vain activity ( চাপলং ), absence of this is অচাপলং.

স্বামী ॥ কিঞ্চ তেজঃ ইতি। তেজঃ—প্রাগল্‌ভ্যং, ক্ষমা—পরিভবাদিষু উৎপদ্যমানেষু ক্রোধ প্রতিবন্ধঃ, ধৃতিঃ—দুঃখাদিভিঃ অবসাদে চিত্তস্য স্থিরীকরণং, শৌচং—বাহ্যাভ্যন্তর শুদ্ধিঃ, অদ্রোহঃ—জিঘাংসারাহিত্যং, অতিমানিতা—আত্মনি অতিপূজ্যত্বাভিমানঃ তদভাবঃ নাতিমানিতা, এতানি অভয়াদীনি ষড়বিংশতি প্রকারাণি দৈবীং সম্পদং অভিজাতস্য ভবন্তি

দেবযোগ্যাং সাত্ত্বিকীং সম্পদং অভিলক্ষ্য তদাভিমুখ্যেন জাতস্য ভাবিকল্যাণস্য পুংসঃ ভবন্তি ইত্যর্থঃ ॥ ৩ ॥

দৈবীং সম্পদং প্রাপ্তস্য বিশেষণান্তরাণ্যপি সন্তীত্যাহ; দৈবী সম্পদ প্রাপ্ত ব্যক্তিগণের অন্য বিশেষণ কীর্ত্তন করিতেছেন। ভগবান্ অত্র শ্লোকে যে গুণ সমূহের বিষয় বর্ণন করিবেন তাহা সমস্তই আভ্যন্তরিক গুণ তজ্জন্য এই সমস্ত শব্দের যে তাৎপর্য্য এই স্থানে দেওয়া হইল তাহাই গ্রহণ করিতে হইবেক। ইহাদিগের অন্যার্থ আছে কিন্তু তাহা গ্রহণ করিতে হইবেক না।

তেজঃ=প্রাগল্ভ্যং, ন ত্বক্ গতাদীপ্তিঃ, স্ত্রী বালকাদিভিরণভিবাধ্যত্বং; অপরাভূতত্ব, চর্ম্মগতলাবণ্য নহে স্ত্রী বালক, ও অল্প বুদ্ধি ব্যক্তিদ্বারা অভিভূত না হইয়া আত্মাকে স্থির রাখিবার শক্তিকে তেজ বলে। ক্ষমা=সত্যপি সামর্থ্যে পরিভবহেতুং প্রতিক্রোধস্যানুৎপত্তিঃ; সামর্থ থাকা সত্ত্বেও অপকারী ব্যক্তির প্রতি ক্রোধ প্রকাশ না করা। ধৃতিঃ=দেহেন্দ্রিয়েষবসাদং প্রাপ্তেষপি তদুত্তম্ভকঃ প্রযত্নবিশেষঃ; দেহেন্দ্রিয়গণ অবসন্ন হইলেও তাহাদিগকে সজীব রাখিবার শক্তি বিশেষ। শৌচং=অর্থপ্রয়োগাদৌ মায়ানৃতাদিরাহিত্যং নতু মৃজ্জলাদিজনিতং বাহ্যমত্রগ্রাহ্যং; মায়া ছল ও মিথ্যাদির অভাব জন্য অন্তঃকরণের নির্ম্মলতা, বাহ্যিক মৃজ্জলাদি দ্বারা দেহ শুদ্ধিকরণকে শৌচ বলিয়া এ স্থানে গ্রহণ করিতে হইবে না। অদ্রোহঃ = পরজিঘাংসাভাবোঽহিংসন্; অন্য প্রাণীকে হিংসা না করা। অতিমানিতা=অত্যর্থং মানোঽতিমানঃ স যস্য বিদ্যতে সোঽতিমানী তস্য ভাবোঽতিমানিতা; যাঁহার অতিমান আছে তাঁহাকে অতিমানী বলে, এইরূপ অতিমান শূন্যতা। এতে=এই সকল গুণ। দৈবীং = শুদ্ধসত্ত্বময়ীং; নির্ম্মলসত্ত্বগুণযুক্ত। সম্পদং = বাসনাসন্ততিং; বাসনা সমূহ, অভি শব্দ যোগে দ্বিতীয়া বিভক্তি। অভিজাতস্য=অভিলক্ষীকৃত্যজাতস্য; অভিমুখী হইয়া জাতপুরুষের। ভবন্তি=উৎপদ্যন্তে; উৎপন্ন হয়।

দৈবী সম্পদাভিমুখে যাঁহারা জন্মগ্রহণ করেন অর্থাৎ পূর্ব্ব প্রারব্ধানুসারে যাঁহারা দৈবী প্রকৃতিবিশিষ্ট হইয়া ইহলোকে অবতীর্ণ হন তাঁহাদিগের কি কি গুণ তাহা ভগবান্ "অভয়" হইতে আরম্ভ করিয়া "নাতিমানিতা" পর্য্যন্ত ষড়্‌বিংশ গুণ বর্ণন করিলেন। এই ষড়্‌বিংশ গুণ বা প্রকৃতি সত্ত্বগুণপ্রসূত। ভগবান্ মানুষকে ত্রিবিধ শ্রেণীতে বিভক্ত করিলেন। সত্ত্বগুণ বিশিষ্ট ব্যক্তিগণ দৈবীসম্পদ্‌বিশিষ্ট দেবগণ, রজস্তমোগুণবিশিষ্ট ব্যক্তিগণ আসুরী সম্পদ্‌বিশিষ্ট অসুরগণ। মধুসূদন সরস্বতী এই ষড়্‌বিংশ গুণকে চারিভাগে বিভক্ত করিতেছেন, যথা;— অভয় অর্থাৎ সর্ব্বপ্রকার ভয়শূন্যতা, সত্ত্বসংশুদ্ধি অর্থাৎ অন্তঃকরণের নির্ম্মলতা, এবং জ্ঞানযোগ ব্যবস্থিতি অর্থাৎ একাগ্রচিত্তে পরমাত্মার চিন্তা এই ত্রিবিধ ভাব পরমহংস ধর্ম্মের অসাধারণ লক্ষণ। সর্ব্বপ্রকার ভয়শূন্য হইয়া সুনির্ম্মল চিত্তে পরমাত্মার ধ্যান, দান, এবং যজ্ঞ এই ত্রিবিধ কার্য্য চতুর্ব্বর্ণের সাধারণ গার্হস্থ্য ধর্ম্ম। এইস্থলে চকার প্রয়োগ দ্বারা গার্হস্থ্য ও অন্যান্য প্রবৃত্তি ধর্ম্মের কথা উল্লিখিত হইয়াছে। যজ্ঞ মধ্যে স্বাধ্যায় অর্থাৎ বেদাদি অধ্যয়ন

দম্ভো দর্পোঽভিমানশ্চ, ক্রোধঃ পারুষ্যমেব চ।
অজ্ঞানং চাভিজাতস্য, পার্থ সম্পদমাসুরীম্ ॥ ৪ ॥

ভোঃ পার্থ! দম্ভঃ, দর্পঃ চ অভিমানঃ, ক্রোধঃ, চ পারুষ্যং, অজ্ঞানং এব চ (এতে) আসুরীং সম্পদং অভিজাতস্য (ভবন্তি) ॥ ৪ ॥

হে পার্থ! দম্ভ, দর্প, এবং অভিমান, ক্রোধ, এবং কর্কশতা ও অজ্ঞান এই সমুদায় যাঁহারা আসুরী সম্পদাভিমুখে জন্মগ্রহণ করেন তাঁহারা প্রাপ্ত হন ॥ ৪ ॥

4. O Partha! ostentation, pride, arrogance, and wrath, and harshness and unwisdom belong to them who are born with demon properties.

---

ব্রহ্মচর্য্য ধর্ম্মের উপলক্ষণ তজ্জন্য পৃথক্‌রূপে তাহা কথিত হইল। তপঃ ত্রিবিধ তাহা বানপ্রস্থের অসাধারণ ধর্ম্ম। ভগবান্ "অভয় হইতে তপঃ" পর্য্যন্ত ব্রহ্মচারী, গৃহস্থ, বানপ্রস্থ, ও ভিক্ষু অর্থাৎ পরমহংসের ধর্ম্মের কার্য্য উল্লেখ করিলেন। এইক্ষণে "আর্জ্জব হইতে চতুর্ব্বর্ণের অসাধারণ ধর্ম্মের কথা উল্লেখ করিতেছেন।" "আর্জ্জব" হইতে "অচাপল" ব্রাহ্মণের অসাধারণ ধর্ম্ম। তেজঃ, ক্ষমা, ধৃতি এই ত্রিবিধ ক্ষত্রিয়ের অসাধারণ ধর্ম্ম। শৌচ ও অদ্রোহ বৈশ্যদিগের অসাধারণ ধর্ম্ম। ন অতিমানিতা শূদ্রদিগের অসাধারণ ধর্ম্ম। এইপ্রকার বিভাগ কেবল মধুসূদন সরস্বতী তাঁহার টীকায় নির্দ্দিষ্ট করিয়াছেন। বাস্তবিকপক্ষে দৈবীসম্পদ্ বলিয়া ভগবান্ যে সমস্ত গুণ কীর্ত্তন করিলেন তাহা সাত্ত্বিকগুণ, এবং যাঁহারা দেবগণ তাঁহারা উক্ত গুণ সকল অবলম্বন পূর্ব্বক জন্মগ্রহণ করিয়া থাকেন ॥ ৩ ॥

3. The Lord finishes in this verse the recitation of Divine properties. Boldness (তেজঃ) is meant to signify an unconquerable spirit, ie a spirit not overcome by boys and others of weak intellect, it does not include the beauty of the flesh. Forgiveness (ক্ষমা) is to pardon an opponent even when one is insulted and beaten. Patience (ধৃতিঃ) is the power of retaining equanimity of mind under very trying circumstances. Purity (শৌচং) is purity of heart, it excludes external ablutions &c.

স্বামী ॥ আসুরীং সম্পদং আহ—দম্ভঃ ইতি। দম্ভঃ—ধর্ম্মধ্বজিত্বং, দর্পঃ—ধনবিদ্যাদি নিমিত্তং চিত্তস্য ঔৎসুক্যং, অভিমানঃ—ব্যাখ্যাতঃ এব ক্রোধঃ প্রসিদ্ধঃ, পারুষ্যং—নিষ্ঠুরত্বং, অজ্ঞানং—অবিবেকঃ, আসুরীং ইতি উপলক্ষণং অসুরাণাং রাক্ষসানাং চ যা সম্পত্তিঃ তাং অভিলক্ষ্য জাতস্য এতানি দম্ভাদীনি ভবন্তি ॥ ৪ ॥

আদেয়ত্বেন দৈবীং সম্পদমুক্তেদানীং হেয়ত্বেনাসুরীং সম্পদমেকেন শ্লোকেন সংক্ষিপ্যাহ; উপাদেয়তাপ্রযুক্ত দৈবীসম্পদের বিষয় অগ্রে কীর্ত্তন করিয়া ভগবান্ এইক্ষণে হেয় আসুরী সম্পদের বিষয় সংক্ষেপে এই শ্লোকে কীর্ত্তন করিলেন।

দম্ভঃ=ধার্ম্মিকতয়াত্মনঃ খ্যাপনং তদেব ধর্ম্মধ্বজিত্বং; ধার্ম্মিক খ্যাতি পাইবার বাসনায় বাহ্যিক আড়ম্বর অর্থাৎ ধর্ম্মের ভান করা। দর্পঃ=ধনস্বজনাদি নিমিত্তো মহত্ত্বাবধারণাহেগর্ব্ববিশেষঃ; ধনজনাদি নিমিত্ত আমি শ্রেষ্ঠ এইরূপ গর্ব্ব বিশেষ। অভিমানঃ=আত্মন্যত্যন্ত পূজ্যত্বাতিশয়াধ্যারোপঃ; আমি অত্যন্ত পূজ্য এইরূপ অধিক পরিমাণে অভিমান। ক্রোধঃ=স্বপরাপকার প্রবৃত্তিহেতুরভিজ্বলনাত্মকোহন্তঃকরণবৃত্তিবিশেষঃ; নিজের ও অন্যের অপকার জনক উত্তেজিত চিত্তবৃত্তিবিশেষ। পারুষ্যং=প্রত্যক্ষরুক্ষবদনশীলত্বং নিষ্ঠুরত্বং বা; সম্মুখে কর্কশ বাক্য বলা অথবা নিষ্ঠুরত্ব। অজ্ঞানং=কর্ত্তব্যাকর্ত্তব্যাদিবিষয়বিবেকাভাবঃ; হিতাহিত জ্ঞানাভাব। চ=চকারোহনুক্তানাং ভাবভূতানাং চাপল্যাদি দোষাণাং সমুচ্চয়ার্থঃ; চাপল্যাদি ভাব সকল যাহা উক্ত হইল না সে সমস্ত "চ" কার প্রয়োগ হওয়াতে বুঝিতে হইবে। চ=চ শব্দোহনুক্তানাং অভাবভূতানামধৃত্যাদিদোষাণাং সমুচ্চয়ার্থঃ; অধৃতি আদি অনুক্ত দোষ সকল এই চকার প্রয়োগে বুঝিতে হইবে। এতে=দম্ভাদ্যাঃ অজ্ঞানান্তাদোষাঃ; দম্ভাদি অজ্ঞান পর্য্যন্ত দোষ সকল। আসুরীং=অসুররমণে হেতুভূতাং রজস্তমোময়ীং; অসুরপ্রিয় রজস্তমোগুণবিশিষ্ট। সম্পদং=অশুভবাসনাসন্ততিং; অশুভ বাসনা সকল। অভিজাতস্য=শরীরারম্ভকালে পাপকর্ম্মভিরভিব্যক্তমভিলক্ষ্যজাতস্য কুপুরুষস্য; জন্মকালে পূর্ব্ব প্রারব্ধ বশতঃ পাপকর্ম্মাভিমুখী কুপুরুষগণের।

দৈবীসম্পদ্ কীর্ত্তন করিয়া ভগবান্ একটী শ্লোকে আসুরীসম্পদ্ বর্ণন করিতেছেন। যাঁহারা আসুরীসম্পদাভিমুখে জন্মগ্রহণ করেন তাঁহাদিগের কি কি প্রবৃত্তি তাহা কীর্ত্তন করিতেছেন। ভগবান্ অর্জ্জুনকে পার্থ বলিয়া সম্বোধন করিলেন, কেন না তাঁহার মাতৃকুলের পবিত্রতাহেতু তিনি দৈবীসম্পদ্ লইয়া জন্মগ্রহণ করিয়াছেন। ভগবান্ নিম্নলিখিত গুণকে আসুরীসম্পদ্ বলিয়া কীর্ত্তন করিলেন। আমি অত্যন্ত ধার্ম্মিক এইরূপ অভিমানকে দম্ভ বলে। আমি ধন জন সম্পন্ন এইরূপ আত্মাভিমানকে দর্প, এবং আমি অত্যন্ত শ্রেষ্ঠ তজ্জন্য সকলের পূজ্য এইরূপ জ্ঞানকে অভিমান বলে। অন্যের অপকার করিবার বাসনায় চিত্তের উত্তেজনাকে ক্রোধ বলে। কর্কশ বচনদ্বারা অন্যকে সম্বোধন করাকে পারুষ্য বলে। কোন্‌টী কর্ত্তব্য কোন্‌টী অকর্ত্তব্য এইরূপ বিবেকাভাবকে অজ্ঞান বলে। ভগবান্ অত্র শ্লোকে ৩টী চকার ব্যবহার করিয়াছেন তন্মধ্যে শেষ ২টীর অর্থ অত্র স্থানে বলা হইতেছে। পারুষ্য শব্দের পর যে "চ" শব্দ ব্যবহার করিয়াছেন তদ্দ্বারা চাপল্যাদি ভাব সকল এবং অজ্ঞান শব্দের পর যে "চ" কার ব্যবহার করিয়াছেন তদ্দ্বারা অধৃতি আদি অনুক্ত দোষ সকল গ্রহণ করিতে হইবেক। অর্থাৎ দৈবীসম্পদ্ বলিয়া যে সকল গুণ উক্ত হইয়াছে তাহার বিপরীত গুণ সকল পূর্ব্বপ্রারব্ধানুসারে সঙ্গে লইয়া আসুরীসম্পৎসম্পন্ন পুরুষগণ অবনীমণ্ডলে

দৈবী সম্পদ্বিমোক্ষায়, নিবন্ধায়াসুরীমতা।
মাশুচঃ সম্পদং দৈবী, মভিজাতোঽসি পাণ্ডব ॥ ৫ ॥

ভোঃ পাণ্ডব! দৈবী সম্পদ্বিমোক্ষায়, আসুরী নিবন্ধায়মতা মাশুচঃ। (যতঃ ত্বং) দৈবীং সম্পদং অভিজাতঃ অসি ॥ ৫ ॥

হে পাণ্ডব! দৈবীসম্পদ্ মোক্ষের হেতু, এবং আসুরী সম্পদ্ বন্ধনের হেতু বলিয়া উক্ত হইয়াছে। শোক পরিত্যাগ কর, কারণ তুমি দৈবী সম্পদ্ সহ জন্মগ্রহণ করিয়াছ ॥ ৫ ॥

5. O Pa'ndaba ! it has been said that divine-properties are for liberation and demon-properties are for bondage. Grieve not, for thou art born with divine properties.

জন্মগ্রহণ করিয়া থাকেন। এই সমস্ত প্রকৃতি রজঃ ও তমঃ এই গুণদ্বয় হইতে সমুৎপন্ন হইয়া থাকে ॥ ৪ ॥

4. In this verse ostentation, pride, and arrogance are nearly synonymous terms. Ostentation ( দম্ভঃ ) is an external show of piety to obtain the reputation of a pious man. Pride ( দর্পঃ ) is a feeling of greatness for riches and learning. Arrogance ( অভিমানঃ ) is a feeling akin to vanity under which one thinks himself deserving of great respect. Wrath (ক্রোধঃ) is a passion under which men seek to injure others. Harshness (পারুষ্য) is speaking harsh words in the very face of a man. Unwisdom ( অজ্ঞানং ) is want of discernment between things real and unreal. The 2 ands ( চকার ) before harshness and unwisdom include the reverse of other qualities, mentioned in verses 1, 2, and 3 as belonging to men of divine properties ie of spirit-born life.

স্বামী ॥ এতয়োঃ সম্পদোঃ কার্য্যং দর্শয়ন্ আহ দৈবী ইতি। দৈবী যা সম্পৎ তয়াযুক্তঃ, ময়া উপদিষ্টে তত্ত্বজ্ঞানে অধিকারী, আসুর্য্যা সম্পদা যুক্তঃ তু নিত্যং সংসারী ইত্যর্থঃ, এতৎ শ্রুত্বা কিং অহং অত্র অধিকারী ন বা ইতি সন্দেহাৎ ব্যাকুলং অর্জ্জুনং আশ্বাসয়তি হে ভারত, মাশুচঃ—শোকং মাকার্ষীঃ যতঃ ত্বং দৈবীং সম্পদং অভিজাতঃ অসি ॥ ৫ ॥

অনয়োঃ সম্পদোঃ ফলবিভাগোঽভিধীয়তে; এতদুভয় সম্পদের ফল বিশেষ কীর্ত্তন করিতেছেন।

দ্বৌ ভূতসর্গৌ লোকেঽস্মিন্, দৈব আসুর এব চ।
দৈবো বিস্তরশঃ প্রোক্ত, আসুরং পার্থ মে শৃণু ॥ ৬ ॥

হে পার্থ! অস্মিন্‌লোকে দৈবঃ আসুরঃ চ এব দ্বৌ ভূতসর্গৌ (স্তঃ) দৈবঃ বিস্তরশঃ প্রোক্তঃ আসুরং মে শৃণু ॥ ৬ ॥

হে পার্থ! ইহলোকে দৈব এবং আসুর দ্বিবিধ প্রকার সৃষ্ট জীবাত্মা আছে। দৈবপ্রকৃতির বিষয় বিস্তৃতরূপে ব্যাখ্যাত হইয়াছে, আসুর প্রকৃতির বিষয় আমার নিকট শ্রবণ কর ॥ ৬ ॥

6. O Pa'rtha! in this world there exist two sorts of beings, the divine and the undivine. The divine has been described in detail, now hear from Me the undivine.

বিমোক্ষায়=সংসারবন্ধনাদ্বিমোক্ষায় কৈবল্যায়; সংসারবন্ধন মোচনের নিমিত্ত অর্থাৎ কৈবল্যের জন্য। আসুরী=যস্য শাস্ত্র নিষিদ্ধা ফলাভিসন্ধিপূর্ব্বা সাহঙ্কারা চ রাজসী তামসী ক্রিয়া তস্য সা সর্ব্বাহি আসুরীসম্পৎ; যাহার শাস্ত্র নিষিদ্ধ ফলকামনা ও অহঙ্কারের সহিত রজস্তমোগুণময় ক্রিয়া তাহার সমুদায়ই আসুরী। নিবন্ধায়=সংসারবন্ধায়; সংসারবন্ধনের জন্য। মতা=সম্মতা, শাস্ত্রাণাং তদনুসারিণাঞ্চ; শাস্ত্র ও শাস্ত্রানুসারি ব্যক্তিগণের অভিপ্রেত। মাশুচঃ=শোকং মাকার্ষীঃ; শোক করিও না। যতঃ=যস্মাৎ; যেহেতুক। দৈবীং সম্পদং অভিজাতোঽসি—দৈবীং সম্পদং অভিলক্ষ্য প্রাগর্জ্জিত কল্যাণো ভাবিকল্যাণশ্চ ত্বমসি; তুমি দৈবীসম্পদাভিমুখে পূর্ব্বজন্মার্জ্জিত পুণ্যফলে ভাবিকল্যাণলাভার্থে জন্ম পরিগ্রহ করিয়াছে।

দৈবী আসুরীসম্পদ্ কাহাকে বলে তাহা ব্যাখ্যা করিয়া শ্রীভগবান্ তাহাদিগের পরিণামফল কীর্ত্তন করিতেছেন। দৈবীসম্পদ্ সমস্তই সাত্ত্বিকী ও আসুরীসম্পদ্ সমস্তই রজস্তমোগুণময়ী। দৈবীসম্পদে জীব ক্রমশঃ মোক্ষপথে ও আসুরী সম্পদে ক্রমশঃ সংসারাবর্ত্তনে প্রধাবিত হয়। জীবের দৈবী ও আসুরীসম্পদ্ পূর্ব্বজন্মার্জ্জিত কর্ম্মফলে হয় তাহার সন্দেহ নাই। কিন্তু যিনি পূর্ব্ব কথিত সত্ত্বসংশুদ্ধি ভগবদ্ভক্তি ও জ্ঞানযোগে অবস্থান করিতে পারেন তিনি ইহজীবনে কর্ম্মফলে মোক্ষলাভ করিতে পারিবেন; পরন্তু জীবাত্মা নির্লিপ্ত ও স্বতঃই দৈবীসম্পদ্‌সম্পন্ন তজ্জন্য ভগবান্ বলিলেন হে জীব শোক করিও না। তোমার আত্মা দৈবীসম্পদ্‌বিশিষ্ট ভগবদ্ভক্তি ও জ্ঞানযোগদ্বারা তুমি অচিরে মুক্তিপথের অধিকারী হইবে। এই শ্লোকে পাণ্ডব শব্দ ব্যবহার করিয়া ইহাই ইঙ্গিত করিলেন যে পাণ্ডু ভূপতির বংশধরগণ সকলেই দৈবীসম্পদ্ যুক্ত অর্জ্জুনও সেইরূপ ॥ ৫ ॥

5. **Having described the divine and demon properties the Lord shows in this verse the effects they produce. The divine properties lead the** aspirant to liberation, while the demon properties bind the embodied-soul **with fetters** and prevent its upward flight. Pa'ndaba is a symbolical expression for embodied-soul. The Lord says in effect "None need despair as originally all were spirit-born, it is by work ( karma ) that men become good or bad ie possessed of righteous or vicious properties.

স্বামী ॥ আসুরীসম্পৎ সর্ব্বাত্মানা বর্জ্জয়িতব্যা ইতি এতদর্থং আসুরীং সম্পদং প্রপঞ্চয়িতুং আহ দ্বৌ ইতি। দ্বৌ—দ্বিঃপ্রকারৌ ভূতানাং সর্গৌ মে বচনাৎ শৃণু, আসুর—রাক্ষসপ্রকৃত্যোঃ একীকরণেন দ্বৌ ইতি উক্তং অতঃ "রাক্ষসীমাসুরীঞ্চৈব প্রকৃতিং মোহিনীং শ্রিতা" ইত্যাদিনা নবমাধ্যায়োক্ত প্রকৃতি ত্রৈবিধ্যেন অবিরোধঃ. স্পষ্টং অন্যৎ ॥ ৬ ॥

— নির্দ্দয়ানাং রক্ষসাং সম্পত্তৃতীয়াস্তি সা কস্মান্নোক্তেত্যাশঙ্ক্যাসুর্য্যামন্তর্ভাবাদিত্যাহ দ্বাবিতি; প্রাণিহিংসক রক্ষোগণের তৃতীয়া রাক্ষসীসম্পদ্ কি কারণে উক্ত হইল না এবম্প্রকার আশঙ্কা নিবারণ জন্য রাক্ষসী প্রবৃত্তি আসুরীর মধ্যে ভুক্ত ইহাই দেখাইতেছেন।

হে পার্থ=সম্বন্ধসূচনেনানুপেক্ষণীয়তাং দর্শয়তি; তুমি পৃথানাম্নী বিদুষী রমণীর পুত্র তোমাদ্বারা এই সমস্ত কার্য্য হইতে পারে তাহা প্রদর্শন করিবার জন্য ভগবান্ অর্জ্জুনকে পার্থ বলিয়া সম্বোধন করিলেন। অস্মিন্লোকে=সংসারমার্গে। দৈবঃ—যদা যো মনুষ্যঃ শাস্ত্র সংস্কার প্রাবল্যেন স্বভাবসিদ্ধৌ রাগদ্বেষাবভিভূয় ধর্ম্মপরায়ণো ভবতি স তদা দেবঃ তস্য ভাবঃ; যে কালে যে মনুষ্য ধর্ম্মশাস্ত্রে বিশেষ ব্যুৎপত্তিহেতু চিত্তশুদ্ধিদ্বারা রাগদ্বেষাদি পরিত্যাগ পূর্ব্বক ধর্ম্মপরায়ণ হন তাঁহারাই দেব, সেই ব্যক্তির ভাবকে দৈব বলে। আসুরঃ=যদা যো মনুষ্যঃ স্বভাবসিদ্ধ রাগদ্বেষপ্রাবল্যেন শাস্ত্রসংস্কারমভিভূয়াধর্ম্মপরায়ণো ভবতি স তদা অসুরঃ তস্য ভাবঃ; যৎকালে যে মনুষ্য নিজ প্রকৃতিগত রাগদ্বেষাদির আধিক্যে শাস্ত্রসংস্কার উপেক্ষা করতঃ অধর্ম্মপরায়ণ হয় তাহাকে অসুর বলা যায় তাহার ধর্ম্মের নাম আসুর। দ্বৌ = দ্বিঃসংখ্যাকৌ; দ্বিবিধ। ভূতসর্গৌ = ভূতানাং মনুষ্যাণাং সর্গৌ সৃষ্টিভূতসর্গৌ সৃজ্যেতে ইতি সর্গৌ ভূতান্যেব সৃজ্যমানানি দৈবাসুর সম্পদ্যুক্তানি দ্বৌ ভূতসর্গাবিত্যুচ্যেতে ন তু রাক্ষসো মানুষোবাঽধিকঃ; সৃষ্টিভূত মানুষগণ মধ্যে দৈবাসুর সম্পদ্যুক্ত দুই প্রকার জীব আছে, তদধিক রাক্ষস কি মানুষ কোন জীব নাই। অর্থাৎ রাক্ষস প্রকৃতি বলিয়া যাহা নবমে সূচিত হইয়াছে তাহা আসুরী প্রকৃতিভুক্ত। বিস্তরশঃ প্রোক্তঃ—বিস্তরপ্রকারৈঃ স্থিতপ্রজ্ঞ লক্ষণেন দ্বিতীয়ে, ভক্তিলক্ষণেন দ্বাদশে, জ্ঞানলক্ষণেন ত্রয়োদশে, গুণাতীতলক্ষণেন চতুর্দশে, ইত্যাদ্যমিতাদিনা প্রোক্তঃ; বিস্তৃতভাবে অর্থাৎ দ্বিতীয় অধ্যায়ে স্থিতপ্রজ্ঞ পুরুষের লক্ষণ দ্বারা, দ্বাদশাধ্যায়ে ভক্তিযোগদ্বারা, ত্রয়োদশাধ্যায়ে জ্ঞানলক্ষণদ্বারা, চতুর্দ্দশা-

প্রবৃত্তিঞ্চ নিবৃত্তিঞ্চ, জনা ন বিদুরাসুরাঃ।
ন শৌচং নাপিচাচারো, ন সত্যং তেষু বিদ্যতে ॥ ৭ ॥

অসুরাঃ জনাঃ প্রবৃত্তিং চ নিবৃত্তিং চ ন বিদুঃ। (অতঃ) তেষু শৌচং ন, আচারঃ চ অপি ন, সত্যং ন বিদ্যতে ॥ ৭ ॥

**আসুরিক ব্যক্তিগণ প্রবৃত্তি ও নিবৃত্তি জানে না, এই কারণে তাহাদিগের মধ্যে শৌচ এবং আচার এবং সত্য বিদ্যমান নাই ॥ ৭ ॥**

**7. The undivine men know not what is action and improper action, hence there is no purity, no character, nor truthfulness in them.**

---

ধ্যায়ে গুণাতীতলক্ষণদ্বারা এবং বর্ত্তমান অধ্যায়ে অভয় ইত্যাদি দ্বারা ব্যাখ্যাত হইয়াছে। আসুরং=ইদানীমাসুরং ভূতসর্গং; এইক্ষণে আসুর সর্গের বিষয়। মে শৃণু=মে মদ্বচনৈর্বিস্তরশঃ প্রতিপাদ্যমানং তং শৃণু্বানার্থমবধারয় সম্যক্তয়া জ্ঞাতস্য হি পরিবর্জনং শক্যতে; বিস্তৃতরূপে আমার বাক্য শ্রবণ কর আসুরী সম্পদের কুৎসিতভাব অবগত হইয়া তাহা সম্যক্প্রকারে ত্যাগ করিতে পারিবে।

পূর্ব্ব শ্লোকে ভগবান্ বলিয়াছেন যে দৈবীসম্পদ্ মুক্তির নিদান ও আসুরী সম্পদ্ বন্ধনের হেতু। উভয় সম্পদের বিষয় উপসংহার করিলেন দেখিয়া অর্জ্জুনের মনে একটী সন্দেহ হইল, তিনি মনে করিলেন যুদ্ধক্ষেত্রের অস্ত্রের ঝনঝনা ও মারমার তুমুল শব্দে ভগবান্ রাক্ষসী প্রকৃতি যাহা আমাদিগের সম্মুখে বিদ্যমান রহিয়াছে তাহার বিষয় ব্যাখ্যা করিতে ভ্রান্ত হইয়াছেন। এই প্রকৃতির বিষয় আমাদিগের অর্থাৎ ক্ষত্রিয়গণের বিশেষপ্রকার অবগত হওয়া আবশ্যক। এইরূপ মনে মনে আলোচনা করিতেছিলেন, অন্তর্যামী ভগবান্ তাহা জানিতে পারিয়া তৎক্ষণাৎ বলিলেন "দ্বৌ ভূতসর্গৌ" ইত্যাদি। অর্জ্জুন তুমি যাহা মনে করিতেছে তাহা নহে ইহজগতে দেবসর্গ ও অসুরসর্গ এই দুইপ্রকার ভূতসর্গই সৃষ্ট হইয়াছে। রাক্ষসী প্রকৃতিটী আসুরসর্গের অন্তর্ভূত, দেবগণ এবং অসুরগণ যেমন কশ্যপপত্নী অদিতি গর্ভসম্ভূত, তদ্রূপ দেবসর্গ অসুরসর্গ উভয় সর্গই এক প্রকৃতিরূপ মহদ্ব্রহ্মের গর্ভসম্ভূত। সর্ব্বপ্রথমে অসুরগণ তদনন্তর দেবগণ জন্মগ্রহণ করিয়াছিলেন। কেহ অসুর কেহ সুর প্রকৃতি লইয়া জন্মগ্রহণ করেন বটে কিন্তু ইহজন্মের কর্ম্মদ্বারা অসুরও সুর হন ও সুরও অসুর হন। অতএব কর্ম্মই মানুষের প্রকৃতি কর্ত্তৃ ॥ ৬ ॥

6. The Lord has described in the preceding verses the nature of the divine and of the undivine men. When men, abandoning all desires and attachments become righteous and lead a spiritual life, he is said to have

attained the divine nature. On the other hand when men become steeped in desires and lead a vicious life, he is said to have acquired the undivine nature. This Divine nature has been described at length in Book II regarding the stable-minded man, in Book XII regarding the devotee who is dear to the Lord, in Book XIII regarding the knower of the Field and in Book XIV regarding the man who has gone beyond the range of the 3 qualities and in this Book in verses 1, 2, and 3. The Lord now proceeds to describe in some detail the men of demon-born nature.

স্বামী ॥ আসুরীং বিস্তরশঃ নিরূপয়তি "প্রবৃত্তিঞ্চ" ইত্যাদি দ্বাদশভিঃ। ধর্ম্মে প্রবৃত্তিং অধর্ম্মাৎ নিবৃত্তিং চ আসুরস্বভাবাঃ জনাঃ ন জানন্তি, অতঃ শৌচং আচারঃ সত্যং চ তেষু নাস্তি এব ॥ ৭ ॥

বজ্জনীয়ামাসুরীং সম্পদং প্রাণিবিশেষণতয়া তানহমিত্যতঃ প্রাক্তনৈর্দ্বাদশভিঃ শ্লোকৈঃ-র্বিবৃণোতি; বর্ত্তমান শ্লোক হইতে তানহমিত্যাদি শ্লোকের পূর্ব্বে দ্বাদশ শ্লোক দ্বারা ভগবান্ পরিত্যজ্য আসুরী সম্পদের বিষয় প্রাণিগণের বিশেষণরূপে বিস্তার করিতেছেন।

প্রবৃত্তিং—প্রবৃত্তিবিষয়ং ধর্ম্মং; শাস্ত্রবিহিত কর্ম্ম। চ—তৎপ্রতিপাদকং বিধিবাক্যং; ধর্ম্মপ্রতিপাদক শাস্ত্র। নিবৃত্তিং—নিবৃত্তিবিষয়ং অধর্ম্মং; শাস্ত্র নিষিদ্ধ কর্ম্ম। চ—তৎ-প্রতিপাদকং নিষেধবাক্যং; শাস্ত্রোক্ত নিষেধবাক্য। ন বিদুঃ—ন জানন্তি: জানেন না। অতঃ—এতস্মাৎ; এইহেতুক। তেষু—আসুরীব্যক্তিষু; আসুরী ব্যক্তিগণে। শৌচং—বৈদিককর্ম্মযোগ্যত্বং শাস্ত্রসিদ্ধং বাহ্যমাভ্যন্তরঞ্চ; বাহ্যিক ও আন্তরিক শুদ্ধির হেতু বেদোক্ত ক্রিয়াবিশেষ। আচারং=মন্বাদিভিঃ উক্তং; মন্বাদি কথিত আচার। সত্যং=প্রিয় হিত যথার্থভাষনং; প্রিয় ও মঙ্গলকারি যথার্থ বাক্য। ন বিদ্যতে=থাকে না।

আসুরীসম্পদ্বিশিষ্ট ব্যক্তিগণ ৪টী বিষয় জানে না। ১ম—প্রবৃত্তি অর্থাৎ কোন্‌টী শাস্ত্রবিহিত কর্ম্ম। ২য়—নিবৃত্তি, কোন্‌টী শাস্ত্র নিষিদ্ধ কর্ম্ম। ৩য়—প্রথম চকারবোধ্য প্রবৃত্তি প্রতিপাদক বিধিবাক্য। ৪র্থ—দ্বিতীয় চকারবোধ্য শাস্ত্রোক্ত নিষেধ বাক্য। কোন্ কার্য্য করা কর্ত্তব্য কোন্ কার্য্য করা অকর্ত্তব্য, কোন্ শাস্ত্রে কোন্ কার্য্যের বিধান আছে, অথবা কোন কার্য্যের নিষেধ আছে তাহারা জানেনা। তাহারা নিম্নলিখিত কার্য্যগুলির অনুষ্ঠান করে না।

১ম—স্নানাদিদ্বারা বাহ্যিক শৌচ ও ঈশ্বরোপাসনা ধ্যানাদি দ্বারা আভ্যন্তরিক শৌচ।

২য়—মন্বাদি ধর্ম্মশাস্ত্রপ্রণেতৃগণ কর্ত্তৃক বিহিত আচার।

৩য়—প্রিয় মঙ্গলসহিতের জন্য সত্য, উভয়ার্থ সম্ভাষণ ॥ ৭ ॥

7. The Lord describes the nature of the undivine man in twelve verses commencing from this and ending in verse 18. The principle of

অসত্যমপ্রতিষ্ঠন্তে, জগদাহুরনীশ্বরম্।
অপরস্পরসম্ভূতং, কিমন্যৎকামহৈতুকম্ ॥ ৮ ॥

তে জগৎ অসত্যং, অপ্রতিষ্ঠং, অনীশ্বরং, অপরস্পরসম্ভূতং, কামহৈতুকং, অন্যৎ কিং ( অস্তি ইতি ) আহুঃ ॥ ৮ ॥

আসুর ব্যক্তিগন জগৎকে অসত্য, অপ্রতিষ্ঠিত, ঈশ্বরশূন্য, পুরুষ স্ত্রী সংযোগসম্ভূত, কাম একমাত্র কারণ অন্য কারণ কিছুই নাই বলিয়া থাকে ॥ ৮ ॥

8. They say that the universe is without a truth, is based on no moral principle, without a creator, brought about by union and caused by lust and no thing else.

action ( karma ) has been described in verse 17 Boook IV. It is classified in 3 parts viz (i) Action (ii) Improper action, and (iii) Inaction. Vide footnotes in page 198 Vol I. Here the Lord refers to action and improper action. That which should be done for the attainment of salvation is action, and that which should not be done as producing bondage is improper action. The undivine men know not what is action and what is improper action. They also ignore the scriptural injunctions regarding action and improper action. In the text chakars ( ands ) have been used. Acording to Madhusudan, one 'and' ( চকার ) signifies scriptural injunctions regarding action, and the second "and" (চকার) signifies scriptural injunctions regarding improper action. These undivine men do not observe the following. (i) Ablutions for external purifications. (ii) Spiritual meditations for internal purifications. (iii) They do not behave in the manner laid down in the scriptures by Manu and others. (iv) They do not speak the truth.

স্বামী ॥ নম্ন বেদক্তয়োঃ ধর্ম্মাধর্ম্ময়োঃ প্রবৃত্তিং নিবৃত্তিং চ কথং ন বিদুঃ কুতঃ বা ধর্ম্মাধর্ম্ময়োঃ অনঙ্গীকারে জগতঃ সুখদুঃখাদি ব্যবস্থাস্যাৎ কথং বা শৌচাচারাদিবিষয়াং ঈশ্বরাজ্ঞাং অতিবর্ত্তেরন্ ঈশ্বরানঙ্গীকারে চ কুতঃ জগদুৎপত্তিঃ স্যাৎ অতঃ আহ অসত্যং ইতি। নাস্তি সত্যং বেদপুরাণাদিপ্রমাণং যস্মিন্ তাদৃশং জগৎ আহুঃ। বেদাদীনাং প্রমাণ্যং ন মন্যন্তে

ইত্যর্থঃ। তৎ উক্তং "ত্রয়ঃ বেদস্য কর্ত্তারঃ মুনিভণ্ড নিশাচরাঃ" ইত্যাদি। অতঃ এব ন অস্তি ধর্ম্মাধর্ম্মরূপা প্রতিষ্ঠা—ব্যবস্থাহেতুঃ, যস্য তৎস্বাভাবিকং জগৎবৈচিত্র্যং আহুঃ ইত্যর্থঃ। অতঃ এব নাস্তি ঈশ্বরঃ কর্ত্তা ব্যবস্থাপকঃ চ যস্য তাদৃশং জগৎ আহুঃ। তর্হি কুতঃ অস্য জগতঃ উৎপত্তিঃ বদন্তি ইত্যতঃ আহ অপরস্পর সম্ভূতং ইতি, অপরঃ চ পরঃ চ ইতি অপরস্পরং অপরস্পরতঃ—অন্যোন্যতঃ, স্ত্রী পুংসয়োঃ মিথুনাৎ সম্ভূতং জগৎ। কিং অন্যং কারণং অস্য, ন অস্তি অন্যং কিঞ্চিৎ কিন্তু কামহেতুকং এব স্ত্রীঃ পুংসয়োঃ উভয়োঃ কামঃ এব প্রবাহরূপেণ হেতুঃ অস্য ইত্যর্থঃ॥ ৮॥

অসুরাণাং জনানাং বিশেষণান্তরাণ্যপিসন্তীত্যাহ; অসুরগণের অন্য বিশেষণ দেখাইতেছেন।

তে—আসুরাঃ; আসুরী ব্যক্তিগণ। জগৎ=পুনঃ পুনঃ গচ্ছতীতি; বারংবার গমনশীল অর্থাৎ অনিত্য নশ্বর। অসত্যং=নাস্তি সত্যং বেদপুরাণাদিপ্রমাণং যস্মিন্ তাদৃশং; বেদ পুরাণাদি প্রমাণশূন্য। অপ্রতিষ্ঠং=নাস্তি ধর্ম্মাধর্ম্মরূপা প্রতিষ্ঠা যস্য তাদৃশং; ধর্ম্মাধর্ম্ম কার্য্য শূন্য। অনীশ্বরং=সত্য সঙ্কল্পেনপ্রকৃত্যাবধিতিষ্ঠতা পরব্রহ্মণা পরমেশ্বরেণ রহিতং; সত্য সঙ্কল্পদ্বারা প্রকৃতিতে অধিষ্ঠিত পরব্রহ্মরূপ পরমেশ্বরশূন্য। অপরস্পরসম্ভূতং=(অপরঃ= পুরুষঃ+পরা=স্ত্রী) কামপ্রযুক্তয়োঃ স্ত্রীপুংসয়োঃ অন্যোন্য সংযোগাৎ সম্ভূতং; কামপ্রযুক্ত স্ত্রী পুরুষের সংযোগ বশতঃ উৎপন্ন। কামহেতুকং=কাম এব হেতুর্যস্য তৎ; কামই জগতের একমাত্র কারণ। অন্যং—অদৃষ্টং কারনং; অদৃষ্ট কারন। কিং অস্তি=নাস্তি ইত্যর্থঃ; অন্য কারন নাই। ইতি আহুঃ—(আ+ব্রু+অন্তি) ব্রুবন্তি; বলিয়া থাকেন।

আসুরীসম্পদসম্পন্ন ব্যক্তিগণের অন্যান্য বিশেষণ বিস্তৃতরূপে ব্যাখ্যা করিতেছেন। পূর্ব্ব শ্লোকে ভগবান্ বলিয়াছেন যে অসুরগণ সৎ ও অসৎ কর্ম্ম কাহাকে কহে তাহা জানে না ইহা কিরূপে সম্ভবপর হইতে পারে, কেন না প্রবৃত্তি ও নিবৃত্তি সম্বন্ধে বেদলিখিত ভগবদাজ্ঞা স্বতঃই প্রমাণসিদ্ধ এবং সর্ব্বলোকপ্রসিদ্ধ এইরূপ আশঙ্কা নিবারণ জন্য শ্রীভগবান্ বলিলেন যে অসুরগণ বলে যে বেদপুরাণাদিকল্পিত ও মিথ্যা এবং এই বিনাশশীল জগৎ অসত্য অর্থাৎ জগতের মূলে কোন সত্য সত্তার অস্তিত্ব নাই, উহা অপ্রতিষ্ঠ, অর্থাৎ ধর্ম্মাধর্ম্ম কার্য্যে উহা প্রতিষ্ঠিত নহে, ধর্ম্মাধর্ম্মময়ী প্রকৃতিদ্বারা উহা গঠিত তাহা আদৌ স্বীকার করে না। পূর্ব্ব শ্লোকে বলিয়াছেন যে তাহারা শৌচাচার বা সত্য সম্ভাষণ কিছুই করে না। ইহা কিরূপে সম্ভবপর হইতে পারে, কেন না শৌচাচার বর্জ্জিত মানুষকে শাসন করিবার জন্য স্বয়ং ভগবান্ শাসনকর্ত্তা বিদ্যমান রহিয়াছেন। এই আশঙ্কা নিবারণ জন্য ভগবান্ বলিলেন যে অসুরগণ অনীশ্বরবাদী, ভগবান্ যে শাসনকর্ত্তা বিদ্যমান্ রহিয়াছেন তাহা তাহারা আদৌ স্বীকার করে না। পক্ষান্তরে তাহারা বলে যে এই প্রত্যক্ষ পরিদৃশ্যমান জগৎ স্ত্রী পুরুষ সংযোগজনিত এবং কামই ইহার একমাত্র কারন। অন্য কোন প্রকার অদৃষ্ট কারণ তাহারা স্বীকার করে না॥ ৮॥

এতাং দৃষ্টিমবষ্টভ্য, নষ্টাত্মানোঽল্পবুদ্ধয়ঃ।
প্রভবন্ত্যুগ্রকর্ম্মাণঃ, ক্ষয়ায় জগতোঽহিতাঃ॥ ৯॥

এতাং দৃষ্টিং অবষ্টভ্য, নষ্টাত্মানঃ, অল্পবুদ্ধয়ঃ, উগ্রকর্ম্মাণঃ, অহিতাঃ (সন্তঃ) জগৎক্ষয়ায় প্রভবন্তি॥ ৯॥

এইরূপ দৃষ্টি আশ্রয় করিয়া মন্দমতি, অল্পবুদ্ধি, হিংসকব্যক্তিগণ শত্রু হইয়া জগতের ক্ষয় জন্য উৎপন্ন হয়॥ ৯॥

9. Seeing thus, these men of ruined souls, of small knowledge, of cruel deeds turn enemies and are born for the world's destruction.

8. These Ashuric undivine men hold very absurd ideas regarding the creation of the world. They say that no truth or fixed principle guides the dealings of men in this-world, that the various moral and religious codes viz the Vedas, Upanishads, Bible, &c &c have evolved out of pure imagination and have no moral binding force, that virtue and vice are mere jargons ie meaningless words, and that there is no creator of this world, that lust is the sole principle which guides it and it is produced by union of males and females. There is some difference of opinion amongst the translators regarding the phrase "brought about by union" (অপরস্পর সম্ভূতং). Mr Telang has rendered it by "without connections mutual". Mr Thompson by "arisen in certain succession". I have followed the sanscrit commentators Shankar, Swámi and Madhu Sudan who all agree in rendering it by "a union of males, females and others" (স্ত্রীপুরুষয়োরন্যোন্য সংযোগাৎ."

স্বামী॥ কিঞ্চ এতাং ইতি। এতাং—লৌকায়তিকানাং দৃষ্টিং—দর্শনং আশ্রিত্য, নষ্টাত্মানঃ—মলীমসচিত্তাঃ সন্তঃ, অল্পবুদ্ধয়ঃ—দৃষ্টার্থমাত্রমতয়ঃ, অতএব উগ্রং—হিংস্রং, কর্ম্ম যেষাং তে, অহিতাঃ—বৈরিণঃ, ভূত্বা জগতঃ ক্ষয়ায় প্রভবন্তি—উদ্ভবন্তি ইত্যর্থঃ॥ ৯॥

ইয়ং দৃষ্টিঃ শাস্ত্রীয় দৃষ্টিবদিষ্টৈবেত্যাশঙ্ক্যাহ; এই দৃষ্টি শাস্ত্রীয় দৃষ্টির ন্যায় জগতের মঙ্গল সাধক এইরূপ আশঙ্কা নিবারণ জন্য ভগবান্ বলিলেন।

এতাং=পূর্ব্বোক্তাং; পূর্ব্ব কথিত। দৃষ্টিং=লোকায়তি দর্শনং; প্রত্যক্ষ দর্শন। অবষ্টভ্য=আশ্রিত্য; আশ্রয় করিয়া। নষ্টাত্মানঃ=বিভ্রষ্ট পরলোকসাধনাঃ; যাহাদিগের

কামমাশ্রিত্য দুষ্পূরং, দম্ভমানমদান্বিতাঃ।
মোহাদ্‌গৃহীত্বাহসদ্‌গ্রাহান্, প্রবর্ত্তন্তেঽশুচিব্রতাঃ ॥ ১০ ॥

(তে) দুষ্পূরং কামং আশ্রিত্য, দম্ভমানমদান্বিতাঃ, অশুচিব্রতাঃ মোহাৎ অসৎগ্রাহান্ গৃহীত্বা (অকার্য্যে) প্রবর্ত্তন্তে ॥ ১০ ॥

ঐ সকল আসুর ব্যক্তিগণ দুষ্পূরণীয় কামাশ্রয় করতঃ দম্ভমানমদ-যুক্ত ও অশুভ কার্য্যে ব্রতী হইয়া মোহবশতঃ অসৎ অভিমান অবলম্বনে বিরুদ্ধ কার্য্যে প্রবৃত্ত হয় ॥ ১০ ॥

10. These undivine men surrendering themselves to insatiable desires, full of pride, conceit and arrogance perform impure work. Pursuing evil resolves through delusion they engage in evil action.

---

পরলোক সাধনোপায় বিনষ্ট হইয়াছে। অল্পবুদ্ধয়ঃ=দৃষ্টমাত্রোদ্দেশ প্রবৃত্তমতয়ঃ; প্রত্যক্ষ দৃষ্টানুসারে যাহাদিগের প্রবৃত্তি। উগ্রকর্ম্মাণঃ=সর্ব্বেষাং হিংসকাঃ; সকলের হিংসাপরা-য়ণ। অহিতাঃ সন্তঃ=শত্রবোভবন্তঃ; শত্রু হইয়া। জগতঃ ক্ষয়ায়=ব্যাঘ্র সর্পাদিরূপেণ জগদ্বিনাশায়; ব্যাঘ্র সর্পাদিরূপে জগৎ বিনাশের জন্য। প্রভবন্তি=উৎপদ্যন্তে; উৎপন্ন হয়।

পূর্ব্ব শ্লোকোল্লিখিত প্রত্যক্ষ দর্শন যে শাস্ত্র দর্শনের ন্যায় জগতের কল্যাণকর নহে তাহা শ্রীভগবান্ অত্র শ্লোকে ব্যাখ্যা করিতেছেন। এই জগৎ কামাভিলাষ চরিতার্থ জন্য বিনি-র্ম্মিত হইয়াছে এইরূপ সিদ্ধান্ত করিয়া অসুরগণ আত্মোন্নতির পথ রুদ্ধ করে তজ্জন্য তাহারা "নষ্টাত্মাঃ"। মল, মাংস, রক্ত বিনির্ম্মিত দেহতে তাহাদিগের বুদ্ধি পর্য্যবসিত হয়, আধ্যা-ত্মিকতত্ত্ব বুঝিতে পারে না তজ্জন্য তাহারা "অল্পবুদ্ধি"। তাহারা সকল প্রাণীর হিংসক তজ্জন্য উগ্রকর্ম্মাঃ, এইরূপ স্বভাবসম্পন্ন হইয়া তাহারা জগতের অহিতের জন্য জীবন ধারণ করে এবং দেহান্তরে সর্প ব্যাঘ্রাদি হিংস্রক জন্তুর শরীর ধারণ করিয়া প্রাণি ক্ষয় করিয়া থাকে ॥ ৯ ॥

9. Considering this universe as a house for gratifying lust these un-divine men ruin their souls. Men of ruined souls (নষ্টাত্মানঃ) is literally those who stop the progress of their souls in this and in the next world. Men of small knowledge (অল্পবুদ্ধয়ঃ) are those whose knowledge or intelli-gence does not go beyond their external vision ie those who can not perceive that there is something permanent in this impermanent transitory

চিন্তামপরিমেয়াঞ্চ, প্রলয়ান্তামুপাশ্রিতাঃ।
কামোপভোগপরমা, এতাবদিতি নিশ্চিতাঃ ॥ ১১ ॥
আশাপাশশতৈর্ব্বদ্ধাঃ, কামক্রোধপরায়ণাঃ।
ঈহন্তে কামভোগার্থ, মন্যায়েনার্থ সঞ্চয়ান্ ॥ ১২ ॥

যুগ্মকং।

( তে ) প্রলয়ান্তাং অপরিমেয়াং চিন্তাং উপাশ্রিতাঃ, কামোপভোগ-পরমাঃ এতাবৎ ইতি নিশ্চিতাঃ, আশাপাশশতৈঃবদ্ধাঃ, কামক্রোধপরা-য়ণাঃ, কামভোগার্থং অন্যায়েন অর্থ সঞ্চয়ান্ ঈহন্তে ॥ ১১ ॥ ১২ ॥

দুই শ্লোকের অর্থ।

তাহারা মরণকাল পর্য্যন্ত অপরিমেয় চিন্তাগ্রস্ত হইয়া কামোপ-ভোগই পরমার্থ এইরূপ নিশ্চয় করিয়া শত শত আশাপাশে আবদ্ধ ও কামক্রোধপরায়ণ হইয়া কামভোগার্থ অন্যায় পূর্ব্বক অর্থ সঞ্চয় করিতে যত্ন করে ॥ ১১ ॥ ১২ ॥

11 and 12. Indulging in boundless thoughts ending in death, considering as certain that the gratification of lust is the be-all of life, bound down with a hundred ties of hopes, given over to desires and anger, they strive by unlawful means to hoard up wealth for sensual enjoyments.

world. Men of cruel deeds (উগ্রকর্ম্মাণঃ) are men of fierce deeds who take pleasure in doing cruelty towards others. In this way they become enemies of the human race and after death assume the bodies of serpents and tigers and spread destruction amongst men.

স্বামী। অপি চ কামং ইতি। দুষ্পূরং—পূরয়িতুং অশক্যং, কামং আশ্রিত্য দম্ভাদিভিঃ যুক্তাঃ সন্তঃ ক্ষুদ্র দেবতারাধনাদৌ প্রবর্ত্তন্তে। কথং অসদ্গ্রাহান্ গৃহীত্বা অনেন মন্ত্রেণ এতাং দেবতাং আরাধ্য মহানিধীন্ সাধয়ামঃ ইত্যাদীন্ দুরাগ্রাহান্ মোহমাত্রেণ স্বীকৃত্য প্রবর্ত্তন্তে, অশুচিব্রতাঃ—অশুচীনি মদ্য মাংসাদি বিষয়াণি ব্রতানি যেষাং তে ॥ ১০॥

তানেব দুরাচারানসুরান্ প্রকারান্তরেণ নিদিশতি; সেই দুরাচার অসুরগণকে অন্য প্রকারে বর্ণনা করিতেছেন।

দুষ্পূরং = পূরয়িতুমশক্যং; পূরণে অযোগ্য। কামং = অভিলাষং; অভিলাষকে। অশুচিব্রতাঃ = অশুচীনি ব্রতানি যেষাং তে; অশুচি কার্যে নিরত। মোহাৎ = অজ্ঞানাৎ; অবিবেকতা হেতু। অসৎ গ্রাহান্ = অন্যায় গৃহীতান্; অমূলক অভিসন্ধি। অকার্য্যে = শাস্ত্রবিরুদ্ধে কর্ম্মণি; শাস্ত্রনিষিদ্ধ কার্য্যে। প্রবর্ত্তন্তে = প্রবৃত্তা ভবন্তি; প্রবৃত্ত হইয়া থাকে।

পূর্ব্বশ্লোকে বলিয়াছেন "তে জগৎ ক্ষয়ায় প্রভবন্তি" এই সকল লোক মৃত্যুর অন্তে অধম যোনি প্রাপ্ত হইয়া থাকে। মৃত্যুর অগ্রে তাহারা কি কার্য্য অনুষ্ঠান করিয়া থাকে তাহা এইরূপ বলিতেছেন। শতকোটিবর্ষেও যে কাম তৃষ্ণা প্রশমিত হয় না তাহার বশবর্ত্তী হইয়া অসুরগণ দম্ভমান্ মদযুক্ত হয়। মোহবশতঃ অসৎ অভিসন্ধি অবলম্বন করিয়া অপবিত্র কার্য্যে রত হয়। কেহ কেহ মনে করে শবারূঢ় হইয়া মহাশ্মশানে মন্ত্রজপ করিলে সিদ্ধি লাভ করিবে তজ্জন্য গভীর নিশীথে অপবিত্র স্থানে গমন করিয়া অশুচি কার্য্যে রত হয় ॥১০॥

10. The Lord continues His description of the undivine men. In the first place they engage themselves in unholy work being actuated by desires (কামং), pride (দম্ভঃ), conceit (মানঃ) and arrogance (মদঃ). Arrogance (মদঃ) is a false assumption of greatness for a an insignificant thing.

স্বামী ॥ কিঞ্চ চিন্তাম্ ইতি। প্রলয়ঃ—মরণং এব অন্তঃ যস্যাঃ তাং, অপরিমেয়াং—পরিমাতুং অশক্যাং চিন্তাং আশ্রিতাঃ নিত্যচিন্তাপরাঃ ইত্যর্থঃ। কামোপভোগঃ এব পরমঃ যেষাং তে, এতাবৎ ইতি কামোপভোগঃ এব পরমঃ পুরুষার্থঃ ন অন্যং অস্তি ইতি কৃতনিশ্চয়াঃ অর্থ সঞ্চয়ান্ ঈহন্তে ইতি উত্তরেণ অন্বয়ঃ। তথাচ বার্হস্পত্যসূত্রং কাম এব একঃ পুরুষার্থঃ ইতি, চৈতন্যবিশিষ্টঃ কায়ঃ পুরুষঃ ইতি চ। অতএব আশা ইতি আশাঃ এব পাশাঃ তেষাং শতৈঃ বদ্ধাঃ—ইতস্ততঃ আকৃষ্যমাণাঃ, কামক্রোধপরায়ণাঃ—কামক্রোধৌ পরং অয়নং—আশ্রয়ঃ, যেষাং তে কামভোগার্থং অন্যায়েন চৌর্য্যাদিনা অর্থানাং সঞ্চয়ান্—রাশীন্, ঈহন্তে—ইচ্ছন্তি ॥ ১১ ॥ ১২ ॥

তানেব প্রকারান্তরেণ বিশিনষ্টি; সেই আসুর ব্যক্তিগণকে প্রকারান্তরে বিশেষ করিতেছেন।

প্রলয়ান্তাং = প্রলয়োমরণমেবান্তো যস্যাস্তাং যাবজ্জীবমনুবর্ত্তমানামিতি যাবৎ; মরণে যাহার শেষ অর্থাৎ যাবজ্জীবন স্থায়ী। অপরিমেয়াং = অপরিমেয়বিষয়ত্বাৎ পরিমাতুমশক্যাং; অসংখ্য বাসনা হেতু পরিমাণ করিতে অশক্য। চিন্তাং = আত্মযোগক্ষেমোপায়ালোচনাত্মিকাং; অলব্ধবস্তুলাভ ও লব্ধবস্তু রক্ষার আলোচনা। উপাশ্রিতাঃ = সদাচিন্তাপরাঃ; সর্ব্বদা তৎপরায়ণ। কামোপভোগপরমাঃ = কাম্যন্ত ইতি কামাঃ দৃষ্টাঃ শব্দাদয়ো বিষয়াস্তদুপভোগএব পরমঃ পুরুষার্থো ন ধর্ম্মাদির্যেষাং তে; ইন্দ্রিয়গ্রাহ্য শব্দাদি বিষয় উপভোগ করা যাহাদিগের পরম পুরুষার্থ। এতাবৎ = এতাবদ্দৃষ্টমেব সুখং নান্যদেতচ্ছরীর বিয়োগে

ভোগাৎ সুখমস্তি; এইরূপ উপভোগই সুখ দেহবিয়োগে অন্য সুখ নাই। ইতি নিশ্চিতাঃ= এবং নিশ্চয়বন্তঃ; এইরূপ নিশ্চয় করিয়া। আশাঃ=অশক্যোপায়ার্থবিষয়া অনবগতোপায়ার্থ বিষয়া বা; যে সমস্ত বিষয় সাধ্যাতীত অথবা কার্য্যে পরিণত করিবার উপায়াভাব তদ্বিষয় করিবার ইচ্ছা তাহাই। পাশাঃ=পাশাইব বন্ধনহেতুত্বাৎ তে; বন্ধনহেতুরূপ রজ্জুবৎ তাহাদের। শতৈঃ=সমূহৈঃ; সমূহ দ্বারা। বদ্ধাঃ=শ্রেয়সঃ প্রচ্যাবোতস্তত আকৃষ্যা- নীয়মানাঃ; উত্তম কার্য্য হইতে বিচ্যুত হইয়া অসৎ কার্য্যে নিবদ্ধ হয়। কামক্রোধ- পরায়ণাঃ=কামক্রোধৌ পরমায়নমাশ্রয়ো যেষাং তে; কাম ও ক্রোধ শ্রেষ্ঠ আশ্রয় হইয়াছে যাহাদিগের। কামভোগার্থং=শব্দাদিবিষয়ভোগার্থং নতু ধর্ম্মার্থং; শব্দাদি বিষয়ভোগের জন্য ধর্ম্মার্থ নহে। অন্যায়েন=পরস্ব হরণাদিনা; পরধনাদি অপহরণ দ্বারা। অর্থসঞ্চয়ান্= ধনরাশীন; ধনরাশী। ঈহন্তে—চেষ্টন্তে; চেষ্টা করে।

কাম ও আসুরীগণকে অন্য বিশেষণ দ্বারা বর্ণন করিতেছেন। মরণকাল পর্য্যন্ত তাহারা নানাবিধ চিন্তা দ্বারা উত্তেজিত হইতেছে কামিনী স্রক্ চন্দনাদি উপভোগ তাহাদিগের জীব- নের একমাত্র উদ্দেশ্য, শব্দাদি বিষয় উপভোগভিন্ন মানুষ জীবনের আর কোন উদ্দেশ্য নাই ইহা মনে স্থির করিয়া তাহারা নানাবিধ আশাপাশে নিবদ্ধ হয়। ঐ সকল আশাপাশ তাহা- দিগের পুনঃ পুনঃ আবর্ত্তনের কারণ হয়। কামক্রোধ পরায়ণ হইয়া কামভোগার্থে তাহারা অন্যায় উপায় অবলম্বন পূর্ব্বক অর্থ সঞ্চয় করিতে যত্ন করে। ভগবান্ নবম শ্লোকে আসুর- গণকে "নষ্টাত্মা" এবং "জগৎ ক্ষয়ায় প্রভবন্তি" বলিয়া উল্লেখ করিয়াছেন। দুষ্পূর কাম, দম্ভ, মান, ও মদযুক্ত হইয়া অশুচি কার্য্যে রত আসুরীগণ কি প্রকারে নষ্টাত্মা তাহা ১০ম শ্লোকে কীর্ত্তন করিয়া ১১ ও ১২ শ্লোকে তাহারা যে জগতের অহিতকারী তাহা ব্যাখ্যা করিতেছেন। প্রলয়ান্ত শব্দের দ্বিবিধ অর্থ হইতে পারে, উক্ত শব্দ চিন্তার বিশেষণ, মরণ- কাল পর্য্যন্ত স্থায়ী এইরূপ চিন্তা, অথবা যে চিন্তা মরণ না হইলে শেষ হয় না এইরূপ চিন্তা। নানাবিধ চিন্তা দ্বারা উত্তেজিত ও কামক্রোধপরায়ণ হইয়া তাহারা অন্যের ধনাদি অপহরণ পূর্ব্বক অর্থ সঞ্চয়ের চেষ্টা করে॥ ১১ ॥ ১২ ॥

11 and 12. The phrase ending in death (প্রলয়ান্তাং) has deen explained in two different ways viz (i) the hopes which last till death (ii) Or as Ananda Giri in his glossary explains "always during life thinking of preserving or acquiring some sensual object." The purport of both is nearly the same. The undivine men remain immersed in a sea of thoughts, till death puts an end to them. The phrase considering as certain (এতাবদিতি নিশ্চিতাঃ) literally means "this to be certain" or as Ananda Giri remarks (পারত্রিকং তু নাস্তি সুখমিতি), there is no happiness beyond the world. In verse 9 the Lord used two expressions নষ্টাত্মানঃ, ie

ইদমদ্য ময়ালব্ধমিদং প্রাপ্স্যে মনোরথম্।
ইদমস্তীদমপি মে, ভবিষ্যতি পুনর্ধনম্ ॥ ১৩ ॥

অদ্য ময়া ইদং লব্ধং, ইদং মনোরথং প্রাপ্স্যে। মে ইদং (ধনং) অস্তি, ইদং ধনং অপি পুনঃ ভবিষ্যতি ॥ ১৩ ॥

অদ্য আমি ইহা লাভ করিলাম, অন্য মনস্তুষ্টিকর প্রাপ্ত হইব; আমার এই ধন আছে, অন্য ধন পরে হইবেক ॥ ১৩ ॥

13. This I have gained to-day, that desire I shall obtain, I have this already, other things shall be mine.

men of ruined souls and "জগৎক্ষয়ায় প্রভবন্তি" born for world's destruction. The first was dilated in verse 10 and the 2nd is being explained in verses 11 and 12. The Lord lays bare the hearts of these men in verses 13, 14, and 15, and shews in verse 16 how they fall into hell in this and in the world hereafter.

স্বামী ॥ তেষাং মনোরথং কথয়ন্ নরকপ্রাপ্তিং আহ ইদমদ্য ইতি চতুর্ভিঃ। প্রাপ্স্যে—প্রাপ্স্যামি, মনোরথং—মনসঃপ্রিয়ং, স্পষ্টং অন্যৎ। এতেষাং চ ত্রয়াণাং শ্লোকানাং ইত্যজ্ঞানবিমোহিতাঃ সন্তঃ নরকে পতন্তি ইতি চতুর্থেন অন্বয়ঃ ॥ ১৩ ॥

তেষামীদৃশীং ধনতৃষ্ণানুবৃত্তিং মনোরাজ্য কথনেন বিবৃণোতি; আসুরীজনগণের ধনতৃষ্ণানুবর্ত্তী মনোরাজ্য প্রকাশ করিয়া বলিতেছেন।

অদ্য—ইদানীং; সম্প্রতি। ইদং=ধনং। লব্ধং=প্রাপ্তং; পাইলাম। ইদং=তদন্যৎ; অপর একটী। মনোরথং=মনস্তুষ্টিকরং; মনের তুষ্টিকর। প্রাপ্স্যে=আর্ষঃ প্রয়োগঃ, আর্ষ প্রয়োগ, প্রাপ্স্যামি, শীঘ্রমেবলপ্স্যে; শীঘ্রই লাভ করিবে। মে—মম; আমার। ইদং—পূর্ব্ব সঞ্চিতং ধনং; পূর্ব্বের সঞ্চিত ধন। অস্তি=বিদ্যতে; বিদ্যমান রহিয়াছে। ইদং অপি=বহুতরং। পুনঃ=আগামিনি বৎসরে, তেনাহং ধনী বিখ্যাতো ভবিষ্যামি; আগামী বর্ষে এই ধন বর্দ্ধিত হইবেক এবং আমি বিখ্যাত ধনী হইব।

অসুরজনগণের মনোরাজ্যের বৃত্তান্ত কীর্ত্তন করিতেছেন। চারিটী ইদং শব্দ এই শ্লোকে ব্যবহৃত হইয়াছে। ভূত, ভবিষ্যৎ, বর্ত্তমান এবং ভবিষ্যতের বহু জ্ঞান। অদ্য এই বস্তু লাভ করিলাম (বর্ত্তমান), অন্য বস্তু লাভ করিব (ভবিষ্যৎ), আমার এই বস্তু সঞ্চিত আছে (ভূত), পরে ইহা বহুতর হইবেক ॥ ১৩ ॥

13. There are four "this" (ইদং) in this verse. They refer to present,

অসৌ ময়াহতঃ শত্রু, র্হনিষ্যে চাপরানপি।
ঈশ্বরোঽহমহং ভোগী, সিদ্ধোঽহং বলবান্ সুখী॥ ১৪॥

ময়া অসৌ শত্রুঃ হতঃ, অপরান্ অপি চ হনিষ্যে, (যতঃ) অহং ঈশ্বরঃ, অহং ভোগী, অহং সিদ্ধঃ বলবান্ সুখী॥ ১৪॥

আমি এই শত্রুকে নিহত করিয়াছি, এবং অন্যকেও বধ করিব, কেন না আমি ঈশ্বর, আমি ভোক্তা, আমি সিদ্ধ, বলবান্, সুখী॥ ১৪॥

14. I have slain this enemy and others also I shall slay, because I am Lord, I am enjoyer, I am perfect, strong and happy.

---

past and future. This wealth I have acquired to-day ( present ), other delightful desires shall be mine ( future ), I have hoarded so much wealth ( past ) it will be increased in coming years.

স্বামী॥ কিঞ্চ অসৌ ইতি। সিদ্ধঃ—কৃতকৃত্যঃ, স্পষ্টং অন্যং॥ ১৪॥

এবং লোভং প্রপঞ্চ্য তদভিপ্রায় কথনেনৈব তেষাং ক্রোধং প্রপঞ্চয়তি; পূর্ব্ব শ্লোকে ধনলোভের বিষয় কীর্ত্তন করিয়া তাহার উত্তেজক ক্রোধের বিষয় বলিতেছেন।

ময়া=আমাকর্ত্তৃক। অসৌ=দেবদত্তনামা। শত্রুঃ=অতি দুর্জ্জয় অরাতি। হতঃ=নিহতঃ; বিনাশিত। অপরান্=শত্রূন্; অন্য শত্রুগণকে। হনিষ্যে=আর্ষঃ প্রয়োগঃ; আর্ষ প্রয়োগঃ; হনিষ্যামি, ইদানীং মনায়াসেনৈব হনিষ্যামি; এইক্ষণ অনায়াসে বধ করিব। চ=ন কেবলং হনিষ্যামি তান্ কিন্তু তেষাং দার ধনাদিকমপি গ্রহীষ্যামি; কেবল বধ করিব এমত নহে তাহাদিগের স্ত্রী ধনাদিও অপহরণ করিব। যতঃ=যস্মাৎ; কেন না। অহং ঈশ্বরঃ=ন কেবলং মানুষঃ; কেবল মানুষ নহি আমি ঈশ্বর। ভোগী=সর্ব্বভোগোপকরণৈরুপেতঃ; সর্ব্বপ্রকার ভোগবিলাস দ্রব্যযুক্ত। সিদ্ধঃ=পুত্রভৃত্যাদিভিঃ সহায়ৈঃ সম্পন্নঃ; পুত্র ভৃত্যাদি সমস্ত সহায়সম্পন্ন। বলবান্=তেজস্বী; বীর্য্যশালী। সুখী=সর্ব্বদা নীরোগ।

ভগবান্ ১৩, ১৪, ১৫ শ্লোকে আসুরীগণের মনোরাজ্যের বিষয় কীর্ত্তন করিতেছেন। ত্রয়োদশে লোভের বিষয়, চতুর্দ্দশে ক্রোধের বিষয়, এবং পঞ্চদশে কামের বিষয় ব্যাখ্যা করিলেন। পূর্ব্ব শ্লোকে লোভের বিষয় কীর্ত্তন করিয়া অত্র শ্লোকে লোভোত্তেজক ক্রোধের বিষয় বলিতেছেন। দেবদত্তনামা দুর্জ্জয় শত্রুকে নিহত করিয়াছি, ইদানীং অপর শত্রুগণকে অনায়াসেই নিহত করিব। চ শব্দদ্বারা উক্ত শত্রুগণের স্ত্রীধনাদি সমস্তই অপহরণ করিব ইহাই ইঙ্গিত করিলেন। আমার শক্তি অসীম, কেন না আমি দেহধারী সামান্য

আঢ্যোঽভিজনবানস্মি, কোঽন্যোঽস্তিসদৃশোময়া।
যক্ষ্যেদাস্যামিমোদিষ্য ইত্যজ্ঞান বিমোহিতাঃ॥ ১৫॥

(অহং) আঢ্যঃ, অভিজনবান্ অস্মি, ময়া সদৃশঃ অন্যঃ কঃ অস্তি? (অহং) যক্ষ্যে, দাস্যামি, মোদিষ্য ইতি অজ্ঞানবিমোহিতাঃ॥ ১৫॥

আমি ধনবান্ ও কুলীন, আমার তুল্য আর কে আছে। আমি যাগযজ্ঞাদি করিব, দান করিব, আনন্দিত হইব এইরূপ অজ্ঞানে বিমুগ্ধ হইয়া॥ ১৫॥

15. I am rich, well-born, who else is like unto me. I will worship, I will make gift, I will rejoice, deluded by such unwisdom.

---

মানুষ নহি আমি ঈশ্বর। আমি সর্ব্ব প্রকার সমৃদ্ধিসম্পন্ন। পুত্র ভৃত্যাদি আত্মীয়জনগণ-দ্বারা পরিবেষ্টিত, আমি তেজস্বী ও নীরোগ॥ ১৪॥

14. An autopsy of the undivine's heart is being exposed. The motive power is avarice, anger and desire. The workings of avarice have been shown in verse 13, those of anger in this and those of desires will be described in the succeeding verse. This verse when fully rendered means this. I have already killed my greatest enemy, an unconquerable one. It will be easy for me to kill the other enemies, I shall not only kill them but take their riches and wives. This will be an easy work for me, for I am not an ordinary man, but am god, the world is made for my enjoyments. Therefore I am enjoyer ( ভোগী ). I am surrounded by a large number of my sons, grandsons, servants. I am, therefore, a perfect man ( সিদ্ধঃ ). My physical powers are incomparable, hence I am strong ( বলবান্ ). I am blessed with an unfailing health, hence I am happy ( সুখী ).

স্বামী॥ কিঞ্চ আঢ্যঃ ইতি। আঢ্যঃ—ধনাদিসম্পন্নঃ, অভিজনবান্—কুলীনঃ, যক্ষ্যে—যাগাদ্যনুষ্ঠানেন অপি দীক্ষিতান্তরেভ্যঃ সকাশাৎ মহতীং প্রতিষ্ঠাং প্রাপ্স্যামি, দাস্যামি স্তাবকেভ্যঃ, চ মোদিষ্যে—হর্ষং প্রাপ্স্যামি, ইতি এবং অজ্ঞানেন বিমোহিতাঃ—মিথ্যাভিনিবেশং প্রাপিতাঃ॥ ১৫॥

নমু ধনেন কুলেন বা কশ্চিৎ মত্তুল্যঃস্যাদিত্যত আহ; আমার মতন ধনে বা কুলে কে আছে ইহাই বলিতেছেন।

অনেকচিত্তবিভ্রান্তা, মোহজালসমাবৃতাঃ।
প্রসক্তাঃ কামভোগেষু, পতন্তি নরকেঽশুচৌ ॥ ১৬ ॥

অনেকচিত্তবিভ্রান্তাঃ, মোহজালসমাবৃতাঃ, কামভোগেষু প্রসক্তাঃ, ( তে ) অশুচৌ নরকে পতন্তি ॥ ১৬ ॥

নানা বিষয়ে বিক্ষিপ্তচিত্ত, মোহজালসমাচ্ছন্ন, কামভোগে আসক্ত সেই আসুরী ব্যক্তিগণ অপবিত্র নরকে নিমগ্ন হয় ॥ ১৬ ॥

16. Bewildered by numerous thoughts, entangled in the web of delusion, attached to the enjoyments of desire, they sink into impure hell.

আঢ্যঃ=ধনবান্। অভিজনবান্=কুলীনঃ সপ্তপুরুষং শ্রোত্রিয়ত্বাৎ; সপ্তপুরুষ শ্রোত্রিয় জন্য কুলীন। ময়া সদৃশঃ অন্যঃ কঃ অস্তি ?=আমার তুল্য অন্য আর কে আছে, অর্থাৎ কেহই নাই। যক্ষ্যে=যোগেনাপ্যন্যানভিভবিষ্যামি; যোগদ্বারা অন্যকে পরাভব করিব। দাস্যামি=ধনং স্তাবকেভ্যোনটাদিভ্যশ্চ; স্তাবক ও নটদিগকে ধনদান করিব। মোদিষ্যে=মোদংহর্ষংলপ্স্যে নর্ত্তক্যাদিভিঃসহ; নর্ত্তকীগণ সহ আনন্দ করিব। ইতি=এবং; এই প্রকার। অজ্ঞানবিমোহিতাঃ=অজ্ঞানেন অবিবেকেন বিমোহিতাঃ, বিবিধং মোহং ভ্রমপরম্পরাং প্রাপিতাঃ; অবিবেকতাহেতু বিবিধ প্রকার ভ্রমে পতিত হয়।

অসুরগণের মনোরাজ্যে লোভ ও ক্রোধের ক্রিয়া কীর্ত্তন করিয়া অত্র শ্লোকে কামের প্রাবল্যের কীর্ত্তন করিতেছেন। আমি ধনবান্, কুলীন, আমার তুল্য জগতে কেহই নাই, আমি যজ্ঞ করিব, দান করিব, আনন্দ করিব এইরূপ অজ্ঞানপূর্ণ কামনাদ্বারা অসুরগণ সর্ব্বদা বিমোহিত হয়। এইরূপ কাম ক্রোধ ও লোভদ্বারা বিমোহিত হইয়া তাহাদের কি পরিণাম হয়, তাহা পর শ্লোকে কীর্ত্তন করিতেছেন ॥ ১৫ ॥

15. Having described in the preceding two verses the promptings of avarice and anger, the Lord describes those of desires in this verse. Puffed up with the idea that he is very wealthy and descended from a high family of Brahmans, he considers himself as superior to all men. He is perpetually led on to work by desires like these. "I will perform ceremonies by killing animals, give money and things in largess, eat, drink and be merry for with our death ends all."

স্বামী॥ এবংভূতাঃ যৎ প্রাপ্নুবন্তি তৎ শৃণু অনেক চিত্তবিভ্রান্তাঃ ইতি। অনেকেষু মনোরথেষু প্রবৃত্তং চিত্তং অনেক চিত্তং তেন বিভ্রান্তাঃ—বিক্ষিপ্তাঃ তেন এব মোহময়েন

জালেন সমাবৃতাঃ মৎস্যা ইব সূত্রময়েন জালেন যন্ত্রিতাঃ এবং কামভোগেষু প্রসক্তাঃ—অতিনিবিষ্টাঃ সন্তঃ অশুচৌ—কশ্মলে নরকে পতন্তি ॥ ১৬ ॥

উক্ত প্রকার বিপর্য্যয়েণ কৃত্যাকৃত্য বিবেক বিকলানাং কিং স্যাদিত্যপেক্ষায়ামাহ অনেকেতি; কর্ত্তব্যাকর্ত্তব্য বিবেচনায় অসমর্থ আসুরী ব্যক্তিগণের উক্ত প্রকার ভ্রমের পরিণামফল বলিতেছেন।

অনেক চিত্তবিভ্রান্তাঃ=অনেকৈশ্চিত্তৈস্তত্তদ্দুষ্টসংকল্পৈর্বিবিধং ভ্রান্তাঃ; নানাবিধ দুষ্ট সঙ্কল্প দ্বারা বিবিধ প্রকারে ভ্রান্তচিত্ত। মোহজালসমাবৃতাঃ=মোহোহিতাহিতবস্তুবিবেকাসামর্থং তদেব জালমাবরণাত্মকত্বেন বন্ধহেতুত্বাৎ তেন সম্যগাবৃতাঃ সর্ব্বতো বেষ্টিতাঃ; হিতাহিত বস্তু বিচারে অপারকতারূপ জালদ্বারা সম্যক্‌প্রকারে বেষ্টিত। কামভোগেষু প্রসক্তাঃ=কাম্যন্তে ইতি কামাঃ বিষয়াঃ তেষামুপভোগেষু কামভোগেষু তত্রৈব নিষণ্ণাঃ; সর্ব্বপ্রকার শব্দাদি বিষয়ভোগে নিমগ্ন। অশুচৌ=বিণ্মূত্র শ্লেষ্মাদিপূর্ণে; বিষ্ঠা মূত্র শ্লেষ্মাদি পরিপূর্ণ। নরকে=বৈতরণ্যাদৌ; বৈতরণী প্রভৃতি নরকে। পতন্তি=পতিতাঃ ভবন্তি; পতিত হয়।

কাম ক্রোধ ও লোভদ্বারা অজ্ঞানে বিমোহিত আসুরীগণের পরিণামফল কি হয় তাহা এইক্ষণে বলিতেছেন। নানাবিধ দুষ্ট সঙ্কল্পদ্বারা বিভ্রান্তচিত্ত, সতত মোহ ও মায়াদ্বারা বেষ্টিত, শব্দাদি বিষয়ে আসক্ত হইয়া আসুরীগণ বৈতরণী প্রভৃতি ঘোর নরকে নিক্ষিপ্ত হয়। যাহার চিত্ত এক বিষয়ে অধিকক্ষণ স্থির হয় না তাহাকে অনেকচিত্ত বলিয়া থাকে। শাস্ত্রে নানাবিধ নরকের বিষয় কথিত হইয়াছে, যথা ;—

রৌরবঃ শূকরো রোধস্তালো বিশসনস্তথা।
মহাজ্বালস্তপ্তকুম্ভো লবণোঽথ বিমোহনঃ ॥ ২ ॥
রুধিরান্ধো বৈতরণী ক্রিমীশঃ ক্রিমিভোজনঃ।
অসিপত্রবনং কৃষ্ণো লালাভক্ষশ্চ দারুণঃ ॥ ৩ ॥
তথা পূযবহঃ পাপো বহ্নিজ্বালো হ্যধঃশিরাঃ।
সন্দংশঃ কালসূত্রশ্চ তমশ্চাবীচিরেব চ ॥ ৪ ॥
শ্বভোজনোঽথাপ্রতিষ্ঠশ্চাবীচিশ্চ তথাপরঃ।
ইত্যেবমাদয়শ্চান্যে নরকা ভৃশদারুণাঃ ॥ ৫ ॥

বিষ্ণুপুরাণ ২য় অংশ ষষ্ঠ অধ্যায়।

এই সমস্ত রক্তপূয় শ্লেষ্মাদি পরিপূর্ণ নরকে আসুরগণ দেহান্তে নিপতিত হয়। তাহারা যজ্ঞাদি ধর্ম্মানুষ্ঠান করিয়াও নরক হইতে উদ্ধার পায় না, তাহা পরবর্ত্তী শ্লোকে কীর্ত্তন করিতেছেন ॥ ১৬ ॥

16. The Lord here describes the fate that eventually overtakes the undivine man who are deluded by desires, anger and avarice. They are tossed about like a ruddorless vessel until they find themselves encom-

আত্মসম্ভাবিতাস্তব্ধা, ধনমানমদান্বিতাঃ।
যজন্তে নামযজ্ঞৈস্তে, দম্ভেনাবিধিপূর্ব্বকম্ ॥ ১৭ ॥

---

আত্মসম্ভাবিতাঃ, স্তব্ধাঃ, ধনমানমদান্বিতাঃ, তে দম্ভেন নামযজ্ঞৈঃ অবিধিপূর্ব্বকং যজন্তে ॥ ১৭ ॥

আত্মাভিমানী, অনম্র, ধনমানমদযুক্ত সেই আসুরী ব্যক্তিগণ দম্ভসহকারে নামযজ্ঞের অযথা বিধানে অনুষ্ঠান করে ॥ ১৭ ॥

17. Self-conceited, haughty, full of the pride of wealth, they with ostentation celebrate, against the rules, worship in name.

---

passed by strong currents. Eventually they sink into perdition. Impure hell ( অশুচৌ নরকে ) means unholy places, in other words into the wombs of inferior animals or abodes of poverty and filth-some diseases.

স্বামী ॥ যক্ষ্য ইতি চ যঃ তেষাং মনোরথঃ উক্তঃ সঃ কেবলং দম্ভাহঙ্কারাদি প্রধানঃ এব নতু সাত্ত্বিকঃ ইতি অভিপ্রায়েণ আহ—আত্ম ইতি দ্বাভ্যাং। আত্মনা এব সম্ভাবিতাঃ—পূজ্যতাং নীতাঃ, নতু সাধুভিঃ কৈশ্চিৎ অতএব স্তব্ধাঃ—অনম্রাঃ ধনেন যঃ মানঃ মদঃ চ তাভ্যাং সমন্বিতাঃ, সন্তঃ নামমাত্রেণ যে যজ্ঞাঃ তে নামযজ্ঞাঃ, যদ্বা দীক্ষিতঃ সোমযাজী ইত্যেবমাদি নামমাত্র প্রসিদ্ধয়ে যে যজ্ঞাঃ তৈঃ যজন্তে, কথং? দম্ভেন নতু শ্রদ্ধয়া অবিধিপূর্ব্বকং চ যথা ভবতি তথা ॥ ১৭ ॥

নম্ব তেষামপি কেষাঞ্চিৎ বৈদিকে কর্ম্মণি যাগদানাদৌ প্রবৃত্তিদর্শনাদযুক্তং নরকে পতনমিত্যত আহ; আসুর ব্যক্তিগণ মধ্যে কোন কোন ব্যক্তির বেদবিহিত যাগদানাদি কর্ম্মে প্রবৃত্তি দেখা যায় সুতরাং আসুরমাত্রের নরক পতন যুক্তিসঙ্গত নহে এই আশঙ্কায় ভগবান্ বলিতেছেন।

আত্মসম্ভাবিতাঃ = সর্ব্বগুণবিশিষ্টতয়া আত্মনা এব সম্ভাবিতাঃ; আমি সর্ব্বগুণসম্পন্ন ইহা স্থির করিয়া স্বয়ংই আপনাকে পুণ্যবান্ জ্ঞান করি। স্তব্ধাঃ = অনম্রাঃ। ধনমানমদান্বিতাঃ = ধননিমিত্তো যো মানোমদশ্চ তাভ্যাং অন্বিতাঃ; অথবা ধনমানাদিভিঃ আত্মনি পূজ্যত্বাতিশয়াধ্যাসঃ, তন্নিমিত্তশ্চ যো মদঃ স্তাভ্যাং অন্বিতাঃ; ধন নিমিত্ত ও আত্মাতে শ্রেষ্ঠ জ্ঞান এইরূপ অহঙ্কারযুক্ত। দম্ভেন = শ্রেষ্ঠত্বখ্যাপনায়; আমি শ্রেষ্ঠ ইহা জানাইবার জন্য। নামযজ্ঞৈঃ = নামমাত্রপ্রয়োজনৈর্যজ্ঞৈঃ; যজ্ঞ করিতেছি এই নাম মাত্র লাভ করিবার জন্য পূজাদির। অবিধিপূর্ব্বকং = বিহিতাঙ্গেতিকর্ত্তব্যতারহিতৈঃ; যথাবিহিত কর্ত্তব্য কার্য্যের অনুষ্ঠান না করিয়া। যজন্তে = অনুতিষ্ঠন্তি; অনুষ্ঠান করিয়া থাকে।

অহঙ্কারং বলং দর্পং, কামং ক্রোধঞ্চ সংশ্রিতাঃ।
মামাত্মপরদেহেষু, প্রদ্বিষন্তোঽভ্যসূয়কাঃ॥ ১৮॥

অহঙ্কারং, বলং, দর্পং, কামং, ক্রোধং চ সংশ্রিতাঃ অভ্যসূয়কাঃ তে আত্মপরদেহেষু মাং প্রদ্বিষন্তঃ॥ ১৮॥

অহঙ্কার, বল, দর্প, কাম এবং ক্রোধের বশীভূত সেই অসূয়াপরবশ ব্যক্তিগণ নিজ ও পরদেহে স্থিত আমাকে বিদ্বেষ করিয়া থাকে॥ ১৮॥

18. Indulging in egoism, strength, insolence, desire, and anger, these detractors hate Me in the bodies of their own and of others.

---

আসুরীব্যক্তিগণের মধ্যে কেহ কেহ যজ্ঞাদির অনুষ্ঠান করিয়া থাকে তাহারা কি অনুষ্ঠিত যজ্ঞের ফল লাভ করিতে পারিবে না এই আশঙ্কা নিবারণ জন্য ভগবান্ অত্র শ্লোকের অবতারণা করিলেন। সম্মানিত ব্যক্তিগণ যাঁহাকে পূজ্য বলিয়া সম্মান করেন তিনিই প্রকৃতপক্ষে পূজ্য, কিন্তু আসুরীগণ অন্যে তাহাদের পূজ্য বলিয়া সম্মান করুক বা না করুক তাহারা নিজ নিজ অন্তঃকরণে সম্মানিত বলিয়া মনে করে, তাহারা অনম্র, সর্ব্বদা ধনমানমদযুক্ত, তাহারা মহাদর্পে অবিধিপূর্ব্বক নামমাত্র যজ্ঞের অনুষ্ঠান করিয়া থাকে। অর্থাৎ যজ্ঞের প্রধান অঙ্গীভূত কার্য্য না করিয়া যজ্ঞানুষ্ঠান করে। তজ্জন্য যজ্ঞের ফললাভ করিতে পারে না॥১৭॥

17. In the preceding verse the Lord said "They sink into impure hell." This verse is in answer to a mental query by Arjuna. Why should all such men go to hell, as some of them are seen to perform religious works. The Lord therefore says that the worship and ceremonies they perform are merely worship in name. Self-conceited ( আত্মসম্ভাবিতাঃ ) are those who consider themselves great although not actually so. Haughty ( স্তব্ধাঃ ) according to Shankar ( অপ্রণতাত্মনঃ ) unbinding, void of humility. With ostentation ( দম্ভেন ) is according to Shankar for a show of religion ( ধর্ম্মধ্বজিতয়া ). The undivine men perform sacrifices omitting the spiritual part, their sole object in performing these ceremonies is to acquire a name in the society as religious man.

স্বামী॥ অবিধিপূর্ব্বকত্বং এব প্রপঞ্চয়তি অহঙ্কারং ইতি। অহঙ্কারাদীন্ সংশ্রিতাঃ সন্তঃ আত্মপরদেহেষু—আত্মদেহে পরদেহেষু চ চিদংশেন স্থিতং মাং প্রদ্বিষন্তঃ যজন্তে; দম্ভযজ্ঞেষু শ্রদ্ধায়াঃ অভাবাৎ আত্মনঃ বৃথা এব পীড়াভবতি তথা পশ্বাদীনাং অপি অবিধিনা

হিংসায়াং চৈতন্যদ্রোহঃ এব অবশিষ্যতে ইতি প্রদ্বিষন্তঃ ইত্যুক্তং। অভ্যসূয়কাঃ—সন্মার্গ বর্ত্তিনাং গুণেষু দোষারোপকাঃ॥ ১৮॥

যক্ষ্যেদাস্যামীত্যাদি সঙ্কল্পেন দম্ভাহঙ্কারাদি প্রধানেন প্রবৃত্তানামসুরাণাং বহিরঙ্গসাধনমপি যাগদানাদিকং কর্ম্ম ন সিধ্যতি, অন্তরঙ্গসাধনন্তু জ্ঞানবৈরাগ্য ভগবদ্ভজনাদি তেষাং দুরা-পাস্তমেবেত্যাহ; দম্ভ ও অহঙ্কারের প্রাধান্য বশতঃ অসুরগণের যাগ ও দানাদিরূপ বাহ্যিক কর্ম্মানুষ্ঠান সিদ্ধ হয় না, জ্ঞানবৈরাগ্য ভগবদ্ভজনাদি আধ্যাত্মিক ক্রিয়া তাঁহাদিগের সুদূর-পরাহত।

অহঙ্কারং=আত্মনঃ মহত্ত্বাভিমানং; নিজের শ্রেষ্ঠত্বাভিমান। বলং=পরপরিভবনিমিত্তং শরীরগতসামর্থ্যবিশেষং; অন্যকে পরাজয় করিবার জন্য দৈহিক শক্তিবিশেষ। দর্পং= (দৃপ+অল্) গুরুনৃপাদ্যতিক্রমকারণং চিত্তদোষবিশেষং; গুরু এবং নৃপতি আজ্ঞা উল্লঙ্ঘন করিবার ইচ্ছারূপ চিত্তের দোষবিশেষ। কামং=ইষ্টবিষয়াভিলাষং অভিলষিত বিষয়ের উপভোগ বাসনা। ক্রোধং=অনিষ্ট বিদ্বেষং; নিজের অনিষ্টে বিদ্বেষ। চ=চকারাৎ পরগুণাসহিষ্ণুত্বরূপং; পরগুণের অসহিষ্ণুতা। সংশ্রিতাঃ=সম্যক্‌যুক্তাঃ। অভ্যসূয়কাঃ= (অভি+নঞ্+সূ+ক্য+ণক্) বৈদিকমার্গস্থানাং গুর্ব্বাদীনাং কারুণ্যাদিগুণেষু প্রতারণাদি-দোষারোপকাঃ; সংপথাবলম্বী সজ্জনগণের করুণাদি গুণসমূহে প্রতারণাদি দোষারোপ করে যে। তে=আসুরাঃ; আসুরীব্যক্তিগণ। আত্মপরদেহেষু=স্বদেহে পরদেহেষু চ; নিজ ও অন্য দেহে। মাং=তদ্বুদ্ধি কর্ম্মসাক্ষীভূতং স্থিতং; সেই আত্মপরদেহে বুদ্ধি ও কর্ম্মের সাক্ষীরূপে অবস্থিত আমাকে। প্রদ্বিষন্তঃ=বিদ্বেষং কুর্ব্বন্তঃ; বিদ্বেষ করিয়া থাকে।

কামক্রোধাদির প্রাধান্য বশতঃ অসুরগণ যখন পার্থিব যজ্ঞাদির ফল ভোগ করিতে অসমর্থ হয় তখন আধ্যাত্মিক ভগবদ্ভজনাদি তাহাদিগের পক্ষে যে অসম্ভব তাহাই অত্র শ্লোকে শ্রীভগবান্ কীর্ত্তন করিলেন। অভিমান, দৈহিকবল, গুরু এবং নৃপতির আজ্ঞা অতিক্রম করিয়া কার্য্য করিবার ইচ্ছা, অভিলষিত বিষয়ের উপভোগ বাসনা, নিজের অনিষ্টে বিদ্বেষ, এই পঞ্চ মনোবৃত্তির বশীভূত হইয়া অসুরগণ নিজ এবং পরদেহে অবস্থিত জীব চৈতন্য-পুরুষকে বিদ্বেষ করিয়া থাকে। অজ্ঞানবশতঃ তাহারা জীবাত্মার সত্তা উপলব্ধি করিতে পারে না, উপলব্ধি করা দূরে থাকুক জীবাত্মার তত্ত্বের প্রতি তাহারা ঘৃণা করে॥ ১৮॥

18. The Lord having described in the preceding verse that the Asuric men are incapable of appreciating religion as revealed in works, now says that they are also incapable of appreciating the supreme-soul as revealed in the bodies of men and inferior animals. In other words these undivine men, cannot appreciate religion in its temporal (outward) and spiritual (internal) aspects. They cannot do the former for pride and ostentation and the latter for egoism, strength and insolence

তানহং দ্বিষতঃ ক্রূরান্ সংসারেষু নরাধমান্।
ক্ষিপাম্যজস্রমশুভা, নাসুরীষ্বেব যোনিষু ॥ ১৯ ॥

তান্ দ্বিষতঃ ক্রূরান্ নরাধমান্, অশুভান্ সংসারেষু (চ) আসুরীষু যোনিষু, এব অহং অজস্রং ক্ষিপামি ॥ ১৯ ॥

সেই সকল ভগবদ্দ্বেষী, ক্রূরমতি, নরাধম, অশুভকারী ব্যক্তিগণকে নরকমার্গে এবং আসুরী যোনিতেই আমি নিরন্তর নিক্ষেপ করি ॥ ১৯ ॥

19. These haters of God, cruel, vilest amongst men, evil-doers in the world, I ever throw into hell and into demon wombs.

Detractors (অভ্যসূয়কাঃ) are those who find fault in the golden deeds of good men. Hate (প্রদ্বিষন্তঃ) is literally causing injury.

**স্বামী** ॥ তেষাং চ কদাচিৎ অপি আসুরভাব প্রচ্যুতিঃ ন ভবতি ইতি আহ তান্ ইতি দ্বাভ্যাং। তান্ অহং মাং দ্বিষতঃ ক্রূরান্ সংসারেষু—জন্মমৃত্যুমার্গেষু, তত্র অপি আসুরীষু এব অতিক্রূরাসু ব্যাঘ্রসর্পাদিযোনিষু, অজস্রং—অনবরতং ক্ষিপামি—তেষাং পাপকর্ম্মণাং তাদৃশং ফলং দদামি ইত্যর্থঃ ॥ ১৯ ॥

তেষামুক্তবিশেষণবতামাসুরাণাং কিংস্যাদিত্যাহ ; উল্লিখিত বিশেষণযুক্ত আসুরীব্যক্তি-গণের পরিণামে কি ফল হইয়া থাকে তাহা বলিতেছেন।

তান্=সন্মার্গপ্রতিপক্ষভূতান্ সাধুদ্বেষিণঃ ; সৎপথ বিরোধী সাধুবিদ্বেষী। দ্বিষতঃ= (দ্বিষ্ + শতৃ) মাং দ্বিষন্তি যে তে ; ভগবদ্বিদ্বেষী। ক্রূরান্=হিংসাপরান্ ; অত্যন্ত নিন্দার্হ। অশুভান=অশুভকার্য্যকারিণঃ ; মন্দকর্ম্মানুষ্ঠানকারী ব্যক্তিগণকে। সংসারেষু= নরক সংসরণমার্গেষু ; নরকের পথে। আসুরীষু=অতিক্রূরাসু ; অতি হিংসাপরায়ণ। যোনিষু=ব্যাঘ্রসর্পাদিষু ; ব্যাঘ্র সর্পাদির যোনিতে। অহং=সর্ব্বকর্ম্মফলদাতা। অজস্রং অনবরতং। ক্ষিপামি= তত্তৎকর্ম্মবাসনানুরূপেণ প্রক্ষিপ্তং করোমি ; সেই সেই বাসনানু-সারে প্রক্ষেপ করি।

আসুরজনগণের কি পরিণাম তাহা এই শ্লোকে কীর্ত্তন করিতেছেন। ভগবান্ সর্ব্বকর্ম্ম-ফলদাতা, তিনি জীবের পূর্ব্বকৃত্য কর্ম্মানুসারে তাহাদিগকে নরকযোনিতে অর্থাৎ কুক্কুর সর্প ব্যাঘ্রাদি যোনিতে নিক্ষেপ করেন। এই শ্লোকের অন্যবিধ অন্বয় মধুসূদন সরস্বতী করিয়া-ছেন। "অজস্রং অশুভান্ সংসারেষু ক্ষিপামি" চ আসুরীষু যোনিষু ক্ষিপামি, অজস্র অশুভ নরকে নিক্ষিপ্ত করি এবং আসুরীযোনিতে নিক্ষিপ্ত করি। অর্থাৎ নরকের পথে এবং অতি হিংস্র কুক্কুর ব্যাঘ্র সর্পাদি যোনিতে নিক্ষেপ করিয়া থাকি। আসুরীগণ দ্বিষতঃ অর্থাৎ

আসুরীং যোনিমাপন্না, মূঢ়া জন্মনি জন্মনি।
মামপ্রাপ্যৈব কৌন্তেয়, ততো যান্ত্যধমাং গতিম্ ॥ ২০ ॥

ভোঃ কৌন্তেয়! জন্মনি জন্মনি আসুরীং যোনিং আপন্নাঃ (সন্তঃ) মাং অপ্রাপ্য এব মূঢ়াঃ (ভবন্তি) ততঃ অধমাং গতিং যান্তি ॥ ২০ ॥

হে কুন্তীনন্দন! পূর্ব্বকথিত ব্যক্তিগণ জন্মে জন্মে আসুরীযোনি প্রাপ্ত হইয়া আমাকে না পাইয়া জ্ঞানশূন্য হয় এবং সেই হেতু নিকৃষ্ট যোনি প্রাপ্ত হয় ॥ ২০ ॥

20. O son of Kunthi! birth after birth these men obtaining the demon-wombs and not attaining Me become deluded and hence go to the lowest path.

ভগবদ্বিদ্বেষী তজ্জন্য তাহারা ভগবানের কৃপার পাত্র নহে। তাহারা চতুরশীতি লক্ষ যোনি পরিভ্রমণ করিয়া নানাবিধ দুঃখ ভোগ করিয়া থাকে। শ্রুতিও বলিয়াছেন যে দুষ্কর্ম্মান্বিত ব্যক্তিগণ শাস্ত্র নিষিদ্ধ পাপকর্ম্মফলে শীঘ্রই নীচ যোনি প্রাপ্ত হয় অর্থাৎ কখন কুক্কুর কখন শূকর কখন চণ্ডালযোনি প্রাপ্ত হইয়া থাকে। এই পৃথিবীতে কেহ সুখী, কেহ দুঃখী, কেহ ধনী, কেহ দরিদ্র, কেহ পুণ্যবান্, কেহ পাপী, কেহ কুক্কুর, কেহ শূকর ইত্যাদি ভিন্ন ভিন্ন ভাগে জীবাত্মাকে দেখিতে পাওয়া যায়, তাহা ঈশ্বরের সৃষ্টিবৈষম্য নহে জীবের পূর্ব্বকৃত কর্ম্মফলানুসারে হইয়া থাকে ॥ ১৯ ॥

19. The Lord in this and succeeding verse describes the, finale of these undivine men. In the world (সংসারেষু) means according to Shankar in the path of life and death. Demon-wombs (আসুরীযোনিষু) means the world of inferior animals such as dogs, serpents and other carnivorous animals.

স্বামী ॥ কিঞ্চ আসুরীং ইতি। তে চ মাং অপ্রাপ্য এব ইতি এবকারেণ মৎপ্রাপ্তি-শঙ্কা অপি কুতঃ তেষাং মৎপ্রাপ্ত্যুপায়ং সন্মার্গং অপ্রাপ্য ততঃ অপি অধমাং—কৃমি কীটাদি গতিং যান্তি ইতি উক্তং, শেষং স্পষ্টং ॥ ২০ ॥

তেষামপি বহুনাং জন্মনামন্তে শ্রেয়ো ন ভবিষ্যতি ইত্যাহ; সেই আসুর ব্যক্তিগণের বহু জন্ম অতীত হইলেও মঙ্গল হয় না তাহাই বলিতেছেন।

জন্মনি জন্মনি = প্রতিজন্মনি; জন্মে জন্মে। আসুরীং যোনিং = আসুরযোনি। আপন্নাঃ = (আ + পদ্ + ক্ত) প্রাপ্তাঃ ভবন্তঃ; প্রাপ্ত হইয়া। মাং অপ্রাপ্য এব = মদুপদিষ্টং

ত্রিবিধং নরকস্যেদং, দ্বারং নাশনমাত্মনঃ।
কামঃ ক্রোধস্তথালোভঃ, তস্মাদেতত্ত্রয়ং ত্যজেৎ ॥ ২১ ॥

কামঃ ক্রোধঃ তথা লোভঃ নরকস্য ইদং ত্রিবিধং দ্বারং, আত্মনঃ নাশনং। তস্মাৎ এতৎত্রয়ং ত্যজেৎ ॥ ২১ ॥

কাম ক্রোধ ও লোভ এই ত্রিবিধ নরকের দ্বার, আত্মবিনাশের হেতু অতএব এই তিনটী পরিত্যাগ করিবে ॥ ২১ ॥

21. Desire, anger, and avarice are the three gates of hell, ruinous to self. Therefore these three should be avoided.

---

বেদমার্গং অলব্ধ্বৈব; ভগবৎকর্ত্তৃক উপদিষ্ট সৎপথ লাভ করিতে না পারিয়া। মূঢ়া ভবন্তি—অবিবেকিনঃ উৎপদ্যন্তে; অজ্ঞানী হয়। ততঃ=তস্মাদ্ধেতোঃ; সেই কারণে। অধমাং—অতি নিকৃষ্টাং; অত্যন্ত নিকৃষ্ট।

বহু জন্মেও ঐ আসুরীগণের মঙ্গল হয় না তাহাই কীর্ত্তন করিতেছেন। পাপকর্ম্মকারিগণ জন্মজন্মান্তরে তির্য্যক্‌যোনি প্রাপ্ত হইয়া তাহাতেই পরিভ্রমণ করিয়া থাকে। আত্মতত্ত্ব জানিতে না পারিয়া সত্যজ্ঞান হইতে বিচ্যুত হয়। অর্থাৎ ভগবদুপদিষ্ট বেদমার্গ অবলম্বন করিতে অশক্ত হইয়া অতি অধম গতি প্রাপ্ত হয়। কর্ম্মফলবশতঃ মানুষ হইতে পশ্বাদি তদনন্তর সর্প ব্যাঘ্রাদি এবং ক্রমে বৃক্ষ গুল্মাদি ভাবে পরিণত হয় ॥ ২০ ॥

20. The Lord concludes the description of the undivine men. These Asuric men birth after birth, assume the forms of inferior animals and in that condition, not having the power of knowing God, they gradually fall into still lower levels, until by a process of natural evolution they ascend to higher places.

স্বামী ॥ উক্তানাং আসুরদোষাণাং মধ্যে সকল দোষ মূলভূতং দোষত্রয়ং সর্ব্বথা বর্জ্জনীয়ং ইতি আহ ত্রিবিধং ইতি। কামঃ ক্রোধঃ লোভঃ চ ইতি ইদং ত্রিবিধং নরকস্যদ্বারং অতএব আত্মনঃ নাশনং—নীচযোনি প্রাপকং তস্মাৎ এতৎত্রয়ং সর্ব্বাত্মনা ত্যজেৎ ॥ ২১ ॥

সর্ব্বস্যাঃ আসুর্য্যাঃ সম্পদঃ সংক্ষেপোঽয়মুচ্যতে; সকল প্রকার আসুরীসম্পদের বিষয় সংক্ষিপ্তভাবে বলিতেছেন।

ত্রিবিধং=ত্রিপ্রকারং; তিন প্রকার। দ্বারং=সর্ব্বস্যা আসুর্য্যাঃ সম্পদো মূলভূতং; সকল আসুরীসম্পদের মূল কারণস্বরূপ। আত্মনঃ নাশনং=সর্ব্বপুরুষার্থাযোগ্যতা সম্পাদনেন অত্যন্তাধম যোনিপ্রাপকং; সকল প্রকার পুরুষার্থে অযোগ্যতা সম্পাদন করিয়া অত্যন্ত

এতৈর্ব্বিমুক্তঃ কৌন্তেয়, তমোদ্বারৈস্ত্রিভির্নরঃ।
আচরত্যাত্মনঃ শ্রেয়, স্ততো যাতি পরাংগতিম্ ॥ ২২ ॥

ভোঃ কৌন্তেয়! নরঃ এতৈঃ ত্রিভিঃ তমঃদ্বারৈঃ বিমুক্তঃ (সন্) আত্মনঃ শ্রেয়ঃ আচরতি, ততঃ পরাং গতিং যাতি ॥ ২২ ॥

হে কুন্তীনন্দন! মানুষ এই ত্রিবিধ তমোদ্বার অতিক্রম করিয়া আত্মার মঙ্গলানুষ্ঠান করেন, সেই কারণে পরমগতি প্রাপ্ত হন ॥ ২২ ॥

22. O son of Kunthi! man liberated from these three gates of darkness worketh for the good of his soul; then reacheth the highest goal.

নিকৃষ্ট যোনি প্রাপ্তির কারণ। তস্মাৎ=সেই কারণে। এতৎত্রয়ং=ত্রিবিধংদ্বারং; পূর্ব্ব কথিত তিনটীর দ্বার। ত্যজেৎ=সর্ব্বথা পরিত্যাজ্যং; সর্ব্বপ্রকারে পরিহার্য্য।

সমস্ত আসুরীসম্পদ্ সমষ্টিভূত করিয়া বলিতেছেন। পূর্ব্বকথিত কাম ক্রোধ এবং লোভ জন্মমৃত্যুপরিপূর্ণ সংসারক্ষেত্রের ত্রিবিধ দ্বারস্বরূপ। অর্থাৎ জীবগণ কাম ক্রোধ এবং লোভের বশীভূত হইয়া সংসাররূপ কর্ম্মচক্রে আবর্ত্তিত হয়, এবং তাহারা মুক্তিরোধক নিকৃষ্ট যোনি প্রাপ্ত হয়। উক্ত ত্রিবিধ দ্বারে প্রবিষ্ট হইলে জীবাত্মা নিশ্রেয়স লাভের অযোগ্য হয়। তজ্জন্য মুমুক্ষুগণ সাতিশয় যত্নপূর্ব্বক মুক্তিরোধক ও সর্ব্বপ্রকার পার্থিব ও আধ্যাত্মিক সুখবিনাশক উক্ত কামাদিকে পরিত্যাগ করিয়া থাকেন। উহাদিগকে পরিত্যাগ করিলে কি ফল লাভ হয় তাহা ভগবান্ পর শ্লোকে কীর্ত্তন করিতেছেন ॥ ২১ ॥

21. The Lord here briefly sums up the qualities of the undivine men. Lust, wrath, and avarice are the three means by which the undivine men fall into Asuric wombs which have been styled in this verse as Naraka or hell. They are as if the three gates by which the embodied-soul enters into the infernal regions. The words "ruinous to self" mean unfit for its upwards flight.

স্বামী॥ ত্যাগে বিশিষ্টং ফলং আহ—এতৈঃ ইতি। তমসঃ—নরকস্যদ্বারভূতৈঃ এতৈঃ ত্রিভিঃ—কামাদিভিঃ বিমুক্তঃ নরঃ আত্মনঃ শ্রেয়ঃ সাধনং তপঃ যোগাদিকং আচরতি ততঃ চ মোক্ষং প্রাপ্নোতি ॥ ২২ ॥

এতত্রয়ং ত্যজতঃ কিং স্যাৎ ইতি তত্র আহ; কামাদি পরিত্যাগ করিলে কি ফল লব্ধ হয় তাহা বলিতেছেন।

নরঃ=মানুষঃ; মানুষ। এতৈঃ ত্রিভিঃ=কামক্রোধলোভৈস্ত্রিভিঃ; কাম ক্রোধ লোভ

যঃ শাস্ত্রবিধিমুৎসৃজ্য, বর্ত্ততে কামচারতঃ।
ন স সিদ্ধিমবাপ্নোতি, ন সুখং ন পরাংগতিম্ ॥ ২৩ ॥

যঃ শাস্ত্রবিধিং উৎসৃজ্য কামচারতঃ বর্ত্ততে, সঃ ন সিদ্ধিং, ন সুখং, ন পরাংগতিং, অবাপ্নোতি ॥ ২৩ ॥

যে ব্যক্তি শাস্ত্রবিধি পরিত্যাগ করিয়া স্বেচ্ছাচারী হইয়া কার্য্য করে, সে অন্তঃকরণের শুদ্ধি, সুখ, ও উত্তম গতি লাভ করিতে সক্ষম হয় না ॥ ২৩ ॥

23. He who violating the ordinances of the scriptures, worketh according to his own desires, attaineth not to perfection, nor to happiness nor to the highest goal.

---

ত্রিবিধ। তমোদ্বারৈঃ=নরকস্য দুঃখমোহাত্মকস্য দ্বারাণি কামাদয়স্তৈঃ; দুঃখ মোহাত্মক নরকের দ্বারস্বরূপ কামাদি হইতে। বিমুক্তঃ=বিরহিতঃ; বিচ্যুত। আত্মনঃ=স্বকীয়স্য; নিজের। শ্রেয়ঃ=বেদবোধিতং যদ্ধিত সাধনং; বেদবিহিত হিতসাধন কার্য্য। আচরতি=অনুতিষ্ঠতি; অনুষ্ঠান করেন। ততঃ=তদাচরণতয়া; উক্তরূপ অনুষ্ঠান জন্য। পরাং গতিং=মোক্ষং অপি; মুক্তি ও সুখ। যাতি=প্রাপ্নোতি; লাভ করেন।

কাম ক্রোধ লোভ এই ত্রিবিধ নরকের দ্বার পরিত্যাগ করিয়া মানুষ আত্মার মঙ্গলসাধন করতঃ পরিণামে পরমগতি লাভ করেন। পূর্ব্ব শ্লোকে "আত্মনঃনাশনঃ" এবং এই শ্লোকে "আত্মনঃ শ্রেয়ঃ" এতদুভয় শব্দদ্বারা দৈবাসুর সম্পত্তির পার্থক্য প্রদর্শন করিতেছেন। পর শ্লোকের আভাস গ্রহণ করিয়া টীকাকারগণ আত্মনঃ শ্রেয়ঃ শব্দের অর্থ বেদবিহিত কার্য্যের অনুষ্ঠান দ্বারা নিজের মঙ্গল সাধন এইরূপ করিয়াছেন। যে মহাত্মা শাস্ত্রবিধি অবগত হইয়া শ্রদ্ধা পূর্ব্বক বেদবিহিত কার্য্যানুষ্ঠান ও নিষেধ বিধি অনুসারে কামক্রোধাদির পরিত্যাগ করেন তিনি ইহকালে সুখ ও পরকালে মুক্তিলাভ করেন। শঙ্কর "পরাংগতিং" শব্দের অর্থ "মোক্ষমপি" করিয়াছেন। এই অপি শব্দদ্বারা ইহকালে সুখ ও পরকালে মুক্তি বুঝাইতেছে ॥ ২২ ॥

22. In this the Lord describes the fruits of the renouncement adverted to in the preceding verse. That man who abandons lust, avarice and anger and conforms himself to the injunctions of the scriptures, works for his own good and eventually reaches the goal supreme.

স্বামী॥ কামাদি ত্যাগঃ চ স্বধর্ম্মাচরণং বিনা ন সম্ভবতি ইতি আহ যঃ ইতি। শাস্ত্র-

বিধিং—বেদবিহিতং ধর্ম্মং, উৎস্জ্য যঃ কামচারতঃ—যথেষ্টং বর্ত্তে সঃ সিদ্ধিং—তত্ত্বজ্ঞানং, ন প্রাপ্নোতি, ন চ সুখং - উপশমং ন চ পরাং গতিং—মোক্ষং প্রাপ্নোতি ॥ ২৩ ॥

আসুর্য্যাঃ সম্পদো বর্জ্জনে শ্রেয়সস্ত করণে কিং কারণং তদাহ ; আসুরীসম্পদ পরিত্যাগ করিবার এবং বেদবিহিত কার্য্য অনুষ্ঠান করিবার কি প্রয়োজন তাহা প্রদর্শন করিতেছেন।

যঃ=নরঃ ; যে মানুষ। শাস্ত্রবিধিং=শাস্ত্রং বেদঃ তস্য বিধিং কর্ত্তব্যাকর্ত্তব্যজ্ঞানকারণং বিধি প্রতিষেধাখ্যং ; শাস্ত্র শব্দের অর্থ বেদ তাহার বিধি অর্থাৎ যদ্দ্বারা কর্ত্তব্যাকর্ত্তব্য নির্দ্ধারিত হইয়াছে। যাহাকে বিধি ও প্রতিষেধ বলা যায়। উৎসৃজ্য=অশ্রদ্ধয়া পরিত্যজ্য ; অশ্রদ্ধা পূর্ব্বক পরিত্যাগ করিয়া। কামচারতঃ=স্বেচ্ছামাত্রেণ ; স্বেচ্ছানুসারে। বিহিতমপিনাচরতি নিষিদ্ধমপ্যাচরতি ; বেদবিহিত কার্য্যানুষ্ঠান করে না ও নিষিদ্ধ কার্য্যের অনুষ্ঠান করে।

স্মৃতিশাস্ত্রে উক্ত হইয়াছে—

বিহিতস্যাননুষ্ঠানাৎ, নিন্দিতস্য চ সেবনাৎ।
অনিগ্রহাচ্চেন্দ্রিয়াণাং, নরঃ পতনমৃচ্ছতি ॥

শাস্ত্রোক্ত কর্ত্তব্য কর্ম্মের অননুষ্ঠানে, নিষিদ্ধ কর্ম্মের অনুষ্ঠানে, এবং ইন্দ্রিয়গণের অসংযমে মানব পতিত অর্থাৎ নিরয়গামী হয়।

সঃ=সেই মানুষ। সিদ্ধিং=পুরুষার্থ প্রাপ্তিযোগ্যাং অন্তঃকরণশুদ্ধিং ; মোক্ষ প্রাপ্তির হেতু অন্তঃকরণের নির্ম্মলতা। সুখং=সুখমৈহিকং ; ঐহিক সুখ। পরা গতিং=প্রকৃষ্টাং গতিং স্বর্গং মোক্ষং বা ; উৎকৃষ্ট গতি স্বর্গ অথবা মোক্ষ।

দৈবাসুর সম্পদ্‌বিভাগযোগ আলোচনা উপসংহার করিয়া শ্রীভগবান্ বলিলেন যে তাহারাই অসুর যাহারা শাস্ত্রবিধি উল্লঙ্ঘন করিয়া যদৃচ্ছাচারী হয়। যাহারা অশ্রদ্ধাপূর্ব্বক বেদবিহিত কার্য্যানুষ্ঠান না করে, এবং বেদ নিষিদ্ধ কার্য্যানুষ্ঠানে রত তাহারাই প্রকৃতপক্ষে অসুর। এখানে শাস্ত্র শব্দের অর্থ বেদের কর্ম্মকাণ্ড এবং তদাশ্রিত স্মৃতি পুরাণাদি যাহাতে মন্বাদি ধর্ম্মশাস্ত্র প্রয়োজকগণ বিহিত এবং নিষিদ্ধ কার্য্যের বিধান করিয়াছেন। ভগবান্ ধর্ম্মশাস্ত্রে মানুষের কর্ত্তব্যাকর্ত্তব্য স্থির করিয়া দিয়াছেন। যাঁহারা দৈবীভাববিশিষ্ট তাঁহারা প্রযত্নাতি সহকারে কর্ত্তব্য কার্য্যানুষ্ঠান এবং নিষেধ বিধি অনুসারে অকর্ত্তব্য কার্য্যের বর্জ্জন করিয়া থাকেন। পক্ষান্তরে যাহারা আসুরীভাববিশিষ্ট তাহারা যদৃচ্ছাক্রমে শাস্ত্রবিধি উল্লঙ্ঘন করিয়া ইহকালে অশান্তি ও পরকালে নরকভোগ করিয়া থাকে।

এই শ্লোক হইতে সপ্তদশ অধ্যায় উপক্রমিত হইল। এই পর্য্যন্ত আখ্যাত হইলে অর্জ্জুনের মনে একটী দারুণ সংশয় উপস্থিত হইল, হিংসা দ্বেষ লোভ ইত্যাদি কার্য্যে যাহারা রত তাহারা আসুরীসম্পদ্‌বিশিষ্ট, ইহাই ভগবান্ স্পষ্টাক্ষরে নির্দ্দেশ করিলেন। তবে কি এই কুরুক্ষেত্রে অর্জ্জুনও একজন অসুর? এই সন্দেহ অপনয়ন জন্য ভগবান্ পর শ্লোকে অধিকারিভেদে বেদবিহিত কর্ম্মানুষ্ঠান করিতে হইবেক তাহাই নির্দ্দেশ করিলেন। আশ্রম

তস্মাচ্ছাস্ত্রং প্রমাণন্তে, কার্য্যাকার্য্য ব্যবস্থিতৌ।
জ্ঞাত্বা শাস্ত্র বিধানোক্তং, কর্ম্মকর্ত্তুমিহার্হসি ॥ ২৪ ॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং ভীষ্মপর্ব্বণি শ্রীমদ্ভগবদ্গীতাসূপনিষৎসু ব্রহ্মবিদ্যায়াং যোগশাস্ত্রে শ্রীকৃষ্ণার্জ্জুন সংবাদে দৈবাসুর সম্পদ্বিভাগোনাম ষোড়শোঽধ্যায়ঃ ॥১৬॥

---

তে কার্য্যাকার্য্য ব্যবস্থিতৌ শাস্ত্রং প্রমাণং, তস্মাৎ শাস্ত্রবিধানোক্তং কর্ম্মজ্ঞাত্বা ইহ কর্ত্তুং অর্হসি ॥ ২৪ ॥

ইতি শ্রীমদ্ভগবদ্গীতান্বয়ে ষোড়শোঽধ্যায়ঃ ॥ ১৬ ॥

তোমার কর্ত্তব্যাকর্ত্তব্য ব্যবহার বিষয়ে শাস্ত্রই প্রমাণ, অতএব শাস্ত্র-বিধানোক্ত কার্য্য অবগত হইয়া কর্ত্তব্যকর্ম্মে প্রস্তুত হও ॥ ২৪ ॥

বেদব্যাস প্রণীত শতসহস্র শ্লোকপূর্ণ ধর্ম্মশাস্ত্রে শ্রীমহাভারত গ্রন্থে ভীষ্মপর্ব্বাধ্যায়ে বেদের শাখাস্বরূপ শ্রীমদ্ভগবদ্গীতায় শ্রীকৃষ্ণার্জ্জুনসংবাদে যোগশাস্ত্রে ব্রহ্মবিদ্যায় দৈবাসুর সম্পদ্বিভাগযোগনামক ষোড়শ অধ্যায় সমাপ্ত ॥ ১৬ ॥

24 The scriptures are thy guide in determining what should be done and what should not be done, therefore having known what hath been laid down in the scriptural ordinances, thou shouldst work in thine own sphere.

HERE ENDETH BOOK XVI OF THE BHAGABATH GEETHA STYLED THE RELIGION BY THE SEPARATION OF THE DIVINE FROM THE UNDIVINE.

---

ধর্ম্মভেদে কোন্‌টী কর্ত্তব্য কোন্‌টী অকর্ত্তব্য তাহা মন্বাদি ঋষিগণ নিয়মিত করিয়া গিয়াছেন। ব্রাহ্মণের ধর্ম্ম ক্ষত্রিয়ের ধর্ম্ম হইতে উৎকৃষ্ট হইলেও ক্ষত্রিয় সত্বশুদ্ধি পর্য্যন্ত তাঁহার প্রজাপালন ও যুদ্ধাদি কার্য্য করিবেন। এইরূপ নিয়ম সকল বর্ণের প্রতি নির্দ্ধারিত হইয়াছে, এই ভাবটী পরশ্লোকে স্পষ্টীকৃত রহিয়াছে ॥ ২৩ ॥

23. The Lord in this verse concludes the subject-matter of this Book viz the Religion about the division of properties of the divine and undivine persons. He is divine who with faith works according to the injunctions of the Shashtras as laid down by Manu, Jagnyabalka and other framers of the moral codes. He does what is laid down as good and righ-

teous forsaking what is bad and vicious. On the other hand he is undivine, who intentionally disobeys the injunctions of the Shashtras and works according to his own propensities. While the Lord has been reciting in this Book the properties of the divine and the undivine persons, a doubt sprang in Arjuna's mind, that according to the descriptions given by the Lord, he (Arjuna) falls within the category of the undivine men, because he is about to plunge himself in a bloody war the chief features of which are anger, desire and avarice. Reading the mind of His disciple, the Lord suddenly makes a diversion and points to the scriptures which should guide him where nature fails or creates a doubt. By nature, man had no caste, the division by caste was a social distinction, which entailed responsibilities laid down by the scriptures. The Lord refers to these scriptures in which the duties of a Brahman, Kshettrya, Baishya and Sudra have been laid down. As a Kshettrya-soldier Arjuna's duty is to fight out a righteous war without anger, desire and avarice.

স্বামী॥ ফলিতং আহ—তস্মাৎ ইতি। ইদং কার্য্যং ইদং অকার্য্যং চ ইতি অস্যাং ব্যবস্থায়াং তে—তব, শাস্ত্রং—শ্রুতি স্মৃতিপুরাণাদিকং এব প্রমাণং অতঃ শাস্ত্রবিধিনা উক্তং কর্ম্মজ্ঞাত্বা ইহ—কর্ম্মাধিকারে বর্ত্তমানঃ যথাধিকারং কর্ম্মকর্ত্তুং অর্হসি, তন্মূলত্বাৎ সত্ত্বশুদ্ধি সম্যগ্‌জ্ঞান মুক্তীনাং ইত্যর্থঃ।

দেব দৈতেয় সম্পত্তি, সদ্বিভাগেন ষোড়শে।
তত্ত্বজ্ঞানেহধিকারস্থ, সাত্ত্বিকস্যেতি দর্শিতম্॥ ২৪॥

ইতি শ্রীধরস্বামিকৃত টীকায়াং দৈবাসুর সম্পদ্‌বিভাগযোগোনাম ষোড়শোহধ্যায়ঃ॥ ১৬॥

কর্ত্তব্যাকর্ত্তব্যৌ ধর্ম্মাধর্ম্মৌ তত্র শাস্ত্রস্য প্রমাণত্বেহপি মম কিং কর্ত্তব্যং ইত্যাশঙ্ক্যাহ; কর্ত্তব্যাকর্ত্তব্য ধর্ম্মাধর্ম্ম বিষয়ে শাস্ত্র প্রমাণ হইলেও আমার কি কর্ত্তব্য এই আশঙ্কা নিবারণ জন্য ভগবান্ বলিতেছেন।

তে=তব; তোমার। কার্য্যাকার্য্যব্যবস্থিতৌ=কিং কার্য্যং কিমকার্য্যমিতি নিরূপণ বিষয়ে; কোন্‌টী কার্য্য কোন্‌টী অকার্য্য তাহার নিরূপণ বিষয়ে। শাস্ত্রং=বেদঃ তদুপজীবি স্মৃতিপুরাণাদিকমেব; বেদ এবং তাহার আশ্রিত স্মৃতি পুরাণাদি। প্রমাণং=জ্ঞানসাধনং; জ্ঞানের কারণ। তস্মাৎ=সেই হেতু। শাস্ত্রবিধান উক্তং=কর্ম্মাধিকার ভূমৌ শাস্ত্রবিধানেন কুর্য্যান্নকুর্য্যাদিত্যেবং প্রবর্ত্তন নিবর্ত্তনরূপে বৈদিকনিত্যাদিপদেনোক্তং কর্ম্মবিহিতং প্রতিষিদ্ধং চ; অধিকারিভেদে শাস্ত্রবিধানানুসারে কোন্‌টী করিতে হইবেক কোন্‌টী করিতে হইবেক না এইরূপ প্রবৃত্তি ও নিবৃত্তিরূপ বেদের আদেশ। কর্ম্ম=বিহিতং প্রতি-

ষিদ্ধং চ; বিহিত ও নিষিদ্ধ। জ্ঞাত্বা=অবগত হইয়া। ইহ=কর্ম্মাধিকার ভূমৌ; এই কর্ম্মক্ষেত্রে। কর্ত্তুং অর্হসি=নিষিদ্ধং বর্জ্জয়ন্ বিহিতং ক্ষত্রিয়স্য যুদ্ধাদিকর্ম্ম অনুষ্ঠাতুং যোগ্যোঽসি; নিষিদ্ধ কার্য্য পরিত্যাগ পুরঃসর ক্ষত্রিয়ের কর্ত্তব্য যুদ্ধাদি কার্য্যে প্রবৃত্ত হও।

এই শ্লোকে শ্রীভগবান্ ষোড়শের উপসংহার করিয়া সপ্তদশের বীজ বপন করিলেন। এই স্থানে অর্জ্জুনের মনে দুইটী সন্দেহের উদয় হইল (১ম) দৈবাসুরের কর্ত্তব্যাকর্ত্তব্য শ্রবণ করিয়া আমার কি কর্ত্তব্য। (২য়) আমি অনেক সময়ে আলস্য ও অজ্ঞান বশতঃ শাস্ত্রবিধি উল্লঙ্ঘন করিয়াছি, কিন্তু শ্রদ্ধাবান্ হইয়া ধর্ম্মকার্য্যও করিয়াছি আমি কি দেব কি আসুর আমার শ্রদ্ধা কি সাত্ত্বিকী রাজসী না তামসী? বর্ত্তমান শ্লোকে প্রথম প্রশ্নের উত্তর প্রদান করিয়া, কৃপাবৎসল ভগবান্ সপ্তদশে শ্রদ্ধাকে ত্রিবিধভাবে বিভক্ত করিয়া অর্জ্জুনের দ্বিতীয় সন্দেহ মোচন করিবেন। অর্জ্জুনের যাহা কর্ত্তব্য কি অকর্ত্তব্য তাহা শাস্ত্রেই নির্দ্দিষ্ট রহিয়াছে তাহা অবগত হইয়া তদনুসারে আপাততঃ এই যুদ্ধে প্রবৃত্ত হও।

এই স্থানে শাস্ত্র কাহাকে বলে তাহা পাঠকমহোদয়ের জানা নিতান্ত আবশ্যক। আর্য্য ভূমিতে শাস্ত্র সম্বন্ধে জ্ঞান নিতান্ত জটিল। তজ্জন্য আমাদিগের আর্য্য ধর্ম্মের অবনতি হইয়াছে। যাহা শাসন করে তাহাই শাস্ত্র (শাস+ত্র) তজ্জন্য জ্ঞান শাসন, কর্ম্ম শাসন, সমাজ শাসন ইত্যাদি নানাবিধ শাস্ত্র জন্মগ্রহণ করিয়াছে। কোন্ শাস্ত্র গ্রহণ করিতে হইবেক তাহা অবধারণ করিতে না পারিয়া হিন্দুজাতি নানা সম্প্রদায়ে বিভক্ত হইয়াছেন। বাস্তবিকপক্ষে এই বিশ্বে ধর্ম্ম একটী মাত্র। এইস্থলে এ বিষয়ে অধিক তর্ক হইতে পারে না তবে সারকথা এই যে বেদত্রয় ও স্মৃতি পুরাণ আমাদিগের শাস্ত্র, অধিকারিভেদে মন্বাদি বর্ণাশ্রম ধর্ম্মই আমাদিগের অবশ্য কর্ত্তব্য ॥ ২৪ ॥

ইতি "গীতার্থ প্রবোধনামক" বাঙ্গালাভাষ্যের ষোড়শ অধ্যায় সমাপ্ত ॥ ১৬ ॥

24. The Lord concludes this Book by removing the doubt which sprang in Arjuna's mind as to what should be done and what should not be done by him. At the conclusion of this Book, two doubts rose in his mind, viz (i) what should be his guide as regards the performance of his duties and (ii) according to the description given by the Lord about the separateness of the divine from the undivine is he ( Arjuna ) within the former or latter category as owing to idleness and ignorance he does not always follow the behests of the scriptures, but at the same time he acts with faith ( Sraddha´) foll owing the foot-prints of his forefathers. The Lord removes the first doubt by this verse. The Lord gives additional weight to the scriptures comprising the Vedas, Upanishads, Purans and Smrithi by declaring in distinct words that as regards Arjuna's duties as

a Kshettrya soldier the scriptures should be his guide. To remove the second doubt the Lord launches the seventeenth Book in which He divides faith ( Sraddha´ ) into three classes.

HERE ENDS THE ENGLISH COMMENTARY ON BOOK XVI
OF THE BHAGABATH GEETHA´.

# সপ্তদশোঽধ্যায়ঃ।

## BOOK XVII.

## শ্রদ্ধাত্রয়বিভাগ-যোগঃ।

## THE RELIGION OF THE DIVISION OF THE THREEFOLD FAITH.

অর্জ্জুন উবাচ।

যে শাস্ত্রবিধিমুৎসৃজ্য, যজন্তে শ্রদ্ধয়ান্বিতাঃ।
তেষাং নিষ্ঠা তু কা কৃষ্ণ, সত্ত্বমাহোরজস্তমঃ॥ ১॥

---

অর্জ্জুনঃ উবাচ।

হে কৃষ্ণ! যে শাস্ত্রবিধিং উৎসৃজ্য শ্রদ্ধয়া অন্বিতাঃ ( সন্তঃ ) যজন্তে, তেষাং তু নিষ্ঠা কা সত্ত্বং, আহো, রজঃ, তমঃ॥ ১॥

হে কৃষ্ণ! যাঁহারা শাস্ত্রবিধি উল্লঙ্ঘন করিয়া শ্রদ্ধাপূর্ব্বক কর্ম্মানুষ্ঠান করেন, তাঁহাদিগের নিষ্ঠা সাত্ত্বিকী অথবা রাজসী, কিংবা তামসী॥ ১॥

ARJUNA ASKED.

1. O Krishna! those who violate the scriptural ordinances, but worship with faith, their position is what—spiritual, essential or carnal?

---

শ্রীধরস্বামী॥ উক্তাধিকারহেতুনাঞ্চ, শ্রদ্ধা মুখ্যা চ সাত্ত্বিকী।
ইতি সপ্তদশে গৌণ, শ্রদ্ধা ভেদ স্ত্রিধোচ্যতে॥

পূর্ব্বাধ্যায়ান্তে, যঃ শাস্ত্রবিধিমুৎসৃজ্য বর্ত্ততে কামচারতঃ। ন স সিদ্ধিমবাপ্নোতি ইতি অনেন শাস্ত্রোক্ত বিধিং উৎসৃজ্য কামচারেণ বর্ত্তমানস্থ জ্ঞানে অধিকারঃ ন অস্তি ইতি উক্তং তত্র শাস্ত্রবিধিং উৎসৃজ্য কামচারং বিনা শ্রদ্ধয়া বর্ত্তমানানাং কিং অধিকারঃ অস্তি ন অস্তি বা ইতি বুভুৎসয়া অর্জ্জুনঃ উবাচ যে ইতি। অত্র চ শাস্ত্রবিধিং উৎসৃজ্য যজন্তে ইতি অনেন শাস্ত্রার্থং বুদ্ধা তং উল্লঙ্ঘ্য বর্ত্তমানাঃ ন গৃহ্যন্তে তেষাং শ্রদ্ধয়া যজনানুপপত্তেঃ।

আস্তিক্য বুদ্ধিঃ হি শ্রদ্ধা ন চ অসৌ শাস্ত্রবিরুদ্ধে অর্থে শাস্ত্রজ্ঞানবতাং সম্ভবতি, তান্ এব অধিকৃত্য ত্রিবিধাভবতি শ্রদ্ধা ইতি "যজন্তে সাত্ত্বিকা দেবান্" ইত্যাদ্যুত্তরানুপপত্তেঃ চ। অতঃ ন অত্র শাস্ত্রোল্লঙ্ঘিনঃ গৃহ্যন্তে, অপি তু ক্লেশ বুদ্ধ্যা বা আলস্যাৎ বা শাস্ত্রার্থজ্ঞানে প্রযত্নং অকৃত্বা কেবলং আচার পরম্পরাবশেন শ্রদ্ধয়া ক্বচিৎ দেবতারাধনাদৌ প্রবর্তমানাঃ গৃহ্যন্তে, অতঃ অয়ং অর্থং—যে শাস্ত্রবিধিং উৎসৃজ্য দুঃখ বুদ্ধ্যা আলস্যাৎ বা অনাদৃত্য কেবলং আচার প্রামাণ্যেন শ্রদ্ধয়া অন্বিতাঃ সন্তঃ যজন্তে তেষাং তু কা নিষ্ঠা—কা স্থিতিঃ কঃ আশ্রয়ঃ। তাং এব বিশেষণ পৃচ্ছতি, কিং সত্ত্বং আহো কিং রজঃ অথবা তমঃ ইতি তেষাং তাদৃশী দেব পূজাদি প্রবৃত্তিঃ কিং সত্ত্ব সংশ্রিতা, রজঃ সংশ্রিতা, তমঃ সংশ্রিতা বা ইত্যর্থঃ শ্রদ্ধায়াঃ সাত্ত্বিকত্বাং ক্লেশ বুদ্ধ্যা আলস্যেন চ শাস্ত্রানাদরস্য রাজস তামসত্বাৎ ত্রিধা সন্দেহঃ। যদি সত্ত্ব সংশ্রিতা তর্হি তেষাং অপি সাত্ত্বিকত্বাৎ যথোক্তাত্মজ্ঞানে অধিকারঃ স্যাৎ অন্যথা ন ইতি তাৎপর্য্যার্থঃ ॥ ১ ॥

শ্রীকৃষ্ণায় গীতামৃতদুহে নমঃ; গীতামৃত দোহনকর্ত্তা শ্রীকৃষ্ণকে নমস্কার। দ্বিবিধাঃ কর্ম্মানুষ্ঠাতারোভবন্তি কেচিৎ শাস্ত্রবিধিং জ্ঞাত্বাপ্যশ্রদ্ধয়া তমুৎসৃজ্য কামকারমাত্রেণ যৎকিঞ্চিদনুতিষ্ঠন্তি তে সর্ব্বপুরুষার্থাযোগ্যত্বাদসুরাঃ, কেচিত্তু শাস্ত্রবিধিং জ্ঞাত্বা শ্রদ্ধধানতয়া তদনুসারেণৈব নিষিদ্ধং বর্জ্জয়ন্তো বিহিতমনুতিষ্ঠন্তি তে সর্ব্বপুরুষার্থ যোগ্যত্বাদ্দেবা ইতি পূর্ব্বাধ্যায়ান্তে সিদ্ধং; যে তু শাস্ত্রীয়ং বিধিমালস্যাদিবশাদুপেক্ষ্য শ্রদ্ধধানতয়ৈব বৃদ্ধব্যবহারমাত্রেণ নিষিদ্ধং বর্জ্জয়ন্তো বিহিতমনুতিষ্ঠন্তি তে শাস্ত্রীয় বিধ্যুপেক্ষালক্ষণেনাসুর সাধর্ম্ম্যেণ শ্রদ্ধাপূর্ব্বকানুষ্ঠান লক্ষণেন চ দেব সাধর্ম্ম্যেণান্বিতাঃ কিমসুরেষন্তর্ভবন্তু কিংবা দেবেষিত্যুভয় ধর্ম্মদর্শনাদেক কোটিনিশ্চায়কাদর্শনাচ্চ সন্দিহানোঽর্জ্জুন উবাচ। কর্ম্মানুষ্ঠানকারী দুই প্রকার, কেহ শাস্ত্রবিধি জানিয়া অশ্রদ্ধাবশতঃ তাহা পরিত্যাগ পুরঃসর যদৃচ্ছাক্রমে কার্য্য করেন তাঁহারা সর্ব্বপ্রকার পুরুষার্থ লাভে অসমর্থ, সুতরাং অসুরপদবাচ্য। কেহবা শাস্ত্রবিধি জানিয়া শ্রদ্ধাপূর্ব্বক শাস্ত্রানুসারে নিষিদ্ধ বর্জ্জন করিয়া বিহিত কার্য্যের অনুষ্ঠান করেন তাঁহারা সর্ব্বপ্রকার পুরুষার্থলাভে সমর্থ, সুতরাং দেবপদবাচ্য ইহা পূর্ব্বাধ্যায়াবসানে নিশ্চিত হইয়াছে, কিন্তু যাঁহারা শাস্ত্রবিধি আলস্য ও অজ্ঞানতাদি বশতঃ উপেক্ষা করিয়া শ্রদ্ধাপূর্ব্বক প্রাচীন ব্যবহারানুসারে নিষিদ্ধের বর্জ্জন করিয়া বিহিতানুষ্ঠান করেন তাঁহারা শাস্ত্রীয় বিধি উপেক্ষা লক্ষণ দ্বারা অসুরধর্ম্মাক্রান্ত ও শ্রদ্ধাপূর্ব্বক বিহিতানুষ্ঠান লক্ষণদ্বারা দেবধর্ম্মাক্রান্ত সুতরাং তাঁহারা অসুর বা দেব মধ্যে পরিগণিত এইরূপ সন্দেহগ্রস্থ অর্জ্জুন প্রশ্ন করিতেছেন।

হে কৃষ্ণ=(কৃষ+ণ) হে কর্ষণ; হে পাপমোচনকারিন্। শাস্ত্রবিধিং=শ্রুতি স্মৃতি-বিহিতাং; বেদ ও বেদমূলক স্মৃতিবিহিত প্রবর্ত্তক ও নিবর্ত্তক বিধান। উৎসৃজ্য=আলস্যাদিবশাৎ অনাদৃত্য; আলস্য ও অজ্ঞানতাদি বশতঃ আদর না করিয়া। শ্রদ্ধয়া অন্বিতাঃ=বৃদ্ধব্যবহারানুসারেণ শ্রদ্ধাযুক্তাঃ সন্তঃ; প্রাচীন ব্যবহারানুসারে শ্রদ্ধাযুক্ত হইয়া। যজন্তে=দেবতোদ্দেশেন দ্রব্যত্যাগং কুর্ব্বন্তি; দেবতার উদ্দেশে যজ্ঞাদির অনুষ্ঠান করেন। তেষাং=

পূর্ব্বনিশ্চিত দেবাসুর বিলক্ষণানাং ; পূর্ব্ব নিরূপিত দেবাসুর উভয় ধর্ম্মাক্রান্ত ব্যক্তিগণের। তু=পুনঃ। নিষ্ঠা=স্থিতিঃ ; অবস্থান। কা=কীদৃশী ; কি প্রকার। সত্ত্বং=সাত্ত্বিকী ; সাত্ত্বিক অবস্থান। আহো=পক্ষান্তরে। রজস্তমঃ=রাজসী তামসী চ ; রাজসী বা তামসী অবস্থিত।

পূর্ব্বাধ্যায়াবসানে শ্রীভগবান্ দ্বিবিধ কর্ম্মানুষ্ঠাতার বিষয় কীর্ত্তন করিতেছেন। প্রথম—অসুর, যাহারা শাস্ত্রবিধি জানিয়াও অশ্রদ্ধাপূর্ব্বক তাহা উল্লঙ্ঘন করতঃ যদৃচ্ছাক্রমে কার্য্য করে। দ্বিতীয়—সুর, যাহারা শাস্ত্রবিধি অবগত হইয়াও শ্রদ্ধাপূর্ব্বক নিষিদ্ধ বর্জ্জন ও বিহিত কার্য্যের অনুষ্ঠান করেন। কিন্তু যাঁহারা অজ্ঞানতা কি আলস্যাদি বশতঃ শাস্ত্রবিধি উপেক্ষা করতঃ বৃদ্ধব্যবহারানুসারে নিষিদ্ধের বর্জ্জন এবং বিধেয় কার্য্যের যথাবিধি অনুষ্ঠান করেন তাঁহারা উপেক্ষা জন্য অসুর ও যথানিয়ম কার্য্যানুষ্ঠান জন্য সুর এতদুভয় লক্ষণাক্রান্ত তাঁহাদিগের এবম্প্রকার নিষ্ঠা কোন্ শ্রেণীভুক্ত অর্থাৎ সাত্ত্বিকী, রাজসী বা তামসী ? এই প্রশ্নের উত্তরে ভগবান্ শ্রদ্ধাত্রয়বিভাগযোগনামক ১৭শ অধ্যায় আরম্ভ করিতেছেন। পূর্ব্বাধ্যায়ে কেবল সাত্ত্বিকভাবাপন্ন ব্যক্তিগণই দেবতা, এবং রাজসিক ও তামসিকভাবাপন্ন ব্যক্তিগণ অসুর বলিয়া নির্দ্দিষ্ট হইয়াছে তজ্জন্য অর্জ্জুন সত্ত্বং বলিয়া আহো অর্থাৎ পক্ষান্তরবোধক শব্দ ব্যবহার করিলেন।

শ্রীমচ্ছঙ্করমতে "শাস্ত্রবিধিং" শ্রুতি স্মৃতি শাস্ত্রচোদনাং ; শ্রুতি স্মৃতি শাস্ত্রের বিধান। নিষ্ঠা শব্দে কোটি বা অবস্থাম। অর্থাৎ এইরূপ দ্বিবিধ লক্ষণাক্রান্ত ব্যক্তির অবস্থান কোথায় ? ॥ ১ ॥

1. In the preceding Book two sorts of workers have been enumerated viz the Divine who with devotion acts up to scriptural ordinances and the Undivine who casting aside the ordinances without faith or devotion acts according to the desires of his heart. Arjuna mentions a third class of men namely those who casting aside the ordinances, worship with devotion. These men having abandoned the scriptures fall within the category of the undivine, but having worshipped with devotion, come within the range of the divine. Hence these men are divine and undivine at the same time. Arjuna asks the blessed Lord what is the position of these men. Are they of the scriptural, essential or carnal nature ? The word Krishna literally means one who takes off the burden of sins from the sinner. The word "A´ho" ( আহো ) means "on the other hand," shewing the division between the Sattava or the divine and the Rajasha and Tamasha or the undivine.

শ্রীভগবানুবাচ।

ত্রিবিধাভবতিশ্রদ্ধা, দেহিনাং সা স্বভাবজা।
সাত্ত্বিকী রাজসী চৈব, তামসী চেতি তাং শৃণু ॥ ২ ॥

---

শ্রীভগবান্ উবাচ।

দেহিনাং সা স্বভাবজা শ্রদ্ধা সাত্ত্বিকী রাজসী চ এব তামসী চ ইতি ত্রিবিধা ভবতি, তাং শৃণু ॥ ২ ॥

শ্রীভগবান্ কহিলেন।

দেহধারীগণের স্বভাবানুসারে উৎপন্ন শ্রদ্ধা তিন প্রকার, সাত্ত্বিকী, রাজসিকী ও তামসিকী, তাহা শ্রবণ কর ॥ ২ ॥

2. The embodied-soul has threefold nature-born faith namely the spiritual, essential, and the carnal. Hear that from Me.

---

স্বামী ॥ অত্র উত্তরং শ্রীভগবান্ উবাচ ত্রিবিধা ইতি। অয়ং অর্থঃ শাস্ত্র তত্ত্বজ্ঞানতঃ প্রবর্ত্তমানানাং পরমেশ্বরপূজাবিষয়াঃ সাত্ত্বিকী একবিধা এব ভবতি শ্রদ্ধা লোকাচারমাত্রেণ তু প্রবর্ত্তমানানাং দেহিনাং যা শ্রদ্ধা সা তু সাত্ত্বিকী রাজসী তামসী চ ইতি ত্রিবিধা ভবতি। তত্র হেতুঃ স্বভাবজা, স্বভাবঃ—পূর্ব্বসংস্কারঃ, তস্মাৎজাতা স্বভাবং অন্যথা কর্ত্তুং সমর্থং হি শাস্ত্রোত্থং বিবেকজ্ঞানং তেষাং ন অস্তি অতঃ কেবলং পূর্ব্বস্বভাবেন ভবন্তী শ্রদ্ধা ত্রিবিধা ভবতি। তাং ইমাং ত্রিবিধাং শ্রদ্ধাং শৃণু ইতি তৎ উক্তং, ব্যবসায়াত্মিকাবুদ্ধিরেকেহ কুরু-নন্দন ইত্যাদিনা ॥ ২ ॥

যে শাস্ত্রবিধিমুৎসৃজ্য শ্রদ্ধয়া যজন্তে তে শ্রদ্ধাভেদাদ্ভিদ্যন্তে তত্র যে সাত্ত্বিক্যা শ্রদ্ধয়ান্বিতা-স্তেদেবা; শাস্ত্রোক্তসাধনেঽধিক্রিয়ন্তে তৎফলেন চ যুজ্যন্তে। যে তু রাজস্যা শ্রদ্ধয়ান্বিতা-স্তেঽসুরাঃ, ন শাস্ত্রীয়সাধনেঽধিক্রিয়ন্তে ন বা তৎফলেন যুজ্যন্তে ইতি বিবেকেনাঽর্জ্জুনস্য সন্দেহমপনিনীষুঃ শ্রদ্ধা ভেদং দর্শয়তি; যাঁহারা শাস্ত্রবিধি পরিত্যাগ করিয়া শ্রদ্ধাপূর্ব্বক কার্য্য করেন তাঁহারা শ্রদ্ধাভেদে ভিন্ন ভিন্ন। তন্মধ্যে যাঁহারা সাত্ত্বিকী শ্রদ্ধাযুক্ত তাঁহারা দেবপদ-বাচ্য। শাস্ত্রোক্ত সাধনে অধিকারীও সেই সাধনের ফল ভোগ করেন। যাঁহারা রাজসী শ্রদ্ধাযুক্ত তাঁহারা অসুরপদবাচ্য, শাস্ত্রোক্ত সাধনে অধিকারী নহেন ও সেই সাধনের ফল ভোগ করেন না এইরূপ জ্ঞানদ্বারা অর্জ্জুনের সন্দেহ ধ্বংস করিবার মানসে শ্রদ্ধার ভেদ তিন প্রকার দেখাইতেছেন।

দেহিনাং = দেহধারিগণের। সাত্ত্বিকী = সত্ত্বনির্বৃতা; সত্ত্বগুণবিশিষ্ট। চ = যা তু

আরব্ধে জন্মনি শাস্ত্রসংস্কারমাত্রয়া বিদুষাং সা কারণৈক রূপত্বাদেকরূপা সাত্ত্বিকৈব্যেব ন রাজসী তামসী চ; যে শ্রদ্ধা ইহজন্মে শাস্ত্রসংস্কারোৎপন্ন তাহা এক কারণ বশতঃ একরূপ সাত্ত্বিকী। এব=শাস্ত্রনিরপেক্ষা তু প্রাণিমাত্র সাধারণে স্বভাবজা সৈব স্বভাব ত্রৈবিধ্যা ত্রিবিধা; যে শ্রদ্ধা শাস্ত্রনিরপেক্ষে প্রাণিমাত্রের স্বভাবসিদ্ধ তাহাই ত্রিবিধ স্বভাবানুসারে তিন প্রকারে বিভক্ত। রাজসী = রজোগুণনির্ব্বৃতা; রজোগুণবিশিষ্ট। তামসী = তমোগুণনির্ব্বৃতা; তমোগুণবিশিষ্ট। চ=উক্ত বিধাত্রয় সমুচ্চয়ার্থশ্চরমশ্চকারঃ; উক্ত তিন প্রকার সমষ্টিভূত করিবার জন্য শেষ চকার ব্যবহার করিলেন। শ্রদ্ধা=দৃঢ় প্রত্যয়রূপা ধীঃ; ব্যবসায়াত্মিকা-বুদ্ধি। সা=শ্রদ্ধা। স্বভাবজা=স্বকীয় ত্রিবিধভাবেন ত্রিবিধরূপজাতা; দেহিগণের তিন প্রকার অভিলাষ বশতঃ তিন প্রকারে উৎপন্ন। শৃণু=অবধারয়; অবধারণ কর।

শাস্ত্রবিধি পরিত্যাগ করিয়া যাঁহারা শ্রদ্ধাপূর্ব্বক কর্ত্তব্য কার্য্যের অনুষ্ঠান করেন তাঁহারা শ্রদ্ধাভেদে ত্রিবিধ। সাত্ত্বিক, রাজস, তামস। দুইটী চকার এই শ্লোকে ব্যবহৃত হইয়াছে। শাস্ত্রসংস্কারবশতঃ অর্থাৎ শ্রবণ, মনন, নিদিধ্যাসন দ্বারা যে শ্রেষ্ঠ শ্রদ্ধার উৎপত্তি হয় তাহাই প্রথম চকারের লক্ষ্য হইয়াছে সেই শ্রদ্ধার বিষয় এই স্থানে কীর্ত্তন হইতেছে না। যে শ্রদ্ধা স্বভাবজ অর্থাৎ জন্মজন্মান্তরকৃত ধর্ম্মাধর্ম্ম শুভাশুভ সংস্কারবশতঃ উৎপন্ন হইয়াছে তাহাই চরম চকারের লক্ষ্য, এবং শ্রীভগবান্ উক্ত স্বভাবজ শ্রদ্ধাকে সাত্ত্বিকী, রাজসী ও তামসী তিন ভাগে বিভক্ত করিতেছেন। যে শ্রেষ্ঠা শ্রদ্ধা অর্থাৎ ব্যবসায়াত্মিকা শ্রবণ, মনন, নিদিধ্যাসন হইতে সমুৎপন্ন তাহা এক অর্থাৎ কেবল সাত্ত্বিকী তাহার বিভাগ নাই। তজ্জন্য শ্রীভগবান্ বলিয়াছেন:—

ব্যবসায়াত্মিকাবুদ্ধি, রেকেহ কুরুনন্দন।
বহুশাখাহ্যনন্তাশ্চ, বুদ্ধয়ো ব্যবসায়িনাম্ ॥ ৪১।২য় অঃ গীতা ॥

যে বুদ্ধি অর্থাৎ শ্রদ্ধা দ্বারা ব্রহ্ম লাভ করা যায় তাহাই শ্রেষ্ঠা শ্রদ্ধা কিন্তু কামিগণের কামনাযুক্ত বুদ্ধি অর্থাৎ শ্রদ্ধা বহু শাখা বিশিষ্ট। শ্রীভগবান্ তাহাই এইক্ষণ তিন ভাগে বিভক্ত করিতেছেন।

শ্রীমচ্ছঙ্কর বলেন "স্বভাবজা সাত্ত্বিকী সত্ত্বনির্ব্বৃত্তা দেবপূজাদিবিষয়া, রাজসী রজো-নির্ব্বৃত্তা যক্ষরক্ষপূজাদিবিষয়া, তামসী তমোনির্ব্বৃত্তা প্রেতপিশাচাদিপূজাবিষয়া এবং ত্রিবি-ধাতা মুচ্যমানাং শ্রদ্ধাং। দেবপূজাদিবিষয়কা শ্রদ্ধাকে সাত্ত্বিকী শ্রদ্ধা বলে, যক্ষ রাক্ষসাদি পূজাকে রাজসী শ্রদ্ধা বলে, এবং প্রেতপিশাচাদি পূজাকে তামসী শ্রদ্ধা বলে। শ্রীমদ্রামা-নুজ বলেন স্বভাবঃ 'স্বা সাধারণোভাবঃ প্রাচীন বাসনা নিমিত্তস্তত্তদ্রুচিবিশেষঃ যত্র রুচি স্তত্র শ্রদ্ধাজায়তে; জীবের নিজ নিজ অসাধারণ ভাবকে স্বভাব বলে। জন্মান্তরীয় বাসনা সঞ্জাত রুচিবিশেষ শ্রদ্ধানামে অভিহিত ॥ ২ ॥

সত্ত্বানুরূপা সর্ব্বস্য, শ্রদ্ধাভবতি ভারত।
শ্রদ্ধাময়োঽয়ং পুরুষো, যো যচ্ছ্রদ্ধঃ স এব সঃ॥ ৩॥

ভোঃ ভারতঃ! সর্ব্বস্য সত্ত্বানুরূপা শ্রদ্ধাভবতি। অয়ং পুরুষঃ শ্রদ্ধাময়ঃ, (অতঃ) যঃ যৎশ্রদ্ধঃ সঃ এব সঃ॥ ৩॥

হে ভারত! সকল প্রাণীর শ্রদ্ধা নিজ নিজ অন্তঃকরণের অনুরূপ হইয়া থাকে। সংসারী জীব শ্রদ্ধাময়, এই কারণে যিনি যেরূপ শ্রদ্ধা-বান্ তিনি সেইরূপ হইয়া থাকেন॥ ৩॥

3. O Bhá́ratha! the faith of all are moulded according to their disposition, this man is full of faith, therefore of whatsoever faith one is, he is like that.

---

2. The Lord divides faith (শ্রদ্ধাঃ) into two parts. That superior faith which is obtained by study and contemplation is spirit-born faith or devotion (ভক্তিঃ). This faith leads the embodied-soul to the lotus-feet of the Saviour. This spirit-born devotion is excluded from this Book. There is another sort of faith called Sraddhá which is the offspring of dispositions acquired in previous births. This is called here nature-born (স্বভাবজা). This faith is divided into three parts namely the spiritual which is attached to the gods, the essential which is devoted to men-worship ie men or women of great powers and beauty and the carnal which is attached to the worship of ghosts and goblins and to the development of the inferior powers of the flesh.

স্বামী॥ নতু শ্রদ্ধা সাত্ত্বিকী এব সত্ত্বকার্য্যত্বেন ত্বয়া এব শ্রীভাগবতে উদ্ধবং প্রতিনির্দ্দিষ্টত্বাৎ, যথা উক্তং।

শমোদমোস্তিতিক্ষেক্ষা, তপঃ সত্যং দয়া স্মৃতিঃ।
তুষ্টিস্ত্যাগোঽস্পৃহা শ্রদ্ধা, হ্রীর্দয়াদিঃ স্বনির্বৃতিঃ॥

ইত্যেতাঃ সত্ত্ববৃত্তয়ঃ ইতি। অতঃ কথং তস্যাঃ ত্রৈবিধ্যং উচ্যতে সত্যং তথাপি রজস্তমোমিশ্রিতত্বেন সত্ত্বস্য ত্রৈবিধ্যাৎ শ্রদ্ধায়াঃ অপি ত্রৈবিধ্যং ঘটতে ইতি আহ সত্ত্বেতি।

সত্ত্বানুরূপা—সত্ত্ব তারতম্যানুসারিণী, সর্ব্বস্য—বিবেকিনঃ অবিবেকিনঃ বা লোকস্য শ্রদ্ধা-ভবতি। তস্মাৎ অয়ং পুরুষঃ লৌকিকঃ শ্রদ্ধাধিকারঃ ত্রিবিধয়া শ্রদ্ধয়া বিক্রিয়তে ইত্যর্থঃ। তৎ এব আহ যো যৎশ্রদ্ধঃ—যাদৃশী শ্রদ্ধা যস্য, সঃ এব সঃ—তাদৃশ শ্রদ্ধাযুক্তঃ। সঃ এব সঃ ইতি যঃ পূর্ব্বং সত্ত্বোৎকর্ষেণ সাত্ত্বিক শ্রদ্ধাযুক্তঃ পুরুষঃ স পুনঃ তৎসংস্কারেণ সাত্ত্বিক শ্রদ্ধাঃ যুক্তঃ এব ভবতি যঃ তু রজসঃ উৎকর্ষেণ রাজস শ্রদ্ধাযুক্তঃ সঃ পুনঃ তাদৃশঃ এব ভবতিঃ যঃ তু তামসঃ উৎকর্ষেণ তামস শ্রদ্ধাযুক্তঃ সঃ পুনঃ তাদৃশঃ এব ভাতি ইতি লোকাচারমাত্রেণ প্রবর্ত্তমানেষু এবং সাত্ত্বিক রাজস তামস শ্রদ্ধা ব্যবস্থা, শাস্ত্রজনিতবিবেকজ্ঞানযুক্তানাং তু স্বভাব বিজয়েন সাত্ত্বিকী একা এব শ্রদ্ধা ইতি প্রকরণার্থঃ॥ ৩॥

প্রাগ্‌ভবীয়ান্তঃকরণ গত বাসনানুরূপ নিমিত্তকারণবৈচিত্র্যেণ শ্রদ্ধা ত্রৈবিধ্যমুক্ত্বা তদুপা-দান কারণান্তঃকরণবৈচিত্র্যেণাপি তত্ত্রৈবিধ্যমাহ; জন্মান্তরীন বাসনা ভেদে শ্রদ্ধা ভেদের কারণ নির্দ্দিষ্ট করিয়া, শ্রীভগবান্ অত্র শ্লোকে উক্ত বাসনার উপাদান কারণ অন্তঃকরণের বিচিত্রতা প্রযুক্ত শ্রদ্ধার ত্রিবিধ ভাব বর্ণন করিতেছেন।

ভোঃ ভারত!=মহাকুলপ্রসূত জ্ঞাননিরতেতি বা শুদ্ধ সাত্ত্বিকত্বং দ্যোতয়তি; হে অর্জ্জুন তুমি মহাভারত বংশসম্ভূত অথবা জ্ঞাননিরত তোমাতে শুদ্ধ সাত্ত্বিকগুণ দীপ্তিমান্ আছে। সর্ব্বস্য=প্রাণিজাতস্য; সকল প্রাণিগণের। সত্ত্বানুরূপা=সত্ত্বং প্রকাশশীলত্বাৎ সত্ত্বপ্রধান ত্রিগুণা পঞ্চীকৃত পঞ্চমহাভূতারব্ধমন্তঃকরণং তত্তারতম্যানুসারিণী; পঞ্চমহাভূতজাত ত্রিগুণ সমষ্টিকৃত সত্ত্বপ্রধান অন্তঃকরণের তারতম্যানুযায়ী। শ্রদ্ধা=সত্ত্ববৈচিত্র্যাদ্বিচিত্রা; অন্তঃ-করণভেদে ভিন্ন ভিন্ন শ্রদ্ধা। ভবতি=সত্ত্বপ্রধানেহন্তঃকরণে সাত্ত্বিকী, রজঃ প্রধানে তস্মিন্ রাজসী, তমঃ প্রধানে তু তস্মিংস্তামসীতি উৎপদ্যতে; সত্ত্বপ্রধান অন্তঃকরণে সাত্ত্বিকী শ্রদ্ধা, রজঃ প্রধান অন্তঃকরণে রাজসী শ্রদ্ধা, এবং তমঃ প্রধান অন্তঃকরণে কিন্তু তামসী শ্রদ্ধা উৎপন্ন হয়। অয়ং=শাস্ত্রীয় জ্ঞানশূন্য কর্ম্মাধিকৃতঃ; শাস্ত্রীয় জ্ঞানশূন্য কর্ম্মাধিকারী। পুরুষঃ=ত্রিগুণান্তঃকরণ সংপিণ্ডিতঃ; ত্রিগুণময় অন্তঃকরণবিশিষ্ট সংসারী জীব। শ্রদ্ধা-ময়ঃ=প্রাচুর্য্যেনাস্মিন্ শ্রদ্ধা প্রস্তুতেতি তৎ প্রস্তুতবচনে ময়ট্ অন্নময়ো যজ্ঞ ইতি বৎ; শ্রদ্ধার আধিক্যে যাহা প্রস্তুত হইয়াছে, এই স্থানে প্রস্তুতার্থে ময়ট্ প্রত্যয়, যেমন অন্নময় যজ্ঞ। অতঃ=অস্মাৎ; এই কারণে। যঃ=জীব; যে সংসারী জীব। যচ্ছ্রদ্ধঃ=যা সাত্ত্বিকী, রাজসী, তামসী বা শ্রদ্ধা যস্য; যিনি যেরূপ শ্রদ্ধাবিশিষ্ট অর্থাৎ সাত্ত্বিকী রাজসী বা তামসী শ্রদ্ধাসম্পন্ন। সঃ এব=শ্রদ্ধানুরূপঃ এব; শ্রদ্ধার অনুরূপই। সঃ=সাত্ত্বিকো রাজসোস্তামসো বা; সত্ত্ব, রজঃ বা তমোভাবাপন্ন।

শাস্ত্র জ্ঞানশূন্য কর্ম্মাধিকারিগণের জন্মান্তরীয় বাসনাভেদে শ্রদ্ধার বৈচিত্র্য প্রদর্শন করিয়া শ্রীভগবান্ অত্র শ্লোকে উক্ত বাসনার উপাদান অন্তঃকরণের তারতম্যানুসারে শ্রদ্ধার বিভি-ন্নতা প্রদর্শন করিতেছেন। পঞ্চমহাভূত এবং ত্রিগুণে বিনির্ম্মিত জীবান্তঃকরণে সত্ত্বগুণ স্বতঃই প্রধান। শ্রদ্ধার জন্য জীবাত্মার অন্তঃকরণ ভগবান্ নির্ম্মাণ করিয়াছেন। যেমন

যজন্তে সাত্ত্বিকা দেবান্, যক্ষরক্ষাংসি রাজসাঃ।
প্রেতান ভূতগণাংশ্চান্যে, যজন্তে তামসা জনাঃ॥ ৪॥

সাত্ত্বিকাঃ দেবান্, রাজসাঃ যক্ষরক্ষাংসি যজন্তে। অন্যে তামসাঃ জনাঃ প্রেতান্ ভূতগণান্ চ যজন্তে॥ ৪॥

সাত্ত্বিক ব্যক্তিগণ দেবগণকে, রাজসিক ব্যক্তিগণ যক্ষ ও রাক্ষসগণকে আরাধনা করেন, (এবং) অন্যান্য তামসিকগণ প্রেত ও ভূতগণকে উপাসনা করিয়া থাকেন॥ ৪॥

4. The spiritual men worship the gods, the essential the demi-gods and demons, others who are carnal worship ghosts and goblins.

---

"অন্নময়" যজ্ঞ অন্নের জন্যই প্রতিষ্ঠিত হয় তদ্রূপ শ্রদ্ধার জন্যই অন্তঃকরণ প্রতিষ্ঠিত। সেই কারণে শ্রীভগবান্ বলিলেন "শ্রদ্ধাময়োঽয়ং পুরুষঃ"। মানুষের অন্তঃকরণ শ্রদ্ধাময় সেই কারণে যিনি যে প্রকার শ্রদ্ধাবিশিষ্ট তিনি সেইরূপ মানুষ হইয়া থাকেন। যাঁহার হৃদয়ে সাত্ত্বিকী শ্রদ্ধা তিনি সাত্ত্বিক পুরুষ, যাঁহার রাজসী শ্রদ্ধা তিনি রাজসিক, যাঁহার তামসী শ্রদ্ধা তিনি তামসিক। শ্রদ্ধা জানিলেই নিষ্ঠা জানা হইল, কিন্তু কোন্ মানুষের কি প্রকার নিষ্ঠা তাহা জানিবার কি উপায় তাহা পর শ্লোকে কীর্ত্তন করিতেছেন॥ ৩॥

3. Having divided *Faith* into 3 classes, the Lord says that this faith is shaped according to the dominant principle of the hearts which we have called dispositions or natural tendencies of the heart. These dispositions are regulated by Karma done in previous births and they spring from the heart. Hence the hearts of men represent their faith. Nature has made the hearts of each man as his faith is. The Lord says "This man is full of faith," ie ordinarily man is endowed with a spiritual-faith, but as previous Karma regulates the faith, it divides itself into 3 classes. Nature-born desires or dispositions are identical with faith and they mould the hearts of men accordingly. A man born with spiritual disposition becomes of spiritual faith and consequently leads a spiritual life (যঃ যৎশ্রদ্ধঃ সঃ এব সঃ) of whatsoever faith a man is, he becomes so. If a man is spiritual in nature, his numerous desires run in spiritual lines, if of an essential nature all his actions partake of that nature and so on.

স্বামী॥ সাত্ত্বিকাদিভেদং এব কার্য্যভেদেন প্রপঞ্চয়তি যজন্তে ইতি। সাত্ত্বিকাঃ জনাঃ সত্ত্বপ্রকৃতীন্ দেবান্ এব যজন্তে—পূজয়ন্তি, রাজসাঃ তু রজঃপ্রকৃতীন্ যক্ষান্ রাক্ষসান্ চ যজন্তে, এতেভ্যঃ অন্যে বিলক্ষণাঃ তামসাঃ জনাঃ তামসান্ এব প্রেতান্ ভূতগণান্ চ যজন্তে, সত্ত্বাদি প্রকৃতীনাং তৎতৎ দেবাদীনাং পূজারুচিভিঃ তৎতৎ পূজকানাং সাত্ত্বিকাদিত্বং জ্ঞাতব্যং ইত্যর্থঃ॥ ৪॥

শ্রদ্ধা জ্ঞাতা সতী নিষ্ঠাং জ্ঞাপয়িষ্যতি কেনোপায়েন সা জ্ঞায়তামিত্যপেক্ষিতে দেব-পূজাদি কার্য্যলিঙ্গেনানুমেয়েত্যাহ; শ্রদ্ধা জানিলেই নিষ্ঠা জানা হয় এই কথা পূর্ব্ব শ্লোকে কীর্ত্তন করিয়া এইক্ষণে কি উপায় দ্বারা উক্ত শ্রদ্ধা অবগত হওয়া যায় এই আশঙ্কা নিবারণ জন্য দেবপূজাদি চিহ্নদ্বারা উহা অনুমেয় তাহাই বলিতেছেন।

সাত্ত্বিকাঃ=সত্ত্বনিষ্ঠাঃ; শুদ্ধান্তঃকরণবিশিষ্ট ব্যক্তিগণ। দেবান্ = বস্বাদীন্; বসু আদি দেবগণকে। রাজসাঃ=রজোনিষ্ঠাঃ; রাজসিক নিষ্ঠাযুক্ত ব্যক্তিগণ। যক্ষাঃ=কুবেরাদয়ঃ; কুবের প্রভৃতি। রক্ষাংসি = নৈঋতাদীন্; নিঋতি প্রভৃতি রাক্ষসগণকে। যজন্তে=পূজয়ন্তি; পূজা করেন। অন্যে=এতেভ্যো ভিন্নাঃ; পূর্ব্বোক্ত ব্যক্তিগণ হইতে ভিন্ন। তামসাঃ=তমোনিষ্ঠাঃ; তামসিকগুণসম্পন্ন। জনাঃ=শাস্ত্রবিবেকহীনাঃ; শাস্ত্রজ্ঞান বিহীন। প্রেতান্=উল্কামুখ কটপূতনাদীন্ পিশাচবিশেষান্; উল্কামুখ, কট, পূতনাদিনামক নিশাচরগণ। ভূতগণান্=সপ্তমাতৃকাদীন্; সপ্তমাতৃকাগণকে।

যে শ্রদ্ধা দ্বারা মানুষের অন্তঃকরণ বিনিশ্চিত হয় তাহা কি প্রকারে অবগত হওয়া যায় তাহা অত্র শ্লোকে শ্রীভগবান্ কীর্ত্তন করিতেছেন। শ্রীমচ্ছ্রীধরস্বামী যেরূপে অত্র শ্লোকের অন্বয় করিয়াছেন আমরা তাহার অনুসরণ করিয়াছি, কিন্তু শ্রীমন্মধুসূদন "অন্যে" শব্দ সাত্ত্বিকাঃ রাজসাঃ ও তামসাঃ শব্দের সহিত অন্বয় করিয়া অন্য সাত্ত্বিক, অন্য রাজসিক, অন্য তামসিক এইরূপ অর্থ করিয়াছেন। অর্থাৎ দেবাসুর সম্পদ্বিভাগ ষোড়শ অধ্যায়ে যে সাত্ত্বিক, রাজসিক ও তামসিক ব্যক্তিগণের কথা উল্লিখিত হইয়াছে তাহা হইতে পৃথক্ এই সকল ব্যক্তিগণ। "অভয়ং হইতে আরম্ভ করিয়া ভবন্তি সম্পদং দৈবীমভিজাতস্য ভারত" পর্য্যন্ত যে দৈবী অর্থাৎ সাত্ত্বিকী সম্পদ্বিশিষ্ট মহাজনগণের বিষয় বর্ণিত হইয়াছে তাহারা অত্রাধ্যায়ের সাত্ত্বিকভাবাপন্ন ব্যক্তিগণ নহে। পূর্ব্বাধ্যায়ে "নষ্টাত্মনঃ," "উগ্র-কর্ম্মাণঃ," "নামযজ্ঞৈঃ যজন্তে" ইত্যাদি পদদ্বারা যে সকল আসুরভাবাপন্ন অর্থাৎ রাজসিক ও তামসিক ব্যক্তিগণের কথা বর্ণিত হইয়াছে তাহারা অত্রাধ্যায়ের রাজসিক ও তামসিক ব্যক্তি হইতে পৃথক্। অর্থাৎ ষোড়শ অধ্যায়ের সাত্ত্বিক ব্যক্তি অত্রাধ্যায়ের ঐরূপ ব্যক্তি হইতে শ্রেষ্ঠ শ্রদ্ধাময়। অথচ পূর্ব্বাধ্যায়ের রাজসিক তামসিক ব্যক্তিগণ অত্রাধ্যায়ের ঐরূপ ব্যক্তিগণ হইতে নিকৃষ্ট শ্রদ্ধাবিশিষ্ট তাহাই প্রতিপন্ন হইয়াছে। ভগবান্ অগ্রেই (২৫শ শ্লোক ৯ম অধ্যায়ে) বলিয়াছেন যাঁহারা দেবোদ্দেশে ব্রতাচরণ করেন তাঁহারা দেবগণকে প্রাপ্ত হন, তাহারই বিস্তার এই স্থানে করিতেছেন। যাঁহারা দেবগণকে উপাসনা করেন

অশাস্ত্রবিহিতং ঘোরং, তপ্যন্তে যে তপোজনাঃ।
দম্ভাহঙ্কারসংযুক্তাঃ, কামরাগবলান্বিতাঃ ॥ ৫ ॥
কর্শয়ন্তঃ শরীরস্থং, ভূতগ্রামমচেতসঃ।
মাঞ্চৈবান্তঃ শরীরস্থং, তান্ বিদ্ধ্যাসুরনিশ্চয়ান্ ॥ ৬ ॥

যুগ্মকম্।

যে অচেতসঃ জনাঃ দম্ভাহঙ্কারসংযুক্তাঃ, কামরাগবলান্বিতাঃ শরীরস্থং ভূতগ্রামং অন্তঃশরীরস্থং মাং চ এব কর্শয়ন্তঃ অশাস্ত্রবিহিতং ঘোরং তপঃ তপ্যন্তে; তান্ আসুর নিশ্চয়ান্ বিদ্ধি ॥ ৫ ॥ ৬ ॥

দুই শ্লোকের অন্বয়।

যে সকল অবিবেকী ব্যক্তিগণ দম্ভ, অহঙ্কার, কাম, অনুরাগ, বলযুক্ত হইয়া শরীরস্থ ভূতগ্রাম এবং দেহাভ্যন্তরে অবস্থিত আমাকেও কৃশ করিয়া অশাস্ত্রবিহিত কঠোর তপস্যাচরণ করে তাহাদিগকে নিশ্চয় আসুর বলিয়া জানিবে ॥ ৫ ॥ ৬ ॥

5 and 6. Those unthinking men attached to pride, egoism and impelled by desires, passions and determinations who torture the organs of their frames and also Me, residing within those frames and practise rigid austerities, unenjoined by the Holy-writ, know them to be undivine.

---

তাঁহারা দেবতা হন, যাঁহারা যক্ষরক্ষোগণকে উপাসনা করেন তাঁহারা তদ্ভাবাপন্ন হন, এবং যাঁহারা ভূত ও প্রেতগণকে উপাসনা করেন তাঁহারা প্রেতত্ব ও ভূতত্ব প্রাপ্ত হন। রজঃ ও তমোময়ী শ্রদ্ধা পরিত্যাগ করিয়া যাঁহারা সত্ত্বময়ী শ্রদ্ধার অনুসরণ করেন তাঁহারাই আত্মতত্ত্বের অধিকারী এই বিষয় অত্রাধ্যায়ে বর্ণিত হইতেছে ॥ ৪ ॥

4. Having described the nature-born faith in its threefold aspects, the Lord mentions the marks by which these three different sorts of men can be distinguished. The men who are spiritual by nature, worship the gods as distinguished from those who worship the spirit. The latter are superior worshippers and are identical with the Divine men described in verses 1, 2 and 3 Book XVI. The nature of the undivine men described in verse

4 of the said Book is inferior to the men possessing the essential and carnal dispositions described in this verse. Compare verses 1, 2, 3 and 4 of the two books and the difference will be apparent. By demi-gods ( যক্ষঃ ) great men are meant and by demons ( রক্ষাংসি ) heroes of conquest who murder men and desolate villages and cities by fire and sword are meant.

স্বামী ॥ রাজস তামসেষু অপি পুনঃ বিশেষান্তরং আহ অশাস্ত্রবিহিতং ইতি দ্বাভ্যাং। শাস্ত্রবিধিং অজানন্তঃ অপি কেচিৎ প্রাচীন পুণ্যসংস্কারেণ উত্তমাঃ সাত্ত্বিকাঃ এব ভবন্তি, কেচিৎ মধ্যমাঃ রাজসাঃ ভবন্তি, অধমাঃ তু তামসাঃ ভবন্তি, যে পুনঃ অত্যন্তং মন্দভাগ্যাঃ তে গতানুগত্যা পাষণ্ডসঙ্গেন চ তৎ আচারানুবর্ত্তিনঃ সন্তঃ অশাস্ত্রবিহিতং ঘোরং ভূতভয়ঙ্করং তপঃ তপ্যন্তে—কুর্ব্বন্তি, তত্র হেতবঃ, দম্ভাহঙ্কারাভ্যাং সংযুক্তাঃ, তথা কাম—অভিলাষঃ, রাগঃ—আসক্তিঃ বলং—আগ্রহঃ এতৈঃ অন্বিতাঃ সন্তঃ তান্—আসুর নিশ্চয়ান্ বিদ্ধি ইতি উত্তরেণ অন্বয়ঃ। কিঞ্চ কর্ষয়ন্তঃ ইতি। শরীরস্থং—আরম্ভকত্বেন দেহেস্থিতং, ভূতানাং—পৃথিব্যাদীনাং, গ্রামং—সমূহং, কর্ষয়ন্তঃ—বৃথা এব উপবাসাদিভিঃ কৃশং কুর্ব্বন্তঃ, অচেতসঃ—অবিবেকিনঃ, মাং চ অন্তর্যামিতয়া, অন্তঃ শরীরস্থং—দেহ মধ্যে স্থিতং, মদাজ্ঞা লঙ্ঘনেন এব কর্ষয়ন্তঃ যে তপঃচরন্তি তান্ আসুর নিশ্চয়ান্ আসুরঃ—অতি ক্রূরঃ, নিশ্চয়ঃ যেষাং তান্ বিদ্ধি ॥ ৫। ৬॥

এবং শাস্ত্রীয়েম্বেব যাগাদিষু শ্রদ্ধাযুক্তেষু গুণতঃ ফলবিশেষং অশাস্ত্রীয়েষু তয়োর্যাগ প্রভৃতিষু মদনুশাসন বিপরীতত্বেন ন কশ্চিদপি সুখলবঃ অপিত্বনর্থ এবেতি হৃদি নিহিতং ব্যঞ্জয়ন্নাহ; শাস্ত্রীয় শ্রদ্ধাযুক্ত যাগাদি অনুষ্ঠানে উত্তম ফল এবং ভগবানের শাসন অতিক্রম করিয়া অশাস্ত্রীয় রজস্তমো যাগ প্রভৃতিতে কোনও প্রকার সুখ হয় না তাহা পূর্ব্বেই বলা হইয়াছে, এই রজোস্তম যাগাদি বিষম অনর্থের হেতু এইরূপ হৃদয়ের ভাব প্রকাশ করিতেছেন।

অচেতসঃ = বিবেকশূন্যাঃ; জ্ঞানরহিত। দম্ভঃ = ধার্ম্মিকত্বখ্যাপনং; ধার্ম্মিক বলিয়া প্রকাশিত হইবার বাসনা। অহঙ্কারঃ = অহমেব শ্রেষ্ঠ ইতি দুরভিমানঃ; আমিই শ্রেষ্ঠ এইরূপ দুরভিসন্ধি। কামঃ = বিষয়ে অভিলাষ। রাগঃ = সদা তদভিনিষ্ঠত্বরূপোহভিস্বঙ্গঃ; সর্ব্বদা বিষয়ে আসক্তচিত্ত। বলং = অবশ্যমিদং সাধয়িষ্যামীত্যাগ্রহঃ; নিশ্চয় ইহা সাধন করিব এই প্রকার আগ্রহ। ভূতগ্রামং = দেহেন্দ্রিয় সংঘাতাকারেণ পরিণতং পৃথিব্যাদি ভূত সমুদায়ং; দেহেন্দ্রিয়ের সমষ্টিতে পরিণত পৃথিবী আদি পঞ্চভূত সকল। অন্তঃ শরীরস্থং = অন্তর্যামিত্বেন শরীরমধ্যস্থিতং; দেহমধ্যে অন্তর্যামীরূপে অবস্থিত। মাং = বুদ্ধি তদ্বৃত্তি সাক্ষীভূতং ঈশ্বরং; বুদ্ধিবৃত্তির সাক্ষীস্বরূপে পরমেশ্বরকে। কর্ষয়ন্তঃ = (কৃশ + শতৃ) আজ্ঞালঙ্ঘনেন কৃশী কুর্ব্বন্তঃ; আজ্ঞা লঙ্ঘন পূর্ব্বক কৃশ করিয়া। অশাস্ত্রবিহিতং = শাস্ত্রেণ

বেদাদিনা ন বিহিতং ; বেদাদি দ্বারা বিহিত নহে। ঘোরং=প্রাণিনামাত্মনশ্চ পীড়াকরং ; অন্য প্রাণিগণের ও নিজের পীড়াদায়ক। তপঃ=তপ্তশীলারোহণাদি ; তপ্ত প্রস্তরে আরোহণাদিরূপ কঠোর তপঃ। তপ্যন্তে=কুর্ব্বন্তি ; করে। তান্=ঐহিক সর্ব্বভোগবিমুখান্ পরত্রচাধমগতিভাগিনঃ ; ইহলোকে সকল সুখে বঞ্চিত ও পরলোকে অধম গতি প্রাপ্ত ব্যক্তিগণ। আসুর নিশ্চয়ান্ = আসুরোবিপর্য্যাসরূপো বেদার্থবিরোধি নিশ্চয়ো যেষাং তান্ ; বেদের অর্থ ব্যত্যয়কারিগণ।

শ্রদ্ধাযুক্ত হইয়া বেদবিহিত যাগ যজ্ঞাদি অনুষ্ঠান যে পরমকল্যাণকর তাহা পূর্ব্বেই বলিয়াছেন। "যজ্ঞশিষ্টামৃতভুজো যান্তি ব্রহ্ম সনাতনম্" যজ্ঞাবশিষ্ট অমৃতভোজী সনাতন ব্রহ্মকে লাভ করেন। (৩০ শ্লোক ৪র্থ অধ্যায়) দ্বাদশ প্রকার যজ্ঞের বিষয় ৪র্থ অধ্যায়ে বর্ণিত হইয়াছে। সেই সকল যজ্ঞানুষ্ঠান দ্বারা আত্মার উন্নতি হইয়া থাকে। আত্মজ্ঞানী মহাপুরুষগণ ঐ দ্বাদশ প্রকার যজ্ঞানুষ্ঠান করিয়া দিব্যগতি লাভ করিয়া থাকেন। কিন্তু আত্মজ্ঞান বর্জ্জিত রজস্তমোময় শ্রদ্ধাবিশিষ্ট ব্যক্তিগণ অহঙ্কার, বল, দর্প, কাম ও অনুরাগ পরতন্ত্র হইয়া অশাস্ত্রীয় কঠোর তপশ্চারণ করতঃ পঞ্চমহাভূত বিনির্ম্মিত দেহেন্দ্রিয়গণকে ও সূক্ষ্ম শরীরে অবস্থিত সাক্ষীস্বরূপ জীবাত্মাকে কৃশ করিয়া থাকে। সনাতন ধর্ম্মশাস্ত্রের নিয়ম অমান্য করিয়া উপবাসাদি বা অত্যন্ত আহার দ্বারা নিজ শরীরকে কৃশ এবং শরীরস্থ জীবাত্মাকে উপেক্ষা করিয়া থাকে। অত্রাধ্যায়ের অসুর প্রকৃতি ব্যক্তিগণ নিজ ও পরদেহস্থ আত্মাকে উপেক্ষা করে কিন্তু ষোড়শাধ্যায়ের আসুর সম্পদ্‌বিশিষ্ট ব্যক্তিগণ অহঙ্কার, বল, দর্প, কাম, ক্রোধ বিশিষ্ট হইয়া নিজ ও পরদেহস্থ আত্মাকে দ্বেষ করিয়া থাকে (১৮ শ্লোক ১৬ অধ্যায়) প্রদ্বিষন্তঃ ও কর্শয়ন্তঃ এই উভয় ক্রিয়ার পার্থক্য ভগবান সুন্দররূপে বুঝাইতে চেষ্টা করিয়াছেন। ষোড়শ অধ্যায়ের অসুরগণ কোন প্রকার যাগাদি করে না ও আত্মাকে বিদ্বেষ করে কিন্তু অত্রাধ্যায়ের অসুরগণ অশাস্ত্রীয় যাগাদি কার্য্যের অনুষ্ঠান করে ও আত্মাকে উপেক্ষা করে। তুলনা করিলে এই উভয়ের মধ্যে অত্রাধ্যায়ের অসুরগণ কথঞ্চিৎ ভাল। ভাল হইলেও তাহারা নিশ্চয় অসুরভাবাপন্ন ॥ ৫ । ৬ ॥

5 and 6. According to nature-born faith men are spritual, essential and carnal. The spiritual worshipping gods become eventually divine men as described in verses 1, 2 and 3 Book XVIth. The essentially and carnally disposed men become in their career of incarnation spiritual and and practise ceremonies as enjoined in the Shastras; but there are some essential and carnal men, who having failed to continue an up-hill course practise penances and stick to their Ashuric life. It should be noted that the essential and carnal men of verse 18 Book XVIth are altogether different from the similarly styled men of these two verses. The words

আহারস্ত্বপি সর্ব্বস্য, ত্রিবিধোভবতি প্রিয়ঃ।
যজ্ঞস্তপস্তথাদানং, তেষাং ভেদমিমং শৃণু॥ ৭॥

**সর্ব্বস্য আহারঃ অপি তথা যজ্ঞঃ, তপঃ দানং তু ত্রিবিধঃ প্রিয়ঃ ভবতি। তেষাং ভেদং ইমং শৃণু॥ ৭॥**

**সকলের আহার এবং যজ্ঞ, তপ, দান ত্রিবিধ প্রকারে প্রিয় হইয়া থাকে। তাহাদিগের বিভিন্নতা আমি বলিতেছি শ্রবণ কর॥ ৭॥**

**7.** The food of all, as also the worship, austerity and charity become dear in three ways. Their difference now hear.

---

"organs of their frames" include mind also. "Me residing within those frames" means the soul living in the astral body.

স্বামী॥ আহারাদিভেদাৎ অপি সাত্ত্বিকাদিভেদং দর্শয়িতুং আহ, আহারস্ত। ইত্যাদি ত্রয়োদশভিঃ। সর্ব্বস্ত অপি জনস্য যঃ আহারঃ—অন্নাদিঃ স তু যথাযথং ত্রিবিধঃ প্রিয় ভবতি। তথা যজ্ঞ তপঃ দানাদি ত্রিবিধানি ভবন্তি. তেষাং বক্ষ্যমানং ভেদং ইমং শৃণু, এতৎ চ রাজস তামসাহার যজ্ঞাদি পরিত্যাগেন সাত্ত্বিকাহার যজ্ঞাদি সেবয়া সত্ত্ব বৃদ্ধৌ যত্নঃ কর্ত্তব্যঃ ইতি এতৎ অর্থং কথ্যতে॥ ৭॥

সাত্ত্বিকাদিভেদেন আহারাদয়োপিভিদ্যন্তে ইতি ষোড়শ শ্লোকৈরাহ; সাত্ত্বিকাদিভেদে আহারাদিও ভিন্ন ভিন্ন তাহা এই শ্লোক হইতে ষোড়শ শ্লোক পর্য্যন্ত শ্রীভগবান্ পর্য্যায়ক্রমে কীর্ত্তন করিতেছেন।

সর্ব্বস্য = প্রাণিজাতস্য; প্রাণিগণের। আহারঃ = (আ + হৃ + ঘঞ্) আহ্রিয়তে ইত্যাহারঃ অন্নাদিঃ; ভক্ষণ দ্রব্য। তথা = তদ্বৎ; সেই প্রকার। যজ্ঞঃ = দেবতোদ্দেশে দ্রব্যত্যাগঃ; দেবতাগণের উদ্দেশে দ্রব্য ত্যাগ। তপঃ = কায়েন্দ্রিয় শোষণং কৃচ্ছ্র চান্দ্রায়ণাদি; দেহ ও ইন্দ্রিয়শোষক প্রাজাপত্য ও চান্দ্রায়ণ ইত্যাদি। দানং = স্বস্বত্বধ্বংসপূর্ব্বক পরস্বত্বাপত্তিফলকং কর্ম্ম; নিজ স্বত্ব ধ্বংস পূর্ব্বক পর স্বত্বোৎপত্তি ফলজনক ক্রিয়া। ত্রিবিধঃ = ত্রিপ্রকারঃ; তিন প্রকার। তেষাং = আহার যজ্ঞ তপোদানানাং; আহার, যজ্ঞ, তপ, ও দানের। ভেদং = বিভিন্নতাং; পার্থক্য।

সাত্ত্বিকগণ দেবতা, রাজসিক ও তামসিকগণ যক্ষ রাক্ষস ইত্যাদির উপাসক তাহা পূর্ব্ব শ্লোকে কীর্ত্তন করিয়া শ্রীভগবান্ সাত্ত্বিকাদিভেদে আহার তথা যজ্ঞ, তপঃ, দান ক্রমপর্য্যায়ানুসারে ব্যাখ্যা করিতেছেন। সাত্ত্বিক আহার, যজ্ঞ, তপঃ ও দান সকলের আদরণীয়। এবং রাজসিক তামসিক আহারাদি সকলের বর্জ্জনীয় ইহাই "অপি" শব্দ ব্যবহার করিয়া

আয়ুঃ সত্ত্ব বলারোগ্য, সুখপ্রীতি বিবর্দ্ধনাঃ।
রস্যাঃ স্নিগ্ধাঃ স্থিরাহৃদ্যা, আহারাঃ সাত্ত্বিকপ্রিয়াঃ ॥ ৮ ॥

আয়ুঃ সত্ত্ব বলারোগ্য সুখপ্রীতি বিবর্দ্ধনাঃ, রস্যাঃ, স্নিগ্ধাঃ, স্থিরাঃ, হৃদ্যাঃ আহারাঃ সাত্ত্বিকপ্রিয়াঃ ॥ ৮ ॥

আয়ু, ধৈর্য্য, বল, আরোগ্য, সুখ ও প্রীতিবর্দ্ধক রসাল, স্নিগ্ধ, স্থায়ী হৃদয়গ্রাহী আহার, সাত্ত্বিক ব্যক্তিগণের প্রিয় ॥ ৮ ॥

8. The foods which augment vitality, energy, strength, health, delight and relish, and which are juicy, oleaginous, nourishing, and agreeable are liked by the spiritual men.

---

ইঙ্গিত করিলেন। চর্ব্ব্য, চোষ্য, লেহ্য, পেয় চতুর্ব্বিধ আহার সামগ্রী এবং যজ্ঞ তপ ও দান সাত্ত্বিকাদিভেদে তিন প্রকার। এই শ্লোকের "আহরস্তপি" শব্দ হইতে দ্বাবিংশ শ্লোকের "তত্তামসমুদাহৃতম্" শব্দ পর্য্যন্ত আহার, যজ্ঞ, তপ, ও দানের বিষয় শ্রীভগবান্ ব্যাখ্যা করিলেন ॥ ৭ ॥

7. As faith is divided into three parts according to nature-born disposition, so the food of all, their worship ( যজ্ঞঃ ), their penances ( তপঃ ) and their alms-giving ( দানং ) are divisible into 3 parts viz spiritual, essential, and carnal. The spiritual man loves one sort of food, the essential man loves a different sort, while the carnally disposed man loves another sort of food. Similarly worship, austerity and charity are also divided according to the threefold dispositions. In fact there are five different tests by which the spiritual man can be distinguished from the passionate and carnal man, viz by the faith they follow, the food they partake, and the worship, penance, and almsgiving they are seen to observe.

স্বামী ॥ তত্র আহার ত্রৈবিধ্যং আহ আয়ুঃ ইতি ত্রিভিঃ। আয়ুঃ—জীবনং, সত্ত্বং—উৎসাহঃ, বলং—শক্তিঃ, আরোগ্যং—রোগরাহিত্যং, সুখং—চিত্তপ্রসাদঃ, প্রীতিঃ—অভিরুচিঃ, আয়ুরাদীনাং বিবর্দ্ধনাঃ—বিশেষেণ বৃদ্ধিকরাঃ, তে চ রস্যাঃ—রসবন্তঃ, স্নিগ্ধাঃ—স্নেহযুক্তাঃ, স্থিরাঃ—দেহে সারাংশেন চিরকালাবস্থায়িনঃ, হৃদ্যাঃ—দৃষ্টিমাত্রাৎ এব হৃদয়ঙ্গমাঃ, এবংভূতাঃ আহারাঃ—ভক্ষ্য ভোজ্যাদয়ঃ সাত্ত্বিকপ্রিয়াঃ ॥ ৮ ॥

সাত্ত্বি কপ্রীতিবিষয়মাহারবিশেষমুদাহরতি ; সাত্ত্বিক ব্যক্তিগণের প্রীতিবিষয়ক আহার সম্বন্ধে বলিতেছেন।

আয়ুঃ=চিরজীবনং ; দীর্ঘ জীবন। সত্ত্বং=চিত্তধৈর্য্যং বলবতি দুঃখেঽপি নির্ব্বিকারত্বাপাদকং ; চিত্তের ধীরতা. যে শক্তি প্রভাবে অত্যন্ত দুঃখ উপস্থিত হইলেও চিত্তের বিকার হয় না। বলং=শরীর সামর্থ্যং, স্বোচিতে কার্য্যে শ্রমাভাব প্রযোজকং ; শরীরের সামর্থ্য, যে শক্তিদ্বারা নিজের অবশ্য কর্ত্তব্য কার্য্যবিষয়ে শ্রম হয় না। আরোগ্যং=ব্যাধ্যভাবং ; নিরোগিতা। সুখং = ভোজনানন্তরাহ্লাদ তৃপ্তিঃ ; ভোজনান্তে তৃপ্তি সুখ। প্রীতিঃ= ভোজনকালেঽনভিরুচিরাহিত্যমিচ্ছোৎকণ্ঠারং ; ভোজনকালে অরুচি ও উৎকণ্ঠার অভাব। বিবর্দ্ধনাঃ=বিশেষেণ বৃদ্ধিহেতবঃ ; বিশেষরূপে বৃদ্ধির কারণ। রস্যাঃ=রসোপেতাঃ ; রসযুক্ত যথা সুপক্ক ফলাদি। স্নিগ্ধাঃ=স্নেহেনযুক্তাঃ ; স্নেহযুক্ত যথা দুগ্ধ ঘৃতাদি। স্থিরাঃ= দেহে বহুকাল স্থায়িনঃ ; যাহার শক্তি দেহ মধ্যে বহুকাল অবস্থান করে, যথা যব গোধূম তণ্ডুলাদি। হৃদ্যাঃ=হৃদয়প্রিয়াঃ ; রমণীয় মিষ্টান্নাদি। আহারাঃ=এবম্ভূতা ভোজ্যাদয়ঃ ; এইরূপ ভোজন দ্রব্য চর্ব্ব্য, চোষ্য, লেহ্য, পেয়াদি। সাত্ত্বিকপ্রিয়াঃ = সাত্ত্বিকপুরুষস্য মনোজ্ঞাঃ ; সাত্ত্বিক পুরুষগণের মনোরম।

সাত্ত্বিকগণের প্রিয় আহারের বিষয় কীর্ত্তন করিতেছেন। "বিবর্দ্ধনাঃ" শব্দ আয়ুঃ ইত্যাদি ষষ্ঠ শব্দে যোজনা করিতে হইবে। যথা আয়ুর্ব্বিবর্দ্ধনাঃ রস্যাঃ, সত্ত্ববিবর্দ্ধনাঃ হৃদ্যাঃ আহারাঃ সাত্ত্বিকপ্রিয়া ভবন্তি। রসপূর্ণ সুপক্ক ফলাদি ভোজনে দীর্ঘ জীবন হইয়া থাকে। স্নেহময় দুগ্ধ নবনীতাদি ভোজনে চিত্তের ধৈর্য্য ও জ্ঞানের উন্নতি হইয়া থাকে। সত্ত্ব শব্দের অর্থ অন্তঃকরণ, অন্তঃকরণ জ্ঞানময়। পূর্ব্বেই বলা হইয়াছে "সত্ত্বাৎ সঞ্জায়তে জ্ঞানং" তজ্জন্য সত্ত্ব বিবর্দ্ধনা অর্থে জ্ঞানবর্দ্ধক। যব তণ্ডুলাদি আহারে মনের ও দেহের বল বৃদ্ধি হইয়া থাকে। অন্যান্য রমণীয় মিষ্টান্নাদি আহারে আরোগ্য আনন্দ ও সুখ হইয়া থাকে। রসপূর্ণ, স্নেহযুক্ত, বহুকাল স্থায়ী এবং হৃদয়গ্রাহী আহার, যদ্দ্বারা দীর্ঘ জীবন, অন্তঃকরণে জ্ঞান ও ধৈর্য্যের স্ফুরণ হইয়া থাকে, যদ্দ্বারা বল, নিরোগীতা, ভোজনান্তে চিত্তপ্রসন্নতা ও ভোজনকালে রুচির আধিক্য হয় তাহাই সাত্ত্বিক আহার। রাজসিক ও তামসিক আহার পরিত্যাগ করা কর্ত্তব্য ইহা দেখাইবার জন্য ভগবান্ ক্রমে ঐ সকল আহারের বিষয় কীর্ত্তন করিতেছেন। যে সমস্ত মহাপুরুষগণ এইরূপ আহার করিয়া থাকেন তাঁহারা সাত্ত্বিক প্রকৃতির লোক। কারণ সাত্ত্বিক আহারে মনঃ সাত্ত্বিকতা প্রাপ্ত হয়। ছান্দোগ্য শ্রুতি বলিয়াছেন—"আহার শুদ্ধৌ সত্ত্বশুদ্ধিঃ, সত্ত্বশুদ্ধৌ ধ্রুবা স্মৃতিঃ" এস্থলে সত্ত্ব শব্দের অর্থ মনঃ। শ্রুত্যন্তরে মনকে অন্নময় বলিয়াছেন "অন্নময়ং হি সৌম্য মনঃ" যাদৃশ ভক্ষ্য বস্তু ভোজন করা হয় মনও সেইরূপই হইয়া থাকে। অর্থাৎ সত্ত্বগুণান্বিত আহারে সাত্ত্বিক, রজোগুণ প্রধান বস্তু ভোজনে রাজস, তমোগুণবিশিষ্ট বস্তু ভক্ষণে তামস হয়। আহার গত মনের তারতম্য না থাকিলে মদিরা পানে মত্ত, মাংস ভোজনে ক্রুদ্ধ, ঔষধ সেবনে উন্মাদ বায়ুর

কট্বম্ললবণাত্যুষ্ণ, তীক্ষ্ণ রুক্ষ বিদাহিনঃ।
আহারা রাজসস্যেষ্টা, দুঃখশোকাময়প্রদাঃ ॥ ৯ ॥

কট্বম্ললবণাত্যুষ্ণ, তীক্ষ্ণ, রুক্ষ, বিদাহিনঃ দুঃখ শোক আময়প্রদাঃ আহারাঃ রাজসস্য ইষ্টাঃ ॥ ৯ ॥

অতি কটু, অত্যম্ল, অতি লবণ, অত্যুষ্ণ, অতি তীক্ষ্ণ, অতি রুক্ষ, অতি প্রদাহকারী দুঃখ শোক ও রোগপ্রদ আহার রাজসিক ব্যক্তির প্রিয় ॥ ৯ ॥

9. The foods which are dear to essential men are over-bitter, over-sour, over-saline, over-hot, over-pungent, over-dry, and over-burning, producing pain, grief, and sickness.

উপশম হইত না। এই প্রত্যক্ষসিদ্ধ আহারগত ফল অল্পকালেই হউক দীর্ঘকাল পরেই হউক অবশ্যম্ভাবি ॥ ৮ ॥

8. The Lord describes in this verse the spiritual-food ie food partaken by men possessing spiritual nature. They may be classified under 4 heads.

(i) Juicy ( রস্যাঃ )—Ripe fruits which augment longevity.

(ii) Oily ( স্নিগ্ধাঃ )—Milk, butter, clarified-butter &c. which augment bodily and mental energy.

(iii) Nourishing ( স্থিরাঃ )—Flour, barley and rice &c. which increase strength and health. Fresh-meat or fish may come under this head, but as spiritual men religiously observe the sacred doctrine of the Vedas "Do not kill any thing which has life" ( মা হিংস্যাৎ সর্ব্বভূতানি ) meat and fish are not eaten by spiritual men. This food is called permanent (স্থিরাঃ) because it builds the body.

(iv) Agreeable ( হৃদ্যাঃ )—Any preparation of the above, savory to the taste and congenial to the health. This sort of food promotes health, causes delight and increases appetite. Those who eat such food are spiritual men ie by this mark a spiritual man may be distinguished.

স্বামী॥ তথা কটু ইতি। অতি শব্দঃ কট্বাদিষু সপ্তস্ব অপি সম্বধ্যতে, তেন অতি কটুঃ—নিম্বাদিঃ, অতি অম্লঃ, অতি লবণঃ, অত্যুষ্ণঃ চ প্রসিদ্ধঃ; অতি তীক্ষ্ণঃ—মরীচাদিঃ,

অতি রুক্ষঃ কঙ্গু কোদ্রবাদিঃ, অতি বিদাহী—সর্ষপাদিঃ, অতি কটু আদয় আহারাঃ রাজসস্য ইষ্টাঃ প্রিয়াঃ দুঃখং তাৎকালিক হৃদয় সন্তাপাদি, শোকঃ—পশ্চাৎ ভাবিদৌর্ম্মণস্যং, আময়ঃ—রোগঃ এতান্ প্রদদতি—প্রযচ্ছন্তি ইতি তথা ॥ ৯ ॥

রাজস প্রীতিবিষয়মাহার বিশেষং দর্শয়তি; রাজসিক ব্যক্তিগণের প্রীতিবর্দ্ধক আহার সামগ্রীর বিশেষ দেখাইতেছেন। অতি শব্দঃ কট্বাদিষু সপ্তস্বপি যোজনীয়ঃ; কটু, অম্ল, লবণ, উষ্ণ, তীক্ষ্ণ রুক্ষ এবং বিদাহী এই সপ্ত শব্দের সহিত অতি শব্দ অন্বয় করিতে হইবেক।

অতি কটুঃ=নিম্বাদিঃ; অতি তিক্ত নিম্বাদি। অত্যম্লঃ=অতিশয় অম্ল রসপূর্ণ তিন্তিড়ী আদি। অতি লবণঃ=অতিশয় লবণ রসপূর্ণ সাগর জলাদি। অত্যুষ্ণঃ=অত্যন্ত উষ্ণ মাদক দ্রব্যাদি, যাহা আহার করিলে দেহে উষ্ণতা অনুভব হয়। অতি তীক্ষ্ণঃ=মরীচাদিঃ; অত্যন্ত ঝাল লঙ্কামরীচাদি। অতিরুক্ষঃ=স্নেহশূন্যঃ কঙ্গু কোদ্রবাদিঃ। অতি বিদাহিনঃ = অতি সন্তাপকোরাজিকাদিঃ; সর্ষপাদি। দুঃখং = তাৎকালিকীং পীড়াং; আহার কালীন পীড়া। শোকং = পশ্চাদ্ভাবিদৌর্ম্মণস্যং; আহারান্তে মনঃকষ্ট। আময়ঃ = রোগং। প্রদাঃ=ধাতু বৈষম্য দ্বারা প্রদদতীতি; ধাতু বৈষম্যাদি দ্বারা দুঃখাদির প্রকৃষ্ট কারণ অর্থাৎ দুঃখ, শোক ও আময়কারী। আহারাঃ = ভক্ষ্যদ্রব্যসমূহাঃ; ভোজনীয় দ্রব্য সকল। রাজসস্য=রজোগুনসম্পন্ন জনস্য; রাজসিক ব্যক্তির। ইষ্টাঃ=প্রিয়াঃ; অভিলষিত।

রাজসিক আহারের বিষয় কীর্ত্তন করিতেছেন। এই শ্লোকে "অতি" কট্বাদির সহিত অন্বয় করা হইয়াছে। রাজসিক আহার তীক্ষ্ণ দোষে দূষিত। যে আহার কটু, অম্ল, লবণ, উষ্ণ, তীক্ষ্ণ, রুক্ষ এবং প্রদাহকারী যাহা ভোজন কালে কষ্টদায়ক ভোজনান্তে পীড়াকর এবং পরিণামে ধাতুবৈষম্য দ্বারা দুঃখাদির কারণ হয় তাহাই রাজসিক আহার, তজ্জন্য ইহা পরিত্যাজ্য। এই আহারে সাত্ত্বিক ব্যক্তিও রাজসিক প্রকৃতি হইয়া থাকে ॥ ৯ ॥

9. The following sorts of food are liked by passionate men.

- (i) Over-bitter—Such as Nim &c. This may be taken in small doses as medicine, but should never be eaten regularly as food.
- (ii) Over-sour—Such as acids, tamarind &c.
- (iii) Over-saline—Salts &c.
- (iv) Over-hot—Wines, smoking &c causing heat in the brain.
- (v) Over-pungent—Chillies &c.
- (vi) Over-dry—Fried fish &c.
- (vii) Over-burning—Mustard &c. The essential food causes pain when eaten, repentance afterwards and disease in the long run. So they are forbidden.

যাতযামং গতরসং, পূতি পর্য্যুষিতঞ্চ যৎ।
উচ্ছিষ্টমপিচামেধ্যং, ভোজনং তামসপ্রিয়ম্ ॥ ১০ ॥

যৎ যাতযামং, গতরসং, পূতি, পর্য্যুসিক্তং চ, উচ্ছিষ্টং চ অমেধ্যং অপি (তৎ) ভোজনং তামসপ্রিয়ং ॥ ১০ ॥

যাহা প্রস্তুনান্তে প্রহরকাল অতীত হইয়াছে, রসশূন্য, দুর্গন্ধময় ও পর্য্যুসিত ও উচ্ছিষ্ট অভক্ষ্য এবংপ্রকার আহারীয় দ্রব্য তামসিক ব্যক্তির প্রিয় ॥ ১০ ॥

10. The foods which are cold, tasteless, stinking, stale, leavings and impure are liked by carnal men.

---

স্বামী ॥ যাতযামং ইতি। যাতঃ যামঃ—প্রহরঃ যস্য পকস্য ওদনাদেঃ তৎ যাতযামং—শৈত্যাবস্থাং প্রাপ্তং ইত্যর্থঃ। গতরসং—নিষ্পীড়িত সারং, পূতি—দুর্গন্ধং, পর্য্যুষিতং—দিনান্তরপকং, উচ্ছিষ্টং—অন্য ভুক্তাবশিষ্টং, অমেধ্যং—অভক্ষ্যং কলঞ্জাদি এবম্ভূতং ভোজনং—ভোজ্যং তামসস্য প্রিয়ং ॥ ১০ ॥

তামসপ্রিয়মাহারমুদাহরতি; তামসিক ব্যক্তির আহারের বিষয় বলিতেছেন।

যাতযামং=অৰ্দ্ধপকং; অৰ্দ্ধ পক। পকং সৎ প্রহরাদি ব্যবহিত মোদনাদি শৈত্যং প্রাপ্তং; রন্ধনান্তে প্রহরকালাতীত শীতলতা প্রাপ্ত অন্নাদি। গতরসং=বিরসতাং প্রাপ্তং; শুষ্ক, অথবা উদ্ধৃত সারং; মথিত দুগ্ধাদি। পূতি=দুর্গন্ধযুক্ত। পর্য্যুষিতং=পকং সৎ-রাত্র্যন্তরিতং; রন্ধনান্তে রাত্রিকাল অতীত হইয়াছে যথা বাসি ভাত। উচ্ছিষ্টং=ভুক্তাবশিষ্টং; ভোজনাবশিষ্ট। অমেধ্যং=(অ + মেধ + য) অযজ্ঞার্হং; অশুচি কলঞ্জাদি; অযজ্ঞীয়, অপবিত্র, বিযাক্ত বাণবিদ্ধ মৃগ মাংসাদি। অপি=বৈদ্যশাস্ত্রোক্তমপথ্যং সমুচ্চীয়তে; অপি শব্দ দ্বারা বৈদ্যশাস্ত্রোক্ত কুপথ্যের সমুচ্চয় হইতেছে।

তামসিক ব্যক্তির আহারের বিষয় এইক্ষণে কীর্ত্তন করিতেছেন। অৰ্দ্ধপক, বিরস, দুর্গন্ধময়, পর্য্যুষিত, উচ্ছিষ্ট এবং অখাদ্য এই ছয় প্রকার আহার সামগ্রী তামসিক ব্যক্তিগণের প্রিয় হইয়া থাকে। "যাতযামং" শব্দের অর্থ ভাষ্যকারগণ দ্বিবিধ ভাবে করিয়াছেন। কেহ বলেন অৰ্দ্ধপক, কেহ বলেন যাহা রন্ধনান্তে প্রহরকাল অতীত হইয়াছে। উভয় অর্থই সঙ্গত। যাহা অৰ্দ্ধপক অথবা যাহা রন্ধনান্তে শীতল হইয়াছে তাহাই যাতযাম। যাহা বিরসতা অথবা শুষ্কতা প্রাপ্ত হইয়াছে অথবা যাহা হইতে মথিত দুগ্ধাদির ন্যায় সারাংশ নিষ্কাশিত হইয়াছে তাহাই গতরস। যে সমস্ত মৎস্য মাংসাদি দুর্গন্ধময় হইয়াছে তাহাই পূতি। যাহা রন্ধনান্তে রাত্রিকাল অতীত হইয়াছে তাহাই পর্য্যুষিত। অপবিত্র মাংসাদি

অফলাকাঙ্ক্ষিভির্যজ্ঞো, বিধিদৃষ্টো য ইজ্যতে।
যষ্টব্যমেবেতি মনঃ, সমাধায় স সাত্ত্বিকঃ ॥ ১১ ॥

অফলাকাঙ্ক্ষিভিঃ যষ্টব্যং এব ইতি মনঃ সমাধায় বিধিদৃষ্টঃ যঃ যজ্ঞঃ ইজ্যতে, সঃ সাত্ত্বিকঃ ॥ ১১ ॥

ফলকাঙ্ক্ষা বর্জ্জিত ব্যক্তিগণের অনুষ্ঠান করা কর্ত্তব্য, এইরূপ মনে স্থির করিয়া শাস্ত্রবিহিত যে যজ্ঞ অনুষ্ঠিত হয় তাহা সাত্ত্বিক ॥ ১১ ॥

11. That worship which is performed according to the ordinances, with this firm belief that men who have abandoned fruits of action ought alone to perform worship—such worship is called spiritual.

অমেধ্য। এই সমস্ত তামসিক আহার। রাজস ও তামস আহার সাত্ত্বিক আহারের বিরোধী। অতি রুক্ষ, রস্যের বিরোধী, স্নিগ্ধ, অত্যুষ্ণের বিরোধী, স্থির, রুক্ষের বিরোধী এইরূপ ॥ ১০ ॥

10. The foods which create a carnal disposition are—(i) Cold ( যাতযামং ) food lying cooked for over 3 hours. Shankar thinks it means ( মন্দপকং নির্ব্বীর্য্যস্ত গতরসেনোক্তত্বাৎ ) imperfectly boiled and from which solid parts have been extracted – E. g half-boiled or skimmed-milk. (ii) Tasteless ( গতরসং ) food which has lost its taste. E. g. sour-milk &c. (iii) Stinking ( পূতি ) rotten or putrid food having bad smell. (iv) Stale ( পর্য্যুষিতং ) food lying cooked for one night. (v) Leavings ( উচ্ছিষ্টং ) food which has been tasted by another. (vi) Impure ( অমেধ্যং ) food which is uneatable E. g. bad meat, bad fish &c.

স্বামী ॥ যজ্ঞ অপি ত্রিবিধঃ তত্র সাত্ত্বিকং যজ্ঞং আহ অফলাকাঙ্ক্ষিভিঃ ইতি ত্রিভিঃ। ফলাকাঙ্ক্ষারহিতৈঃ পুরুষৈঃ বিধানাদিষ্টঃ—অবশ্যকতয়া বিহিতঃ যঃ যজ্ঞঃ ইজ্যতে—অনুষ্ঠীয়তে সঃ সাত্ত্বিকঃ যজ্ঞঃ, কথং ইজ্যতে, যষ্টব্যং এব ইতি। যজ্ঞানুষ্ঠানং এব কার্য্যং ন অন্যৎ ফলং সাধনীয়ং ইতি এবং মনঃ সমাধায়—একাগ্রং কৃত্বা ইত্যর্থঃ ॥ ১১ ॥

ইদানীং ক্রমপ্রাপ্তং ত্রিবিধং যজ্ঞমাহ ত্রিভিঃ শ্লোকৈঃ; অধুনা পর্য্যায়ানুসারে ত্রিবিধ যজ্ঞের কথা তিন শ্লোকে বলিতেছেন।

অফলাকাঙ্ক্ষিভিঃ=ফলাকাঙ্ক্ষারহিতৈঃ; ফলাভিসন্ধিরহিত ব্যক্তিগণের। যষ্টব্যং= ( যজ + তব্য ) যজ্ঞস্বরূপ নিবর্ত্তনং কার্য্যং; যজ্ঞানুষ্ঠান কর্ত্তব্য। ইতি=এই প্রকার।

অভিসন্ধায় তু ফলং, দম্ভার্থমপিচৈব যৎ।
ইজ্যতে ভরতশ্রেষ্ঠ, তং যজ্ঞং বিদ্ধি রাজসম্ ॥ ১২ ॥

ভোঃ ভরতশ্রেষ্ঠ! তু যৎ (যজ্ঞং) ফলং অভিসন্ধায় দম্ভার্থং চ অপি এব ইজ্যতে, তং যজ্ঞং রাজসং বিদ্ধি ॥ ১২ ॥

হে ভরতশ্রেষ্ঠ! কিন্তু যে যজ্ঞ ফলকামনা করিয়া ধার্ম্মিকত্ব প্রকাশের জন্যই অনুষ্ঠিত হয় তাহা রাজসিক যজ্ঞ জানিবে ॥ ১২ ॥

12. O Best of Bhá'rathas! but that worship which is performed with a desire for fruits and for self-gratification only, know that to be essential.

মনঃ সমাধায়=অনেন পুরুষার্থো মম ন কর্ত্তব্য ইত্যেবং নিশ্চিত্য; এই যজ্ঞানুষ্ঠানে আমার ফলকামনা করা কর্ত্তব্য নহে এইরূপ নিশ্চয় করিয়া। বিধিদৃষ্টঃ=শাস্ত্রদৃষ্টঃ, মন্ত্রদ্রব্যক্রিয়াদিভির্যুক্তঃ; শাস্ত্রবিহিত, মন্ত্র দ্রব্য ও ক্রিয়াদিবিশিষ্ট। ইজ্যতে=(যজ+তে) অনুষ্ঠীয়তে; অনুষ্ঠান হয়। সঃ=যজ্ঞঃ; সেই যজ্ঞ।

তিনটী শ্লোক দ্বারা সাত্ত্বিকাদি ভেদে ত্রিবিধ যজ্ঞের বিষয় বলিতেছেন। যজ্ঞ দ্বিবিধ কাম্য ও নিত্য। অগ্নি হোত্র, দর্শ পৌর্ণমাস, চতুর্মাস্য, পশুবন্ধ, জ্যোতিষ্টোম ইত্যাদি। এই সমস্ত যজ্ঞ দ্বিবিধভাবে অনুষ্ঠিত হইয়া থাকে। "দর্শপূর্ণমাসাভ্যাং স্বর্গকামো যজেত"; স্বর্গ প্রাপ্তি কামনায় দর্শ পৌর্ণমাস যজ্ঞানুষ্ঠান করিতেছি, এইরূপ অভিলাষে যে যজ্ঞ অনুষ্ঠিত হয় তাহা কাম্য। ফলসংযোগ বিনা ভগবানের আরাধনা আমার নিত্য প্রয়োজন এইরূপ সঙ্কল্প দ্বারা যে যজ্ঞ অনুষ্ঠিত হয় তাহাই সাত্ত্বিক যজ্ঞ। সেই যজ্ঞই শাস্ত্রবিহিত মন্ত্র, দ্রব্য ও ক্রিয়া দ্বারা অনুষ্ঠিত হইয়া থাকে ॥ ১১ ॥

11. The Lord now describes the three sorts of worship called spiritual, essential and carnal. Spiritual worship is described in this verse. According to our Shashtras there are two sorts of worship viz (i) Offered for the satisfaction of desires (কাম্য) and (ii) Offered under a sense of imperative duty without any desires (নিত্য). This second sorts of worship is alluded to in this verse. That worship which is performed according to the scriptures for mental purification and is directed to God alone is styled spiritual-worship.

স্বামী ॥ রাজসং যজ্ঞং আহ অভিসন্ধায় ইতি। ফলং অভিসন্ধায়—উদ্দিশ্য, যৎ তু ইজ্যতে—যজ্ঞঃ ক্রিয়তে দম্ভার্থং চ—স্ব মহত্ত্ব খ্যাপনায় তং যজ্ঞং রাজসং বিদ্ধি ॥ ১২ ॥

বিধিহীনমসৃষ্টান্নং, মন্ত্রহীনমদক্ষিণম্।
শ্রদ্ধাবিরহিতং যজ্ঞং, তামসং পরিচক্ষতে ॥ ১৩ ॥

( যৎ ) যজ্ঞং বিধিহীনং, অসৃষ্টান্নং, মন্ত্রহীনং, অদক্ষিণং, শ্রদ্ধাবিরহিতং, ( তৎ যজ্ঞং ) তামসং পরিচক্ষতে ॥ ১৩ ॥

যে যজ্ঞ শাস্ত্রোক্তবিধান বর্জ্জিত, অন্নদানরহিত, মন্ত্রবিরহিত, দক্ষিণাশূন্য ও শ্রদ্ধাবিহীন, সেই যজ্ঞকে তামসিক যজ্ঞ বলে ॥ ১৩ ॥

13. That worship, contrary to the scriptures, devoid of food, prayers, gifts and faith is said to be carnal.

---

হানার্থং রাজসং যজ্ঞং দর্শয়তি ; পরিত্যাগ করা কর্ত্তব্য তজ্জন্য রাজসিক যজ্ঞের বিষয় কীর্ত্তন করিতেছেন।

তু শব্দঃ নিত্য প্রয়োগ বৈলক্ষণ্য সূচনার্থঃ ; নিত্য যজ্ঞের বৈপরীত্য প্রদর্শন জন্য তু শব্দ ব্যবহার করিলেন।

ফলং=কাম্যং স্বর্গাদি ; কামনার বিষয়ীভূত স্বর্গাদি। অভিসন্ধায়=উদ্দিশ্য ; প্রার্থনা করিয়া। দম্ভার্থং=দাম্ভিকত্ব খ্যাপনার্থং ; দাম্ভিকত্ব প্রকাশ করিবার বাসনায়। ইজ্যতে=অনুষ্ঠীয়তে ; অনুষ্ঠান করে। রাজসং=রজসা নির্ব্বৃতং ; রজোগুণবিশিষ্ট।

পরকালে স্বর্গাদির ভোগ হইবেক এবং ইহকালে ধার্ম্মিক বলিয়া লোকে জানিবে এইরূপ বাসনা তুষ্টির জন্য বাহ্যিক আড়ম্বর যুক্ত যথাশাস্ত্র যে যজ্ঞের অনুষ্ঠান হয় তাহা রাজসিক যজ্ঞ। অন্তঃকরণ শুদ্ধির জন্য কামনা বর্জ্জিত হইয়া কেবল ভগবানের উদ্দেশে যে নিত্যযজ্ঞ অনুষ্ঠিত হয় তাহাই সাত্ত্বিক যজ্ঞ। স্বর্গাদি কামনা করিয়া লোক দেখাইবার জন্য যে বাহ্যিক পূজাদি অনুষ্ঠিত হয় তাহা রাজসিক যজ্ঞ। ইহাকে বাহ্যিক কাম্যযজ্ঞ বলিয়া থাকি। অন্তঃকরণ শুদ্ধি উহার উদ্দেশ্য নহে। মহাকুলপ্রসূত অর্জ্জুনের সাত্ত্বিক যজ্ঞানুষ্ঠান করা কর্ত্তব্য রাজসিক যজ্ঞ পরিবর্জ্জনীয় তজ্জন্য তাঁহাকে ভরতশ্রেষ্ঠ বলিয়া সম্বোধন করিলেন ॥ ১২ ॥

12. The essential worship is now described. The Lord calls Arjuna best of Bhá'rathas to signify that he, for his glorious descent, ought to perform the spiritual worship and to forego the essential and the carnal. The essential worship is that which is done for the satisfaction of desires, with all the external circumstances of self-glorification, In these worship two objects are kept in view viz (i) desire for happiness before and after death and (ii) pomp and self-glorification.

স্বামী॥ তামসং যজ্ঞং আহ বিধি ইতি। বিধিহীনং—শাস্ত্রোক্ত বিধিশূন্যং, অসৃষ্টান্নং—ব্রাহ্মণাদিভ্যঃ অসৃষ্টং—ন নিষ্পাদিতং অন্নং যস্মিন্ তৎ, মন্ত্রৈঃহীনং যথোক্ত দক্ষিণ রহিতং শ্রদ্ধাশূন্যং চ যজ্ঞং তামসং পরিচক্ষতে—কথয়ন্তি শিষ্টাঃ॥ ১৩॥

তামসং যজ্ঞং হানার্থমেবোদাহরতি; পরিত্যাগ জন্যই তামসিক যজ্ঞ কীর্ত্তন করিতেছেন।

বিধিহীনং=যথাশাস্ত্রবোধিত বিপরীতং; শাস্ত্রবিধান বহির্ভূত। অসৃষ্টান্নং=অন্নদানহীনং; যাহাতে অন্নদান নাই। মন্ত্রহীনং=স্বরতোবর্ণতশ্চ মন্ত্রবর্জ্জিতং; যাহাতে ছন্দ ও বর্ণাদিযুক্ত মন্ত্র নাই। অদক্ষিণং=যথোক্ত দক্ষিণারহিতং; যাহাতে শাস্ত্রোক্ত দক্ষিণা নাই। শ্রদ্ধাবিরহিতং=শ্রদ্ধাবিহীনং; যাহা শ্রদ্ধাপূর্ব্বক অনুষ্ঠিত হয় না। পরিচক্ষতে=কীর্ত্তয়ন্তি; বলা যায়।

তামস যজ্ঞ পরিত্যাগ করা কর্ত্তব্য তাহা দেখাইবার জন্য তামস যজ্ঞের বিষয় কীর্ত্তন করিতেছেন। উক্ত যজ্ঞের ৫টী লক্ষণ যথা (১) বিধিহীন; শাস্ত্রবিধি বর্জ্জিত, শাস্ত্রের বিপরীত অর্থ করিয়া যাহা অনুষ্ঠিত হয় তাহাই বিধিহীন। (২) অসৃষ্টান্ন, দানাদি কার্য্য বর্জ্জিত, যাহাতে ধনধান্য দানাদি কার্য্য নাই। (৩) মন্ত্রহীন, উদাত্তানুদাত্তাদি স্বরবিহীন এবং শাস্ত্রোক্ত বর্ণবিযুক্ত মন্ত্রে যে যজ্ঞানুষ্ঠিত হয়।

> মন্ত্রোহীনঃ স্বরতো বর্ণতো, মিথ্যাপ্রযুক্তো ন তমর্থমাহ।
> স বাগ্‌বজ্রো যজমানং নিহন্তি, যথেন্দ্র শত্রুঃ স্বরতো পরাধাৎ॥

(৪) অদক্ষিণ, যে যজ্ঞে যথারীতি ব্রাহ্মণগণ দক্ষিণা পান না। (৫) শ্রদ্ধাবিরহিত, শ্রদ্ধাপূর্ব্বক যে যজ্ঞ অনুষ্ঠিত হয় না এইরূপ যজ্ঞ তামসিক বলিয়া পণ্ডিতগণ ব্যাখ্যা করিয়াছেন। রাজসিক যজ্ঞ চিত্তশুদ্ধিজনক না হইলেও শাস্ত্রানুসারে অনুষ্ঠিত হয় তজ্জন্য তাহা ফলপ্রদ, কিন্তু তামসিক যজ্ঞ শাস্ত্রের বিধান পরিত্যাগ করিয়া অনুষ্ঠিত হয় তজ্জন্য তাহাতে ইহ কি পরলোকে কোন শুভ ফল হয় না। শ্রীমন্মধুসূদন বলেন যে, যে যজ্ঞে এই পাঁচটী লক্ষণের কোন একটী লক্ষণ থাকে তাহাই তামসিক। যে যজ্ঞ বিধিহীন তাহা এক লক্ষণেই তামসিক। যাহা বিধিহীন ও অন্নহীন তাহা উভয় লক্ষণে তামসিক এইরূপ হইতে পারে॥১৩॥

13. The Lord describes carnal worship as having five distinctive features viz (i) It is performed contrary to the Shashtras. (ii) In it no food is distributed to the needy. (iii) In this the *mantras* ie prayers which are uttered are defective for two reasons (*a*) the psalms are not properly sung, and (*b*) they are not worded as laid down in the Vedas. (iv) In it gifts are not given to the priests or other learned Brahmans. And (v) It is devoid of devotion to God. It is totally different from spiritual-worship, as it is ceremonial and not devotional.

দেবদ্বিজ গুরু প্রাজ্ঞ, পূজনং শৌচমার্জ্জবম্।
ব্রহ্মচর্য্যমহিংসা চ, শারীরং তপ উচ্যতে ॥ ১৪ ॥

দেব দ্বিজ গুরু প্রাজ্ঞ পূজনং, শৌচং, আর্জ্জবং, ব্রহ্মচর্য্যং, অহিংসা চ, শারীরং তপঃ উচ্যতে ॥ ১৪ ॥

দেব দ্বিজ গুরু ও পণ্ডিতগণের পূজা, শৌচ, বিধি নিষেধের পালন, ব্রহ্মচর্য্য এবং অহিংসা এই সকলকে শারীর তপঃ বলা যায় ॥ ১৪ ॥

14. Reverence to the gods, Bráhmans, teachers, and to the wise, ablutions, rectitude, chastity and harmlessness are called corporeal penance.

স্বামী ॥ তপসঃ সাত্ত্বিকাদিভেদং দর্শয়িতুং প্রথমং তাবৎ শারীরাদিভেদেন তস্য ত্রৈবিধ্যং আহ দেব ইত্যাদি ত্রিভিঃ। তত্র শারীরং আহ—দেব ইতি। প্রাজ্ঞাঃ—গুরু ব্যতিরিক্তাঃ অন্যে অপি তত্ত্ববিদঃ, দেব ব্রাহ্মণাদি পূজনং শৌচাদিকং চ শারীরং—শরীরনির্ব্বর্ত্ত্যং তপঃ উচ্যতে ॥ ১৪ ॥

ক্রমপ্রাপ্তস্য তপসঃ সাত্ত্বিকাদিভেদং কথয়িতুং শারীরবাচিক মানসভেদেন তস্য ত্রৈবিধ্যমাহ ত্রিভিঃ; যথাক্রমে শ্লোকত্রয়ে সাত্ত্বিকাদিভেদে তপঃ ত্রিবিধ বলিবার জন্য শারীর, বাচিক ও মানসিক তিন প্রকার কীর্ত্তন করিতেছেন।

দেবাঃ=ব্রহ্ম বিষ্ণু শিব সূর্য্যাগ্নি দুর্গাদয়ঃ; ব্রহ্মা বিষ্ণু শিব সূর্য্য অগ্নি দুর্গাদি দেবগণ। দ্বিজাঃ=পূজ্যত্বাৎ দ্বিজোত্তমাঃ; পূজ্য শ্রেষ্ঠ ব্রাহ্মণগণ। গুরবঃ=পিতৃমাত্রাচার্য্যাদয়ঃ; পিতা মাতা আচার্য্যগণ। প্রাজ্ঞাঃ=পণ্ডিতাঃ বিদিতবেদতদুপকরণার্থাঃ; বেদ এবং তদাশ্রিত শাস্ত্রার্থজ্ঞানসম্পন্নগণ। পূজনং=তেষাং প্রণাম শুশ্রূষাদি যথাশাস্ত্রং; তাহাদিগের শাস্ত্রবিহিত প্রণাম শুশ্রূষাদি। শৌচং=মৃজ্জলাভ্যাং শরীরশোধনং; মৃত্তিকা ও জলদ্বারা দেহশুদ্ধি। আর্জ্জবং=বিহিতপ্রতিষিদ্ধয়োরেকরূপ প্রবৃত্তি নিবৃত্তিশালিত্বং; বিধানানুসারে কার্য্যানুষ্ঠান, ও নিষেধানুসারে কার্য্যের বর্জ্জন। ব্রহ্মচর্য্যং=নিষিদ্ধ মৈথুন নিবৃত্তিঃ; নিষিদ্ধ স্ত্রীসংসর্গ বর্জ্জন। অহিংসা=অশাস্ত্র প্রাণিপীড়নাভাবঃ; শাস্ত্রনিষিদ্ধ প্রাণিহিংসা পরিত্যাগ। চ=চকারাৎ অস্তেয়াদি পরিগ্রহঃ; চকার দ্বারা অচৌর্য্য ও অবিরোধের উল্লেখ করিলেন। শারীরং=শরীরপ্রধানৈঃ সর্ব্বৈরেব কার্য্যকারণৈঃ কর্ত্রাদিভিঃ সাধ্যং; শরীরের সমস্ত অবয়বের ক্রিয়াদ্বারা সাধিত।

আহার ও যজ্ঞের বিষয় কীর্ত্তন করিয়া সাত্ত্বিকাদিভেদে তপঃ ত্রিবিধ তাহা দেখাইবার জন্য তপকে শারীর বাচিক ও তামসিক তিন প্রকারে বিভাগ করিতেছেন। শারীর তপের পঞ্চ লক্ষণ যথা (১) দেব দ্বিজ গুরু প্রাজ্ঞ পূজন; দেবপূজা অর্থাৎ গুণশূন্য ভগবান্ যে

অনুদ্বেগকরং বাক্যং, সত্যং প্রিয়হিতঞ্চ যৎ।
স্বাধ্যায়াভ্যসনং চৈব, বাঙ্ময়ং তপ উচ্যতে ॥ ১৫ ॥

যৎ অনুদ্বেগকরং, সত্যং, প্রিয়হিতং চ বাক্যং, স্ব-অধ্যায় অভ্যসনং চ এব ( তৎ ) বাক্‌ময়ং তপঃ উচ্যতে ॥ ১৫ ॥

যে ব্যক্য অক্লেশকর, সত্য, প্রিয়, এবং হিতজনক উহাদিগকে বেদাধ্যয়ন বাঙ্ময় তপঃ বলে ॥ ১৫ ॥

15. That speech which causeth no pain, which is true, pleasant and beneficial and the study of the Vedas are called the austerity of speech.

---

সমস্ত গুণদ্বারা এই প্রত্যক্ষ পরিদৃশ্যমান্ জগতে জীবের কল্যাণসাধন করিতেছেন তাঁহা-দিগের পূজা, ধর্ম্ম প্রচার করিয়া যে সকল বেদজ্ঞ ব্রাহ্মণ জীবের উন্নতি সাধন করিতেছেন তাঁহাদিগের পূজা, পিতা মাতা আচার্য্যগণের উপাসনা, বেদ এবং তদাশ্রিত সংহিতা পুরা-ণাদি তত্ত্বজ্ঞ মহাত্মগণ যে জাতি হউন না কেন তাঁহাদিগের পূজা, প্রাজ্ঞ বা ব্রহ্মনিষ্ঠ ব্যক্তিগণ যথা ধর্ম্মব্যাধ, বিদুর বা সন্নাসিনী অর্থাৎ স্ত্রী শূদ্র হইলেও তাঁহারা প্রাজ্ঞ তজ্জন্য পূজনীয়। (২) শৌচ দ্বিবিধ তন্মধ্যে জলাদিদ্বারা দৈহিক শৌচের বিষয় এই স্থানে উল্লেখ করিতেছেন। (৩) তদ্রূপ দৈহিক আর্জ্জব অর্থাৎ শাস্ত্রবিধানানুসারে কার্য্যের অনুষ্ঠান ও অকার্য্যের বর্জ্জন। শ্রীমদ্রামানুজ বলেন আর্জ্জব তিন প্রকার, শারীর, বাচিক ও মানসিক, তন্মধ্যে শারীর আর্জ্জবের বিষয় এইস্থানে উল্লিখিত হইল। (৪) ব্রহ্মচর্য্য—নিষিদ্ধ মৈথুন ক্রিয়ার বর্জ্জন, আনন্দগিরি বলেন সর্ব্বপ্রকার মৈথুন ত্যাগের নাম ব্রহ্মচর্য্য। যাঁহারা শারীর তপশ্চরণ করিবেন তাঁহাদিগের পক্ষে নির্ম্মল ব্রহ্মচর্য্য অবশ্য কর্ত্তব্য। (৫) অহিংসা অর্থাৎ শাস্ত্র নিষিদ্ধ প্রাণিহিংসা ত্যাগ এইটী কেবল শ্রীমন্মধুসূদনের ব্যাখ্যা, অন্যান্য টীকা-কারগণ "প্রাণিনামপীড়নং" অর্থাৎ সর্ব্বপ্রকার প্রাণিহিংসা বর্জ্জনের নাম অহিংসা বলিয়া-ছেন। ভগবান্ চ শব্দ ব্যবহার করিয়া অচৌর্য্য অবিরোধ ইত্যাদি শারীর তপের মধ্যে পরিগণিত বলিয়া ইঙ্গিত করিলেন ॥ ১৪ ॥

14. The Lord now classifies penance ( তপঃ ) into 3 parts viz corporeal vocal, and mental—all these he calls spiritual. Bodily austerity includes (i) Reverence to gods ie manifestations of the supreme energy as creator, preserver, and destroyer &c. (ii) Reverence towards the teachers of society in matters spiritual and moral. Reverence to parents, spiritual fathers &c. That conception of the highest attributes by which man assi-

milates himself with the most Holy is excluded from the bodily reverence alluded to in this verse. This sentiment, one of the highest in man, associates itself with a stage of perfect rest, where all strifes of doubts have ceased, and where the saint reposes in heavenly reverence on a Personality the greatest in the universe.

স্বামী॥ বাচিকং তপঃ আহ—অনুদ্বেগকরং ইতি। উদ্বেগং—ভয়ং ন করোতি ইতি অনুদ্বেগকরং বাক্যং, সত্যং—শ্রোতুঃ প্রিয়ং হিতং চ পরিণামে সুখকরং, স্বাধ্যায়াভ্যসনং—বেদাভ্যাসঃ চ, বাঙ্ময়ং—বাচানির্ব্বর্ত্ত্যং তপঃ॥ ১৫॥

সম্প্রতি বাঙ্ময়ং তপঃ ব্যপদিশতি; অধুনা বাচিক তপের বিষয় বলিতেছেন।

অনুদ্বেগকরং=ন কস্যচিৎ দুঃখকরং; যাহা কোন ব্যক্তির ক্লেশকর নহে। সত্যং=যথাদৃষ্টার্থবচনং; প্রত্যক্ষানুযায়ি কথন। প্রিয়ং=শ্রোতুস্তৎকাল শ্রুতিসুখং; শ্রবণকালে শ্রোতার সুখকর। হিতং=পরিণামে সুখকরং; পরে সুখদায়ক। স্বাধ্যায়াভ্যসনং=স্ব অধ্যায় অভ্যসনং=বেদাধ্যয়ন; ব্রহ্মতত্ত্ব জানিবার জন্য যথারীতি বেদাধ্যয়ন। এব=প্রাক্‌বিশেষণ সমুচ্চয়াবধারণে ব্যাখ্যাতঃ; বেদাশ্রিত স্মৃত্যাদি গ্রহণ জন্য এবকার কথিত হইয়াছে। তৎ=পরমং তপঃ; উৎকৃষ্ট তপঃ। বাক্‌ময়ং=বাক্ প্রাচুর্য্যেণ প্রস্তুতাস্মিন্নিতি; বাক্যের আধিক্য দ্বারা ইহা নির্ম্মিত হইয়াছে যথা অন্নময় যজ্ঞ।

অধুনা বাঙ্ময় তপের বিষয় কীর্ত্তন করিতেছেন। ইহার লক্ষণ পঞ্চবিধ। ১। যে সমস্ত বাক্য অনুদ্বেগকর। ২। সত্য অর্থাৎ প্রত্যক্ষ প্রমাণমূলক। ৩। প্রিয় অর্থাৎ শ্রবণকালে শ্রোতার পরম আনন্দবর্দ্ধক। ৪। হিতকর পরিণামে কল্যাণকর তাহাই বাঙ্ময় তপঃ। এই চতুর্ব্বিধ লক্ষণের সমুচ্চয়ার্থে শ্রীভগবান্ চকারদ্বয় ব্যবহার করিয়াছেন। অর্থাৎ যে বাক্য অনুদ্বেগকর, সত্য, প্রিয় ও হিতকারী তাহাই বাঙ্ময় তপঃ বলিয়া কথিত হইয়াছে, যথা হে বৎস! শান্ত হও স্বাধ্যায়যোগের অনুষ্ঠান করিলে তোমার কল্যাণ হইবেক। এই সম্বোধনে বৎস শব্দ অক্লেশকর। শান্ত হও সত্য, স্বাধ্যায়যোগের অনুষ্ঠান প্রিয়, তোমার কল্যাণ হইবেক হিতকরী। অক্লেশকর অসত্য যথা হে বৎস! তোমার বালক কালে চঞ্চলতা বুদ্ধির লক্ষণ, অথবা প্রিয় অসত্য যথা তোষামোদ অথবা অপ্রিয় সত্য যথা তোমার ন্যায় ক্ষুদ্র বুদ্ধি সম্পন্ন ব্যক্তিদ্বারা এতাদৃশ মহৎ কার্য্যের অনুষ্ঠান সম্ভবে না। অথবা প্রিয় অহিতকর যথা স্নেহময়ী মাতার সম্বোধন—বৎস! অদ্য পরিশ্রান্ত হইয়াছ অধ্যয়নে আবশ্যক নাই। অথবা অসত্য হিতকর, অপরাধীকে কঠিন শাস্তি হইতে রক্ষা করিবার জন্য মিথ্যা সাক্ষ্য প্রদান ইত্যাদি বাঙ্ময় তপ হইতে পারে না।

মনু বলিয়াছেন :—

সত্যং ব্রূয়াৎ প্রিয়ং ব্রূয়াৎ, ন ব্রূয়াৎ সত্যমপ্রিয়ম্।
প্রিয়ঞ্চ নানৃতং ব্রূয়াৎ, এষধর্ম্মঃ সনাতনঃ॥

মনঃপ্রসাদঃসৌম্যত্বং, মৌনমাত্মবিনিগ্রহঃ।
ভাব সংশুদ্ধিরিত্যেত, ত্তপো মানসমুচ্যতে ॥ ১৬ ॥

মনঃপ্রসাদঃ, সৌম্যত্বং, মৌন, আত্মবিনিগ্রহঃ, ভাব সংশুদ্ধিঃ ইতি এতৎ মানসং তপঃ উচ্যতে ॥ ১৬ ॥

চিত্তের প্রসন্নতা, সৌম্যতা, মৌন, মনোনিগ্রহ, অন্তঃকরণ শুদ্ধি, এইগুলি মানস তপ বলিয়া উক্ত হইয়াছে ॥ ১৬ ॥

16. Calmness of mind, mildness, silence, self-control, and purity of heart all these are called mental austerity.

---

৫। বেদাধ্যয়ন একটী বাঙ্‌ময় তপঃ। বেদাধ্যয়নে শ্রবণ, মনন, নিদিধ্যাসন করিতে হয়। কিন্তু শ্রবণ প্রধান তজ্জন্য বাঙ্‌ময় তপ বলিয়া উক্ত হইয়াছে। অন্নময় যজ্ঞে অন্ন ব্যতীত অন্যান্য ধনাদি বিতরিত হইয়া থাকে কিন্তু অন্নদানের প্রাধান্য বশতঃ উহাকে যেরূপ অন্নময় বলিয়া থাকে বাঙ্‌ময় তপস্যাও তাদৃশ ॥ ১৫ ॥

15. The Lord recites in this verse the true religiousness or austerity of speech. Leaving apart the study of the Vedas, this austerity comprises four distinctive features viz (i) that speech which does not give pain to the mind of the hearer ; (ii) which is true ie based on direct evidence ; (iii) which is pleasing to the hearer and (iv) eventually conducive to his benefit.

স্বামী ॥ মানসং তপঃ আহ মনঃ ইতি। মনঃ প্রসাদঃ—স্বচ্ছতা, সৌম্যত্বং—অক্রূরতা, মৌনং—মুনেঃ ভাবঃ মননং ইত্যর্থঃ। আত্মনঃ মনসঃ বিনিগ্রহঃ—বিষয়েভ্যঃ প্রত্যাহারঃ, ভাব সংশুদ্ধিঃ=ব্যবহারে মায়ারাহিত্যং ইতি এতৎ মানসং তপঃ ॥ ১৬ ॥

মানসং তপঃ সংক্ষিপতি ; মানসতপের বিষয় সংক্ষিপ্তভাবে বলিতেছেন।

মনঃপ্রসাদ=মনসঃ প্রশান্তিঃ স্বচ্ছতা, বিষয়চিন্তাব্যাকুলত্বরাহিত্যং ; চিত্তের প্রসন্নতা, বিষয়চিন্তাজনিত ব্যাকুলতার অভাব। সৌম্যত্বং=সৌমনস্যমাহমুর্খাদি সংপ্রসাদকার্য্যান্তঃকরণস্য বৃত্তিঃ ; যে অন্তঃকরণের শুদ্ধবৃত্তি মুখাদির প্রসন্নতা দ্বারা অবগত হওয়া যায়। ক্রোধাদিরাহিত্যং ; ক্রোধাদির অভাব। মৌনং=মুনিভাবঃ, একাগ্রতয়াচিন্তনং নিদিধ্যাসনাখ্যং বাক্‌সংযমহেতু মনঃ সংযমো মৌনমিতিভাষ্যং ; মুনিদিগের ধর্ম্ম, একাগ্রভাবে নিদিধ্যাসন নামক ব্রহ্মচিন্তা, শ্রীমচ্ছঙ্করাচার্য্য বলেন "বাক্যের সংযম দ্বারা মনের সংযমকে মৌন বলে।" আত্মবিনিগ্রহঃ=আত্মনো মনসো বিশেষেণ সর্ব্ববৃত্তিনিগ্রহো নিরোধঃ সমাধিরসং

শ্রদ্ধয়া পরয়া তপ্তং, তপস্তৎত্রিবিধং নরৈঃ।
অফলাকাঙ্ক্ষিভির্যুক্তৈঃ, সাত্ত্বিকং পরিচক্ষতে ॥ ১৭ ॥

অফলাকাঙ্ক্ষিভিঃ যুক্তৈঃ নরৈঃ পরয়া শ্রদ্ধয়া তপ্তং তৎ ত্রিবিধং তপঃ সাত্ত্বিকং পরিচক্ষতে ॥ ১৭ ॥

ফলকামনাবর্জ্জিত সমাহিত চেতাঃ ব্যক্তিগণ কর্ত্তৃক পরম শ্রদ্ধা সহকারে অনুষ্ঠিত উক্ত ত্রিবিধ তপকে সাত্ত্বিক বলিয়া থাকে ॥ ১৭ ॥

17. Performed by devoted men, devoid of desires, with full faith, this three fold penance is called spiritual.

---

প্রজ্ঞাতঃ; মনের সর্ব্ববৃত্তিলয়কে আত্মনিগ্রহ বলে অর্থাৎ অসম্প্রজ্ঞাত সমাধি, বিষয়াদি হইতে মনকে নিগ্রহ করিবার নাম আত্মবিনিগ্রহ। ভাবসংশুদ্ধিঃ = ভাবস্য হৃদয়স্য সংশুদ্ধিঃ; কামক্রোধ লোভাদি মননিবৃত্তিঃ; অন্তঃকরণের সম্যক্ শুদ্ধি অর্থাৎ কামক্রোধাদির সংযম। মানসং = মনসাপ্রধানেন নির্ব্বর্ত্ত্যং; প্রধানতঃ মনদ্বারা অনুষ্ঠিত।

মানসতপের বিষয় সামান্য ভাবে কীর্ত্তন করিতেছেন। ইহার লক্ষণ পঞ্চবিধ। (১) মনের প্রসন্নতা অর্থাৎ বিষয়বাসনাদ্বারা অব্যাকুলতা। (২) ক্রোধাদিরাহিত্য যাহা মুখের প্রসন্নতা দ্বারা অনুমিত হয়। (৩) ব্রহ্মচিন্তাযুক্ত মৌনভাব, পরানিষ্টচিন্তার মৌনভাবকে মৌনতপঃ বলে না। (৪) শব্দাদি বিষয় হইতে আত্মসংযম। (৫) অন্তঃকরণের নির্ম্মলতা এই পঞ্চবিধ মানসিক তপঃ। প্রথমতঃ শারীর, তদনন্তর বাচিক এবং পরিণামে মানসিক তপ সিদ্ধ হইয়া থাকে। কিন্তু মনের সংযম ভিন্ন বাক্য সংযমের পূর্ণবিকাশ সম্ভবে না। তজ্জন্য ব্রহ্মচিন্তাযুক্ত মৌনভাব মানসিক সংযম মধ্যে পরিগণিত হইয়াছে। শ্রীমচ্ছঙ্করাচার্য্য বলেন "বাক্ সংযমোঽপি মনঃ সংযম পূর্ব্বকোভবতি ইতি কার্য্যেণ কারণ মুচ্যতে" মনঃ সংযম হইতে বাক্যের সংযম হইয়া থাকে কার্য্যই এইস্থলে কারণ বলিয়া উল্লিখিত হইল, অর্থাৎ বাক্‌সংযমরূপ মৌনব্রত মানসিক তপোমধ্যে পরিগণিত। অন্যের সহিত কার্য্যকালে মায়ারাহিত্য, অথবা কামক্রোধাদির রাহিত্যের নাম ভাব-সংশুদ্ধি। এই পঞ্চবিধ লক্ষণ মধ্যে মনঃ প্রসাদ আভ্যন্তরিক, সৌম্যত্ব তাহার বাহ্যিক বিকাশ, আত্মবিনিগ্রহ আভ্যন্তরিক মৌন ও ভাবসংশুদ্ধি তাহার বাহ্যিক বিকাশ। কার্য্য ও কারণের একত্ব প্রতিপাদন করিয়াছেন। কেহ কেহ বলেন এই পঞ্চবিধ লক্ষণ সমস্তই মানসিক, আমরা এই শেষ মতের পক্ষপাতী ॥ ১৬ ॥

16. The Lord now explains mental austerity or religiousness of the heart. It is composed of the following (i) Tranquillity of the mind

( মনঃপ্রসাদঃ ) a perfect calmness of the mind amidst the ups and downs of the world. (ii) Benignity of temper ( সৌম্যত্বং ) want of anger, annoyance &c which may be seen from the features. (iii) Silence ( মৌনং ) a perfect control of the tongue which according to Shankar is a consequence of mental restraint, according to him the effect ie silence is put here for the cause. (iv) Purity of heart ( ভাব সংশুদ্ধিঃ ) absence of unholy thoughts, anger, desires &c. Shankar says rectitude in dealing with others.

স্বামী॥ তং এবং শরীর বাঙ্‌মনোভিঃ নির্বর্ত্ত্যং ত্রিবিধং তপঃ দর্শিতং তস্য ত্রিবিধস্য অপি তপসঃ সাত্ত্বিকাদিভেদেন ত্রৈবিধ্যং আহ—শ্রদ্ধয়া ইত্যাদি ত্রিভিঃ। তৎ ত্রিবিধং অপি তপঃ শ্রেষ্ঠয়া শ্রদ্ধয়া ফলাকাঙ্ক্ষাশূন্যৈঃ যুক্তৈঃ—একাগ্রচিত্তৈঃ নরৈঃ তপ্তং সাত্ত্বিকং কথয়ন্তি ॥ ১৭ ॥

শারীর বাচিক মানসভেদেন ত্রিবিধস্যোক্তস্য তপসঃ সাত্ত্বিকাদিভেদেন ত্রৈবিধ্যমিদানীং দর্শয়তি ; শারীরিক, বাচিক ও মানসভেদে যে তপঃ ত্রিবিধ কথিত হইল তাহাই এক্ষণ সাত্ত্বিকাদিভেদে তিন প্রকার দেখাইতেছেন।

অফলাকাঙ্ক্ষিভিঃ = ফলাভিসন্ধিশূন্যৈঃ ; ফলকামনা বর্জ্জিত। যুক্তৈঃ = সমাহিতৈঃ ; একাগ্রচিত্ত। পরয়া শ্রদ্ধয়া = প্রকৃষ্টয়া আস্তিকবুদ্ধ্যা ; শ্রেষ্ঠ ব্রহ্ম নিরূপণ বুদ্ধি সহকারে। তপ্তং = অনুষ্ঠিতং ; নিষ্পাদিত। তং = পূর্ব্বোক্তং ; পূর্ব্ব কথিত। সাত্ত্বিকং = সত্ত্বনির্ব্বৃত্তং ; সত্ত্বগুণান্বিত। পরিচক্ষতে = ( পরি + চক্ষ + অন্তে ) কথয়ন্তি শিষ্টাঃ ; পণ্ডিতগণ বলিয়া থাকেন।

উক্ত ত্রিবিধ কায়িক বাচিক ও মানসিক তপঃ কামনাভেদে সাত্ত্বিক রাজসিক ও তামসিক ভাবাপন্ন হইয়া থাকে তাহা শ্রীভগবান্ এইক্ষণে দেখাইতেছেন। ফলাভিসন্ধি বর্জ্জিত হইয়া পরমশ্রদ্ধা সহকারে উক্ত ত্রিবিধ তপঃ অনুষ্ঠিত হইলে তাহাকে সাত্ত্বিক তপঃ বলিয়া থাকে। সুখ্যাতি মান গৌরবের জন্য দম্ভসহকারে উক্ত ত্রিবিধ তপঃ অনুষ্ঠিত হইলে তাহাকে রাজসিক তপঃ বলিয়া থাকে। আত্ম ও পরপীড়ার জন্য দুরভিসন্ধি সহকারে উক্ত ত্রিবিধ তপঃ অনুষ্ঠিত হইলে তাহাকে তামস তপঃ বলিয়া থাকে। কর্ত্তব্যজ্ঞানে কামনাদিশূন্য হইয়া পরমশ্রদ্ধা সহকারে ভগবদারাধনার জন্য উক্ত কায়িক বাচিক ও মানসিক তপঃ অনুষ্ঠিত হইলে তাহাকে সাত্ত্বিক তপঃ বলিয়া থাকে। ব্রহ্মনিষ্ঠ হইয়া শাস্ত্রে বিধি নাই কিংবা আমার কলঙ্ক হইবে এইরূপ আশঙ্কা পরিশূন্য হইয়া নিজের লাভ বা দুঃখনাশের কোনও প্রকার অভিলাষ না করিয়া কেবল কর্ত্তব্যতাবোধে উক্ত ত্রিবিধ তপঃ অনুষ্ঠিত হইলে তাহাকেও সাত্ত্বিক তপঃ বলিয়া থাকে ॥ ১৭ ॥

17. The threefold penance alluded to in the three preceding verses, becomes spiritual, essential and carnal according to the desire by which

সৎকার মানপূজার্থং, তপোদম্ভেন চৈব যৎ।
ক্রিয়তে তদিহ প্রোক্তং, রাজসং চলমধ্রুবম্ ॥ ১৮ ॥

যৎ তপঃ সৎকার-মান-পূজার্থং দম্ভেন চ ক্রিয়তে, তৎ ইহ এব চলং অধ্রুবং, রাজসং প্রোক্তং ॥ ১৮ ॥

যে তপঃ সুখ্যাতি, মান, গৌরবের জন্য দম্ভ সহকারে অনুষ্ঠিত হয় তাহা ইহলোকেই চঞ্চল, অনিশ্চিত তজ্জন্য রাজস বলিয়া কথিত হইয়াছে ॥ ১৮ ॥

18. That austerity which is performed with show, with the object of gaining honor, respect and worship and which is transient and uncertain is called essential.

---

it is performed. When performed by men possesing spiritual disposition with faith and devotion this threefold austerity, becomes spiritual. When it is done for fame and honor with all external pomp and circumstance of glory it becomes essential, and when practised with wicked motives for self-torture and for the ruin of others it becomes carnal. This threefold austerity when spiritually done leads us to the higher planes of Renouncement which forms the subject of the next Book. In those planes, the ego loses its individuality and surrenders itself to the will of a higher personality. It yields up all egoism ie all wish, all desires, all affections to a higher power which moulds it according to its dispensation. This is merely the beginning of a perfect life leading to salvation.

স্বামী ॥ রাজসং আহ সৎকার ইতি। সৎকারঃ—সাধুকারঃ সাধুঃ অয়ং ইতি তাপসঃ অয়ং ইত্যাদি বাক্‌পূজা, মানঃ অভ্যুত্থানাভিবাদনাদি দৈহিকী পূজা, অর্থলাভাদিঃ, এতদর্থং দম্ভেন চ তপঃ ক্রিয়তে অত এব চলং—অনিয়তং, অধ্রুবং চ—ক্ষণিকং যৎ এবম্ভূতং তপঃ তৎ ইহ রাজসং প্রোক্তং ॥ ১৮ ॥

রাজসন্তপোনির্দ্দিশতি ; রাজস তপের বিষয় কীর্ত্তন করিতেছেন।

সৎকারঃ=সাধুকারঃ, সাধুরয়ং ব্রাহ্মণঃ ইত্যেবমবিবেকিভিঃ ক্রিয়মাণা স্তুতিঃ ; সুখ্যাতি, ইনি সাধু তপস্বী ব্রাহ্মণ এই প্রকার অবিবেকী ব্যক্তিগণ দ্বারা স্তুতি। মানঃ=মাননং, প্রত্যুত্থানাভিবাদনাদিঃ ; সম্মান, অন্য কর্ত্তৃক দর্শনমাত্রে প্রণামাদি। পূজার্থ=পাদপ্রক্ষা-

মূঢ় গ্রাহেণাত্মনো যৎ, পীড়য়া ক্রিয়তে তপঃ।
পরস্যোৎসাদনার্থং বা, তত্তামসমুদাহৃতম্ ॥ ১৯ ॥

মূঢ় গ্রাহেণ, আত্মনঃ পীড়য়া পরস্য উৎসাদনার্থং বা যৎ তপঃ ক্রিয়তে, তৎ তামসং উদাহৃতং ॥ ১৯ ॥

দুরভিসন্ধি সহকারে আত্মপীড়া বা পরের বিনাশের জন্য যে তপঃ অনুষ্ঠিত হয় তাহা তামস বলিয়া অভিহিত হইয়াছে ॥ ১৯

19. That austerity which is practised under a deluded idea, with self-torture and with the object of causing ruin to another, is called carnal.

---

লনার্চ্চন ধনমানাদিস্তদর্থং; অন্য কর্ত্তৃক পাদপ্রক্ষালন ধনমানাদি দ্বারা অর্চ্চনার জন্য। দম্ভেন—ধর্ম্মধ্বজিত্বেন নতু আস্তিক্যবুদ্ধ্যা; ধর্ম্ম আড়ম্বরের জন্য ঈশ্বরার্পণ বুদ্ধিতে নহে। ক্রিয়তে=অনুষ্ঠীয়তে; অনুষ্ঠিত হয়। তৎ=তপঃ; সেই তপঃ। ইহ এব=অস্মিন্নেব লোকে; ইহ সংসারেই। চলং=অত্যল্পকাল স্থায়ি ফলং; অত্যল্পকাল স্থায়ি ফল যাহার। অধ্রুবং=(ন+ধ্রুবং) ফলজনকতা নিয়ম শূন্যং; ফলের নিশ্চয়তা শূন্য।

যে কায়িক বাচিক ও মানসিক তপঃ বাহ্যিক আড়ম্বরের জন্য এবং অনুষ্ঠাতার পূজা, মান ইত্যাদির জন্য অনুষ্ঠিত হইয়া থাকে তাহাই রাজসিক। ইহলোকেই তাহার ফল অত্যল্পকাল স্থায়ী, পরলোকে তাহার কোন ফল হয় না। অন্য লোকে আমাকে সাধু বলিবে, ঘোর তপস্বী ব্রাহ্মণ বলিয়া সম্মান করিবে, আমি কোন সভাস্থলে উপস্থিত হইবা মাত্র আমাকে দেখিয়া সকলে অভিবাদন করিবে, আমার পাদপ্রক্ষালনাদিদ্বারা পূজা করিবে, এইরূপ কামনাপূর্ণ হইয়া যে মহাদম্ভের সহিত তপঃ অনুষ্ঠিত হয় তাহাই রাজসিক ॥ ১৮ ॥

18. That three-fold austerity is called essential, when it is performed with great external demonstration and with the object of securing honor, respect and worship from the people. Honor ( সৎকারঃ ) is literally the reputation of being called a virtuous man. Respect ( মানঃ ) is honor shewn by the people and worship ( পূজা ) is actual worship by them. The austerity or self-conquest practised for these worldly objects is transient ( চলং ) in effect as it does not purify the heart and prepare the soul for renouncement or self-surrender in the higher planes of our existence. It is uncertain ( অধ্রুবং ) because it is practised for gaining honor from the common herd whose opinions vary like the weather-cock.

দাতব্যমিতি যদ্দানং, দীয়তেঽনুপকারিণে।
দেশে কালে চ পাত্রে চ, তদ্দানং সাত্ত্বিকং স্মৃতম্ ॥ ২০

দাতব্যং ইতি ( কৃত্বা ) অনুপকারিণে পাত্রে দেশে কালে চ যৎ দানং দীয়তে, তৎ দানং সাত্ত্বিকং স্মৃতং ॥ ২০ ॥

দান করা কর্ত্তব্য ইহা নিশ্চয় করিয়া প্রত্যুপকারে অসমর্থ পাত্রকে দেশে ও কালে যে দান করা হয় সেই দান সাত্ত্বিক বলিয়া কথিত হইয়াছে ॥ ২০ ॥

20. "Gifts ought to be made" thus resolving when alms are given to persons who cannot repay, in proper place, and time such gifts are called spiritual.

---

স্বামী ॥ তামসং তপঃ আহ মূঢ় ইতি। মূঢ়গ্রাহেণ—অবিবেককৃতেন দুরাগ্রহেণ আত্মনঃপীড়য়া যং তপঃ ক্রিয়তে পরস্য উৎসাদনার্থং বা—অন্যস্য বিনাশার্থং অভিচাররূপং তৎ তামসং উদাহৃতং—কথিতং ॥ ১৯ ॥

তামসন্তপঃ সংগৃহ্নাতি ; তামস তপের বিষয় বলিতেছেন।

মূঢ়গ্রাহেণ=অবিবেকাতিশয়কৃতেন দুরাগ্রহেণ ; অত্যন্ত অজ্ঞানতা বশতঃ দুরভিসন্ধি সহকারে। আত্মনঃ = দেহেন্দ্রিয় সংঘাতস্য ; দেহেন্দ্রিয়ের সমষ্টির। পীড়য়া = অযথা উপবাসাদিক্লেশেন ; অবিহিত উপবাসাদি ক্লেশদ্বারা। পরস্য=অন্যস্য ; অন্য প্রাণিগণের। উৎসাদনার্থং = অভিচারাদিনা বিনাশার্থং ; মারণাদি দ্বারা নাশের জন্য। উদাহৃতং= কথিতং শিষ্টৈঃ ; পণ্ডিতগণ বলিয়াছেন।

উক্ত ত্রিবিধ অর্থাৎ কায়িক বাচিক ও মানসিক তপঃ কোন্ অবস্থায় তামসিক বলিয়া পণ্ডিতগণ ব্যাখ্যা করিয়াছেন তাহা এইক্ষণে ভগবান্ বলিতেছেন। মূঢ়ৈঃ কৃতেনাভিনিবেশন মূঢ়াগ্রহেণ, অবিবেকী ব্যক্তিগণের অভিসন্ধি অর্থাৎ দুরভিসন্ধি সহকারে স্বকীয় দেহেন্দ্রিয়ের পীড়া দিবার বাসনায় অথবা অভিচারাদিদ্বারা অন্যের অনিষ্ট সাধনের বাসনায় যে তপঃ অনুষ্ঠিত হয় তাহাকে তামসিক তপঃ বলে ॥ ১৯ ॥

19. There were ignorant men who considered that by getting malevolent spirits, under their control they would be able to exercise great occult powers, such like impressions based on ignorance are called deluded ideas ( মূঢ়গ্রাহেণ ) ie with the desire ( আগ্রহ ) of ignorant men. By self-torture ( আত্মনঃ পীড়া ) is meant fastings, lying down on beds of nails. This

austerity was also practised for killing others (পরস্য উৎসাদনার্থং). By killing (উৎসাদনং) is meant the mysticism mentioned in the Atharva Veda. The subject is subdivided into three parts viz killing, subjugation and mental irritation (মারণ বশীকরণ উচাটনাঃ). Of this মারণঃ is the art of killing an enemy which is referred to in this verse. The dark and abominable art of killing others by austerity practised at the time when the Lord flourished is called carnal austerity.

স্বামী॥ পূর্ব্ব প্রতিজ্ঞাতং এব দানস্য ত্রৈবিধ্যং আহ দাতব্যং ইতি। দাতব্যং এব ইতি এবং নিশ্চয়েন যৎ দানং দীয়তে অনুপকারিণে—প্রত্যুপকারাসমর্থায়, দেশে—কুরুক্ষেত্রাদৌ, কালে—গ্রহণাদৌ, পাত্রে চ ইতি দেশকাল সাহচর্য্যাৎ সপ্তমী প্রযুক্তা, পাত্রে—পাত্রভূতায় তপঃ শ্রুতাদি সম্পন্নায় ব্রাহ্মণায় ইত্যর্থঃ। যৎ বা চতুর্থী এব এষা পাত্রে ইতি কুজন্তং রক্ষকায় ইত্যর্থঃ। সঃ হি সর্ব্বস্মাৎ আপদ্‌গণাৎ দাতারং পাতি ইতি পাতা তস্মৈ যৎ এবংভূতং দানং তৎ সাত্ত্বিকং॥ ২০॥

ইদানীং ক্রমপ্রাপ্তস্য দানস্য ত্রৈবিধ্যং দর্শয়তি; অধুনা পর্য্যায়ক্রমে ত্রিবিধ দানের বিষয় বলিতেছেন।

দাতব্যং = শাস্ত্রচোদনাবশাৎদেয়মেব; শাস্ত্রানুসারে অবশ্যই দান করিতে হইবে। ইতি=ইতি নিশ্চয়ংকৃত্বা; ইহা নিশ্চয় করিয়া। অনুপকারিণে = প্রত্যুপকারাসমর্থায়; প্রত্যুপকারে অসমর্থ। পাত্রে= (পা + তৃচ্‌) বিদ্যাতপোযুক্তায় পাত্রায়; বিদ্যা তপস্যাদিযুক্ত ব্যক্তিকে। দেশে = কুরুক্ষেত্রাদৌ; কুরুক্ষেত্রাদি পুণ্য ভুমিতে। কালে= সংক্রান্তাদৌ; সংক্রান্ত্যাদি পুণ্যকালে। যৎ দানং = যৎ ধনাদিত্যাগং; যে ধনাদির ত্যাগ। দীয়তে=ক্রিয়তে; অনুষ্ঠান করে।

এইক্ষণে পর্য্যায়ক্রমে ত্রিবিধ দানের কথা কীর্ত্তন করিতেছেন। শ্রুতি ও স্মৃতি শাস্ত্রানুসারে যে সময়ে যে পাত্রে যে দেশে দান করিতে হইবেক সেই বিধানানুসারে ধনধান্যাদি দানকে সাত্ত্বিক দান বলিয়া থাকে। নির্জ্জন স্থানে, উৎফুল্ল মনে, প্রত্যুপকার আশা না করিয়া বাস্তবিক সাধু ও ক্ষোভিত দরিদ্র ব্যক্তিকে যে দান করা হয় তাহাই সাত্ত্বিক দান। ফলকামনা বর্জ্জিত হইয়া, দান করিতে হইবেক এইরূপ অভিসন্ধিপূর্ণ মনে শাস্ত্রবিধানানুসারে যে দান তাহাই সাত্ত্বিক দান। অযোগ্য পাত্রে দম্ভাদি সহকারে সকলকে জানাইয়া ভাবী উপকার আশায় যে দান করা হয় তাহা সাত্ত্বিক দান নহে।

শ্রুতি বলিয়াছেন ঃ—

অব্রতাশ্চানধীয়ানা, যেষু রাষ্ট্রেষু ভুঞ্জতে।
তদ্দেশং দণ্ডয়েৎ রাজা, চৌরভুক্তং প্রদণ্ডবৎ॥

যাহারা ব্রতধারী নহে ও বিদ্যা শিক্ষা করে নাই তাহাদিগকে যাহারা ভোজন করায়,

যত্তু প্রত্যুপকারার্থং, ফলমুদ্দিশ্য বা পুনঃ।
দীয়তে চ পরিক্লিষ্টং, তদ্দানং রাজসং স্মৃতম্ ॥ ২১ ॥

**তু প্রত্যুপকার অর্থং ফলং উদ্দিশ্য বা পুনঃ চ পরিক্লিষ্টং যৎ দীয়তে তৎ দানং রাজসং স্মৃতং ॥ ২১ ॥**

**কিন্তু প্রত্যুপকারের জন্য বা ফললাভার্থে অথচ কষ্টের সহিত যে ধন ত্যাগ করা হয় তাহা রাজসিক দান বলিয়া কথিত হইয়াছে ॥ ২১ ॥**

21. But that gift which is given for a return or for some object in view and repented afterwards is called the essential gift.

---

রাজা তাহাদিগকে চোরের ন্যায় দণ্ড দিবেন। যে ধন, অন্ধাদি দরিদ্র অকর্ম্মণ্য ও স্বদেশ হিতে রত ভিক্ষুক পরিব্রাজকগণকে দেওয়া কর্ত্তব্য, তাহা অযোগ্য পাত্রে বিতরিত হইলে যাহারা গ্রহণ করে তাহারা পরস্বাপহারী ও যাহারা দান করে তাহারা চোরের প্রশ্রয়দাতা তদুভয় দণ্ডার্হ। যাহাদিগকে দিতে হইবেক তাহাও শাস্ত্রে নির্ণীত হইয়াছে।

"বিদ্যা তপোভ্যামাত্মনো দাতুশ্চ পালন ক্ষম এব প্রতিগৃহ্ণীয়াৎ"।

যাঁহারা বিদ্যা তপস্যাদি দ্বারা আপনার ও দাতার রক্ষণে সমর্থ তাঁহারাই দান গ্রহণ করিবার অধিকারী। এই শ্লোকে "অনুপকারিণে" শব্দ সম্প্রদানে চতুর্থী অথচ "পাত্রে" শব্দ অধিকরণে সপ্তমী এতদুভয় সমন্বয় হয় না, কিন্তু এস্থলে পাত্রে শব্দকে চতুর্থী "পাত্রায়" করিয়া অর্থ করিতে হইবেক। "পাত্র" শব্দ দেশ ও কাল শব্দের সহিত সংযুক্ত থাকায় সপ্তমী হইয়াছে অর্থাৎ চতুর্থ্যন্ত তাৎপর্য্যে সপ্তম্যন্ত পদের প্রয়োগ হইয়াছে। ভঙ্গিক্রমে স্বামী প্রয়োগটীকে আর্ষ প্রয়োগ বলিয়াছেন। অথবা এ স্থানে "পাত্রে" শব্দটী পাত্র শব্দের সপ্তমীর এক বচনের রূপ নহে, উহা পাতৃ শব্দের চতুর্থীর এক বচনে নিষ্পন্ন। বিদ্যা, তপস্যা এবং সদাচার যুক্ত ব্যক্তিকে পাত্র বলে।

ন বিদ্যয়া কেবলয়া, তপসাবাপি পাত্রতা।
যত্র বৃত্তমিমে চোভে, তদ্ধি পাত্রং প্রকীর্ত্তিতং ॥ যাজ্ঞবল্ক্য।

টীকাকারগণ দেশ ও কালের অন্যবিধ অর্থ করিয়াছেন। পুণ্য তীর্থস্থান যাহা ম্লেচ্ছাদি সংস্পৃষ্ট নহে, গ্রহণ সংক্রান্তি ইত্যাদি কালে দান কর্ত্তব্য কিন্তু আমরা অন্যার্থ করিয়াছি ॥২০॥

20. A spiritual gift has the following four ingredients. (i) It is considered a duty (ii) it is given to persons deserving charity and who cannot repay (iii) it is given in proper place and (iv) in proper time. The idea which animates the spiritually charitable man is

that it is his duty to give without any expectation of future benefit. The person (পাত্রে) referred to, is one who is poor and incapacitated by disease or one well-versed in the Shashtras whose mission is to do good to humanity. The place for making gift is solitude where the left hand cannot know what the right hand does, or according to some commentators in holy places ie on the banks of the Ganges, the Jamuna, Brindaban, Dwarka &c. The proper time for making gifts is when the mind is cheerful or according to commentators when holy events take place.

স্বামী ॥ রাজসং দানং আহ যত্তু ইতি। কালান্তরে অয়ং মাং প্রত্যুপকরিষ্যতি ইতি এবং অর্থং ফলং বা স্বর্গাদিকং উদ্দিশ্য যৎ পুনঃ দানং দীয়তে পরিক্লিষ্টং—চিত্তক্লেশযুক্তং যথা ভবতি ইতি এবংভূতং তৎদানং রাজসং উদাহৃতং—কথিতং ॥ ২১ ॥

রাজসং দানং দর্শয়তি; রাজসিক দানের বিষয় বলিতেছেন।

তু শব্দঃ পূর্ব্বোক্তদানবৈলক্ষণ্য জ্ঞাপনার্থং; পূর্ব্ব কথিত দানের বিভিন্নতা দেখাইবার জন্য তু শব্দ ব্যবহার করিলেন।

প্রত্যুপকারার্থং—কালান্তরে মাময়মুপকরিষ্যতীত্যেবং দৃষ্টার্থ ফলং তদর্থং; পরে ইনি আমার উপকার করিবেন এইরূপ প্রত্যক্ষ ফলের জন্য। ফলং=স্বর্গাদিকং; স্বর্গ প্রভৃতি অদৃষ্ট ফল। উদ্দিশ্য—অভিসন্ধায়; কামনা করিয়া। পরিক্লিষ্টং=খেদসংযুক্তং; কষ্টের সহিত। যৎ—ধনত্যাগং; ধনদান।

রাজসিক দানের বিষয় কীর্ত্তন করিতেছেন। প্রত্যুপকারের আশা এবং স্বর্গাদি ফল কামনা করিয়া অর্থাৎ ইহলোকে ও পরলোকে বিশেষ ফল লাভ হইবেক এইরূপ কামনাদ্বারা উত্তেজিত হইয়া সন্তাপিত মনে যে দান করা হয় তাহা রাজসিক ॥ ২১ ॥

21. The spiritual gift is given without any chance of return, the essential is given for an expected return. The spiritual is always given without any desire, while the essential is bestowed for fruits. The spiritual is given with a cheerful heart, the essential is grudgingly given with repentance afterwards. The letter চ in the original verse includes other differences when compared with the spiritual. E. g it is given to undeserving men who are not in need of such gifts, it is given in public places with ostentation and show and at a time when the mind is far from cheerful.

অদেশকালে যদ্দান, মপাত্রেভ্যশ্চ দীয়তে।
অসৎকৃতমবজ্ঞাতং, তত্তামসমুদাহৃতম্ ॥ ২২ ॥

অপাত্রেভ্যঃ অদেশকালে অসৎকৃতং অবজ্ঞাতং চ যৎদানং দীয়তে তৎ ( দানং ) তামসং উদাহৃতং ॥ ২২ ॥

অপাত্রগণকে, অযোগ্য দেশকালে, প্রিয়বচনাদি রহিত এবং অবজ্ঞা-যুক্ত যে দান করা হয় সেই দান তামস বলিয়া উক্ত হইয়াছে ॥ ২২ ॥

22. That gift which is given to undeserving persons, at an improper place, at an improper time, without respect and with disdain is called carnal.

---

স্বামী ॥ তামসং দানং আহ অদেশ ইতি। অদেশে—অশুচি স্থানে, অকালে—অশৌচাদি সময়ে, অপাত্রেভ্যঃ—বিটনটাদিভ্যঃ, যং দানং দীয়তে তৎ দেশকালপাত্র সম্পত্তৌ অপি অসংকৃতং—পাদপ্রক্ষালনাদি সংকারশূন্যং, অবজ্ঞাতং—পাত্রতিরস্কারযুক্তং এবংভূতং দানং তামসং উদাহৃতং ॥ ২২ ॥

তামসং দানং বিশিনষ্টি ; তামস দান বিশেষ করিয়া কীর্ত্তন করিতেছেন।

অপাত্রেভ্যঃ=বিদ্যাতপোরাহিত্যেভ্যঃ পাত্রেভ্যঃ ; বিদ্যা তপস্যাদি বিহীন ব্যক্তিগণকে। অদেশে=ম্লেচ্ছাদি সঙ্কীর্ণস্থানে ; ধর্ম্মহীন ব্যক্তিগণ পরিবেষ্টিত স্থানে। অকালে=অশৌচকালে ; অশুদ্ধকালে। অসৎকৃতং = প্রিয়বচন পাদপ্রক্ষালন পূজাদি রহিতং ; সন্তোষজনক বাক্য ও পাদপ্রক্ষালনাদি সংকার রহিত। অবজ্ঞাতং=পাত্রপরিভবযুক্তং ; পাত্রের সম্বন্ধে নিন্দাযুক্ত। উদাহৃতং=কথিতং শিষ্টৈঃ ; সাধুগণ কর্ত্তৃক কথিত হইয়াছে।

রাজসিক দানের বিষয় বলিয়া অধুনা তামসিক দানের বিষয় কীর্ত্তন করিতেছেন। অপাত্রে, অদেশে, অকালে, প্রিয়সম্ভাষণাদি রহিত এবং অশ্রদ্ধাযুক্ত যে দান তাহাই তামসিক। দুর্জ্জনাদি সঙ্গযুক্ত পাপময় স্থানে, যথা দুষ্ট তোষামোদকারী বয়স্যগণ বেষ্টিত স্থানে, বেশ্যালয়ে, অযোগ্য পাত্রে, দুষ্কর্ম্মান্বিত স্ত্রীপুরুষগণকে নর্ত্তকী বেশ্যা তোষামোদকারী ব্যক্তিগণকে, বিদ্যা বুদ্ধি তপস্যা বর্জ্জিত ব্যক্তিগণকে অশৌচ সময়ে, কামক্রোধাদিযুক্ত সময়ে, পাদপ্রক্ষালন, সাদরসম্ভাষণাদি সংকার বর্জ্জিত, অবজ্ঞাযুক্ত যে দান তাহাই তামসিক ॥২২॥

22. The Lord now describes the carnal gift. It is given to persons who do not deserve such gifts, e. g. to flatterers, dancing girls, in the house of prostitutes, liquor shop, under the influence of carnal desires. The spiritual gift is given with devotion and respect, the essential with

ওঁতৎসদিতি নির্দ্দেশো, ব্রহ্মণস্ত্রিবিধঃ স্মৃতঃ।
ব্রাহ্মণাস্তেনবেদাশ্চ, যজ্ঞাশ্চ বিহিতাঃপুরা ॥ ২৩ ॥

ওঁ তৎসৎ ইতি ত্রিবিধঃ ব্রহ্মণঃ নির্দ্দেশঃ স্মৃতঃ। তেন পুরা ব্রাহ্মণাঃ বেদাঃ চ যজ্ঞাঃ চ বিহিতাঃ ॥ ২৩ ॥

ওঁ তৎসৎ এই তিনটী পরমাত্মার সংজ্ঞা বলিয়া কথিত হইয়াছে। তদ্দ্বারা পূর্ব্বে ব্রাহ্মণগণ, বেদ সকল, এবং যজ্ঞ সকল, নির্ম্মিত হইয়াছে ॥ ২৩ ॥

23. Om Tat Shat this has been thought to be the threefold designation of the supreme soul. By this, of old, the Brahmans the Vedas and the worship were created.

---

hesitation and repentance, while the carnal gifts are given with positive disdain and reproach.

স্বামী ॥ নম্ব এবং বিচার্য্যমানে সর্ব্বং অপি যজ্ঞ তপঃ দানাদি রাজস তামস প্রায়ং এব ইতি ব্যর্থঃ যজ্ঞাদি প্রয়াসঃ ইতি আশঙ্ক্য তথা বিধস্য অপি সাত্ত্বিকত্বোপপাদন প্রকারং দর্শয়িতুং আহ—ওঁ ইতি। ওঁ তৎসৎ ইতি ত্রিবিধঃ ব্রহ্মণঃ—পরমাত্মনঃ, নির্দ্দেশঃ—নাম্না-ব্যপদেশঃ, স্মৃতঃ—শিষ্টৈঃ, তত্র তাবৎ ওমিতি ব্রহ্মন্নেত্যাদি শ্রুতি প্রসিদ্ধেঃ ওঁ ইতি ব্রহ্মণঃ নাম, জগৎকারণত্বেন অতিপ্রসিদ্ধত্বাৎ বিদুষাং অপরোক্ষত্বাৎ চ তৎ শব্দঃ অপি ব্রহ্মণঃ নাম, পরমার্থ সত্ত্ব সাধুত্ব প্রশস্তত্বাদিভিঃ সৎ শব্দঃ অপি ব্রহ্মণঃ নাম। সদেব সোম্যেদমগ্র আসীৎ ইত্যাদি শ্রুতেঃ। অয়ং ত্রিবিধঃ অপি নাম নির্দ্দেশঃ বিগুণং অপি সগুণং কর্ত্তুং সমর্থঃ ইতি আশয়েন স্তৌতি তেন ত্রিবিধেন ব্রহ্মণঃ নির্দ্দেশেন ব্রাহ্মণাঃ চ বেদাঃ চ যজ্ঞাঃ চ পুরা—সৃষ্ট্যাদৌ, বিহিতাঃ—বিধাত্রানির্ম্মিতাঃ, সগুণীকৃতাঃ ইতি বা, যদ্বা, যস্য অয়ং ত্রিবিধঃ নির্দ্দেশঃ তেন পরমাত্মনা ব্রাহ্মণাদয়ঃ পবিত্রতমাঃ সৃষ্টাঃ চ তস্মাৎ তস্য অয়ং নির্দ্দেশঃ অতি প্রশস্ত ইত্যর্থঃ ॥ ২৩ ॥

তদেবমাহার যজ্ঞ তপোদানানাং ত্রৈবিধ্য কথনেন সাত্ত্বিকানি তান্যাদেয়ানি রাজস তামসানি তু পরিহর্ত্তব্যানীত্যুক্তং তত্রাহারস্য দৃষ্টার্থত্বেন নাস্ত্যঙ্গ বৈগুণ্যেন পুণ্যে ফলাভাব-শঙ্কা, যজ্ঞতপোদানানাং ত্বদৃষ্টার্থানামঙ্গবৈগুণ্যাদপূর্ব্বানুৎপত্তৌ ফলাভাবঃ স্যাদিতি সাত্ত্বি-কানামপি তেষামানর্থক্যং প্রাপ্তং প্রমাদবহুলত্বাদনুষ্ঠাতৄণাং অতস্তদ্বৈগুণ্য পরিহারায় ওঁ তৎস-দিতি ভগবন্নামোচ্চারণরূপং সামান্য প্রায়শ্চিত্তং পরমকারুণিকতয়োপদিশতি ভগবান্; সাত্ত্বিকাদিভেদে আহার, যজ্ঞ, তপ, দান, ত্রিবিধ তন্মধ্যে সাত্ত্বিক গ্রহণযোগ্য, রাজসিক ও

তামসিক পরিবর্জ্জনীয় ইহা পূর্ব্বে ব্যাখ্যাত হইয়াছে। সর্ব্বাঙ্গ সুন্দর না হইলেও আহারের প্রত্যক্ষ ফল লব্ধ হয় কিন্তু যজ্ঞ তপ ও দানের অপ্রত্যক্ষ ফল অঙ্গহীনতা নিবন্ধন উৎপন্ন হয় না। এমন কি উক্ত যজ্ঞ, তপ ও দান সাত্ত্বিক হইলেও অনুষ্ঠাতার ভ্রম প্রমাদাদি কোন না কোন একটী দোষ থাকিবার সম্পূর্ণ সম্ভাবনা তজ্জন্য অধুনা শ্রীভগবান্ সর্ব্বকর্ম্মে ওঁ তৎ-সৎরূপ গুণান্বিত ভগবানের নামোচ্চারণ প্রায়শ্চিত্তের ব্যবস্থা করিতেছেন।

ওঁ তৎসৎ ইতি=ওঁ তৎসদিত্যেবং রূপঃ; ওঁ তৎসৎ এই প্রকার। ত্রিবিধঃ=ত্রিপ্রো-বিধা অবয়বা যস্য; তিন প্রকার অবয়ব হইয়াছে যাহার তাহা। ব্রহ্মণঃ=পরমাত্মনঃ; পরমাত্মার। নির্দ্দেশঃ=নাম। স্মৃতঃ=চিন্তিতোবেদান্তেষু ব্রহ্মবিদ্ভিঃ; বেদান্তে ব্রহ্মবেত্তা-গণ চিন্তা করিয়াছেন। তেন=ত্রিবিধেন ব্রহ্মণোনির্দ্দেশেননাম্না; পরমাত্মার উক্ত ত্রিবিধ নামদ্বারা। পুরা=সৃষ্ট্যাদৌ; সৃষ্টির প্রথম কালে। ব্রাহ্মণাঃ=বেদাধ্যায়িনঃ পবিত্রতমা-কর্ত্তারঃ; বেদজ্ঞ, পবিত্রমনা কর্ত্তৃগণ। বেদাঃ=করণানি; কর্ম্মের সাধন বেদ সকল। যজ্ঞাঃ=কর্ম্মাণি; ক্রিয়ারূপ যজ্ঞ সকল। বিহিতাঃ=নির্ম্মিতাঃ; উৎপন্ন হইয়াছে।

ওঁ তৎসৎ এই তিনটী পরমাত্মার নাম। শ্রুতি বলিয়াছেন "ওমিত্যেবমগ্র আসীৎ"; সৃষ্টির প্রারম্ভে ওঁকার ছিল। "প্রথম মোঙ্কারাত্মকমাসীৎ, তস্মাৎ নিঃসৃতাঃ সর্ব্বে প্রলীয়ন্তে তত্রৈব"। ব্রহ্মস্বরূপ ওঁকার সৃষ্টির আদিকালে ছিল, তাহা হইতে সমস্তই নির্গত হইয়াছে, এবং তাহাতেই সমস্ত বিলীন হইবেক। "দীপ্যাতোৎ জ্যোতিঃ"। ওঁকার হইতে জ্যোতির উৎপত্তি। এই সকল শ্রুতি বাক্যদ্বারা ইহাই প্রতিপন্ন হইতেছে যে এই ওঁকাররূপ শব্দ-ব্রহ্ম এই বিশ্বের কারণ, নির্গুণ নিরাকার ব্রহ্ম প্রকৃতি সংযোগে এই শব্দ-ব্রহ্ম ওঁকারকে প্রথমে প্রসব করিয়াছিলেন। ইহাই সৃষ্টির বীজস্বরূপ এবং ইহা দ্বারাই নির্গুণ ব্রহ্ম সগুণীকৃত হইয়াছিলেন, তজ্জন্য ভগবান্ বলিলেন ওঁ তৎসৎ এই ত্রিবিধ পরমাত্মার নাম অর্থাৎ সংজ্ঞা, উপাধি। যেমন স্বচ্ছ স্ফটিকে রক্তজবা কুসুমের প্রতিবিম্ব উক্ত স্ফটিকের উপাধি তদ্রূপ ওঁ তৎসৎ পরব্রহ্মের উপাধি। সৃষ্টির প্রথমে কারণস্বরূপ পরব্রহ্ম হইতে মহৎব্রহ্ম, মহৎব্রহ্ম হইতে ওঁকার শব্দ উৎপন্ন হয়, শব্দ হইতে আকাশ, আকাশ হইতে বায়ু, বায়ু হইতে অগ্নি, অগ্নি হইতে জল ইত্যাদি এইরূপে ব্রহ্মাণ্ডের সৃষ্টি হইয়াছিল। মহৎব্রহ্ম সগুণ হইলেও নিরাকার কিন্তু ওঁকার সগুণ ও সাকার। সৃষ্টির আদিতে যখন সমস্তই তমসাচ্ছন্ন ছিল তখন ভগবানের ইচ্ছায় একটী শব্দ উৎপন্ন হইয়াছিল, এই শব্দ ওঁরূপে ধ্বনিত হয়, যুগযুগান্তর এই ওঁ শব্দ ধ্বনিত হইয়া প্রথমে আকাশরূপ জ্যোতির বিকাশ হয়। ঊর্দ্ধ হইতে জগতের অধঃস্থল পর্য্যন্ত এই ওঁকার শব্দ অর্দ্ধচন্দ্রাকারে অর্থাৎ "⌒⌒⌒" এইরূপে কম্পিত হইয়াছিল তজ্জন্য এই ঈশ্বরাভিধায়ক প্রণবের আকার ওঁ এইরূপ নির্দ্দিষ্ট হইয়াছে। এই ওঁকারে ভগ-বানের ত্রিবিধ শক্তি অর্থাৎ সৃজন, পালন, ও সংহার সন্নিবিষ্ট রহিয়াছে অর্থাৎ অ+উ+ম, অ=বিষ্ণুশক্তি পালন। উ=শিবশক্তি সংহার। ম=ব্রহ্মশক্তি সৃষ্টি।

মনু বলিয়াছেন:—

অকারশ্চাপ্যুকারশ্চ মকারশ্চ প্রজাপতিঃ।
বেদত্রয়ান্নিরদুহদ্ভূর্ভুবঃ স্বরিতীতি চ॥
অকারো বিষ্ণুরুদ্দিষ্ট উকারস্তু মহেশ্বরঃ।
মকারঃ উচ্যতে ব্রহ্মা প্রণবেণ ত্রয়োমতাঃ॥

তিনটী অর্দ্ধ গোলাকারদ্বারা এই প্রণব হইয়াছে, প্রথম যাহাতে বিন্দু সংস্থাপিত হইয়াছে উহা বিষ্ণুশক্তি, তন্নিম্নে পালন, তন্নিম্নে সংহারশক্তি। বিন্দুটীকে নাদবিন্দু অথবা তেজো-বিন্দু বলিয়া থাকে। ইহার বিস্তৃত ব্যাখ্যা নাদবিন্দুপনিষদ্ গ্রন্থে সুন্দর রূপে লিখিত হই-য়াছে। এই বিষয় এতই বিশাল যে বাহুল্য ভয়ে আমরা ইহার সংক্ষিপ্ত ব্যাখ্যা করিয়া নিরস্ত হইলাম। ভগবান্ অষ্টমাধ্যায়ের ত্রয়োদশ শ্লোকে "ওমিত্যেকাক্ষরং ব্রহ্ম" ইত্যাদি বলিয়াছেন। গায়ত্রী যেমন বেদমাতা, ওঁকার তদ্রূপ বেদশিরঃ। সমস্ত বেদের শিরোদেশে প্রত্যেক মণ্ডলে প্রত্যেক অষ্টকে প্রত্যেক ঋকে ওঁ ব্যবহৃত হইয়াছে। সৃষ্টির আদিকালে ভগবান্ এই ওঁ তৎসৎ দ্বারা কর্ত্তারূপ ব্রাহ্মণগণ, কারণরূপ বেদ, এবং কর্ম্মরূপ যজ্ঞ উৎপাদন করিয়াছিলেন। ওঁকার অনাদি ইহা কারণরূপ ব্রহ্মের বিস্তার, ব্রাহ্মণগণ অর্থাৎ দেহধারী জীবাত্মা, বেদ অর্থাৎ শব্দ-ব্রহ্ম এবং যজ্ঞ অর্থাৎ কর্ম্ম এই ত্রিবিধ ওঁকারের বিস্তার তজ্জন্য তাহারাও অনাদি। বেদের সাধকদিগকে "ব্রাহ্মণাঃ" বলা যাইতে পারে। কিন্তু তাহা হইলে এই শব্দের সংকীর্ণ অর্থ করা হয়। পাঠকগণ বিবেচনা করিবেন।

তেন শব্দের অর্থ টীকাকারগণ দুই প্রকার করিয়াছেন। প্রথম—ওঁ তৎসৎ দ্বারা। দ্বিতীয়—ঈশ্বর দ্বারা। যে পরমাত্মা কর্ত্তৃক এই ত্রিবিধ ব্রহ্মের নাম ও রূপ উপাধিকৃত হই-য়াছে, তাঁহাদ্বারা। উভয়ের মূল তাৎপর্য্য একই। ভগবান্ এই অধ্যায়ে আহার, যজ্ঞ, তপ, দান এই চারিটী বিষয়ের ব্যাখ্যা করিয়াছেন। আহারের ফল প্রত্যক্ষ অর্থাৎ আহা-রান্তেই সমুৎপন্ন হয়, কিন্তু যজ্ঞ দান ও তপস্যাদির ফল অপূর্ব্ব অর্থাৎ অদৃষ্টার্থ বহুকাল পরে উৎপন্ন হইয়া থাকে। ভ্রম কি প্রমাদবশতঃ ইহাদিগের কোনও প্রকার অঙ্গের হীনতা হইলে অপূর্ব্ব ফল উৎপন্ন হয় না তজ্জন্য সাত্ত্বিকভাবে অনুষ্ঠিত যজ্ঞ, তপস্যা ও দানকার্য্যে যদি ভ্রম প্রমাদ ও আলস্যাদি নিবন্ধন কোন প্রকার অঙ্গ বৈলক্ষণ্য হয় তবে ওঁ তৎসৎ উচ্চারণ করিলে তাহাদিগের অপূর্ব্ব ফলের কোন ব্যাঘাত হয় না। তজ্জন্য প্রায়শ্চিত্তস্বরূপ সমস্ত যজ্ঞাদি কর্ম্মে ওঁ তৎসৎ উচ্চারণ করা নিতান্ত আবশ্যক॥ ২৩॥

23. The word Om-Tat-Shat forms a group of 3 syllables significant of the Supreme Being. The mono-syllable *Om* represents the eternal sound which is said to have emitted at the commencement of the creation. It rose upwards in the form of a spiral thus "⌒⌒⌒". These vibrations of the sound created light whence sprang the five elements. We read in the Bible ( St. John verse 3 ) "In the beginning was the word, the word was

তস্মাদোমিত্যুদাহৃত্য, যজ্ঞ দান তপঃ ক্রিয়াঃ।
প্রবর্ত্তন্তে বিধানোক্তাঃ, সততং ব্রহ্মবাদিনাম্॥ ২৪ ॥

তস্মাৎ ওঁ ইতি উদাহৃত্য ব্রহ্মবাদিনাং বিধানোক্তাঃ, যজ্ঞ দান তপঃ ক্রিয়াঃ সততং প্রবর্ত্তন্তে ॥ ২৪ ॥

সেই কারণ বশতঃ ওঁ ইহা উচ্চারণ করিয়া বেদবেত্তাগণের শাস্ত্র প্রতিপাদিত যজ্ঞ, দান, তপস্যাকার্য্যাদি সর্ব্বদা সম্পন্ন হইয়া থাকে ॥২৪॥

**24.** Hence the Veda-knower by pronouncing this Om constantly commence all acts of worship, almsgiving and penance as ordained in the scriptures.

with God and the word was God." This word *Om* symbolically expresses the 3 distinctive power of God by which He creates, supports and distroys the universe. It comprises three curves, the topmost one with a dot in it, is a symbol of the preservative power. It represents Vishnu and the dot in it, is put for light. The second curve is an emblem of the creative energy, while the lowest curve represents the destructive energy. The Lord says that in the beginning of creation His first manifestation was the sound Om and by this He created three things (i) Good men who were in harmony with nature, (ii) The Vedas which are an expansion of Om, and (iii) The various worship. The Lord introduces this subject here to give an idea of the symbolical expression by which the saints used to invoke the Lord's help during a work, worship or prayer the perfect performance of which is very difficult. This subject is very extensive as this mystic symbol occurs at the commencement of every rick and sutra in the Vedas and Puranas, and our space forbids us to dwell in more detail on this important subject.

স্বামী ॥ ইদানীং প্রত্যেকং ওঁকারাদীনাং প্রাশস্ত্যং দর্শয়িষ্যন্ ওঁকারস্য তৎ এব আহ তস্মাৎ ইতি। যস্মাৎ এবং ব্রহ্মণঃ নির্দ্দেশঃ প্রশস্তঃ তস্মাৎ ওঁ ইতি উদাহৃত্য—তৎ উচ্চার্য্য, কৃতাঃ বেদবাদিনাং যজ্ঞাদ্যাঃ শাস্ত্রোক্তাঃ চ ক্রিয়াঃ, সততং—সর্ব্বদা অঙ্গবৈকুল্যে অপি প্রকর্ষেণ বর্ত্তন্তে সগুণাঃ ভবন্তি ইত্যর্থঃ ॥ ২৪ ॥

ইদানীমকারোকারমকার ব্যাখ্যানেন তৎ সমুদায়োঙ্কার ব্যাখ্যানবদোঙ্কার তচ্ছব্দ সচ্ছব্দ ব্যাখ্যানেন সমুদায়রূপং ব্রহ্মণোনির্দ্দেশঃ স্তুত্যতিশয়ায় ব্যাখ্যাতু মারভতে চতুর্ভিঃ; অকার, উকার, মকার, যোগে ওঁকার এবং তৎ শব্দ, সৎ শব্দ, ইত্যাদি সমুদায় যোগে ওঁ তৎসৎ যে পরব্রহ্মের নাম তাহার প্রকৃষ্ট মহিমা কীর্ত্তন করিবার জন্য শ্রীভগবান্ চারিটী শ্লোকের অবতারণা করিলেন।

তস্মাৎ = যস্মাদোমিতি ব্রহ্মেত্যাদিষু শ্রুতিষোমিতি ব্রহ্মণোনাম প্রসিদ্ধং তস্মাৎ; যেহেতুক ওঁ এবং ব্রহ্ম ইত্যাদি শ্রুতিতে ওঁ শব্দ ব্রহ্মের নাম বলিয়া প্রসিদ্ধ হইয়াছে তজ্জন্য। ওঁ ইতি উদাহৃত্য=ওঁকারোচ্চারণানন্তরং; ওঁকার উচ্চারণ করিয়া। ব্রহ্মবাদিনাং=বেদবাদিনাং; বেদজ্ঞগণের। বিধানোক্তাঃ=বিধিশাস্ত্রবোধিতাঃ; ধর্ম্মশাস্ত্রানুমোদিত। সততং প্রবর্ত্তন্তে=সততং আরভ্যতে; সর্ব্বদা আরব্ধ হয়।

পরব্রহ্মের নাম ওঁ তৎসৎ শব্দের মহিমা চারিটী শ্লোকদ্বারা কীর্ত্তন করিতেছেন। বর্ত্তমান শ্লোকে ওঁ শব্দের প্রয়োগ ব্যাখ্যা করিতেছেন। শ্রুতিতে কোথায় ওঁ কোথায় ওঁ ওঁ ওঁ কোথায় কেবল "ব্রহ্ম" এইরূপ শব্দ ব্যবহার হইয়াছে, ইহা সমস্তই পরব্রহ্মের নাম এবং এই শব্দ দ্বারা সৃষ্টির আদিকালে প্রজাপতি, বেদবেত্তাগণ, বেদ সকল ও যজ্ঞ সকল সৃষ্টি করিয়াছিলেন তজ্জন্য বেদবাদিগণ বেদবিধানানুসারে সাত্ত্বিক যজ্ঞাদি করিবার কালে সর্ব্বদাই ওঁ শব্দ উচ্চারণ করিয়া ভগবানের সাহায্য প্রার্থনা করিয়া থাকেন। এই ওঁকার উচ্চারণ করিলে যজ্ঞ, তপস্যা, দানাদির বৈগুণ্য দোষ বিদূরিত হয়। কেবল ওঁকার প্রয়োগ করিলে এই ফল, ওঁ তৎসৎ উচ্চারণ করিলে ততোধিক ফল হইবেক তাহার আর সন্দেহ কি। ওঁ শব্দ বম ধাতু ড প্রত্যয় করিয়া নিপাতনে সিদ্ধ ॥ ২৪ ॥

24. Having explained the meaning and power of Om-Tat-Sat, the Lord describes in this verse the use of the monosyllable Om. Those who know the Vedas, know the meaning of Om. The sound *Om* is the seed of creation, but the symbol is human invention. The electricity was in the sky, and in the modern world Dr. Franklin brought it down for human purposes. The sound *Om* was in the ether and the Veda-knowers manipulated it for the good of humanity. What powers lie buried in the measureless expance of the ether, the modern scientists do not know. Om comprises 3 letters A + U + M, various meanings have been assigned *to* these mystic alphabets. The most accepted meaning is that A represents the spirit of the waking soul in this waking world ( জাগ্রতাবস্থা ), U the spirit of the dreaming soul in the dreaming world ( তন্দ্রাবস্থা ) and M the spirit of the sleeping soul in the sleeping world ( সুষুপ্তাবস্থা ). The

তদিত্যনভিসন্ধায়, ফলং যজ্ঞ তপঃ ক্রিয়াঃ।
দানক্রিয়াশ্চ বিবিধাঃ, ক্রিয়ন্তে মোক্ষকাঙ্ক্ষিভিঃ॥ ২৫॥

মোক্ষকাঙ্ক্ষিভিঃ ফলং অনভিসন্ধায় তৎ ইতি ( উদাহৃত্য ) বিবিধাঃ যজ্ঞ তপঃ ক্রিয়াঃ দানক্রিয়াঃ চ ক্রিয়ন্তে॥ ২৫॥

মোক্ষাভিলাষিগণ ফলাকাঙ্ক্ষা পরিত্যাগ করিয়া "তৎ" এই শব্দ উচ্চারণ পূর্ব্বক বিবিধপ্রকার যজ্ঞ তপস্যা এবং দান কার্য্যের অনুষ্ঠান করিয়া থাকেন॥ ২৫॥

25. Men longing for liberation and without seeking for fruits, perform various acts of worship, penance and charity by pronouncing the word "Tath."

---

entire Om is the 4th stage ( তুরীয়াবস্থা ) in which the human soul knows the divine-soul. The *Dot* or the Bindu which has position but not magnitude represents the energy of God by which He created the world. The pure strength of the ether enters into the body and mind of persons who utter this holy word. It chases away unholy thoughts. The effect of sound on the animated creation need not be dilated on. In fact much of our happiness and misery depends on sound; when soft and adulatory it softens and cheers us, when hard and insulting, it excites and causes pain.

স্বামী॥ দ্বিতীয়ং নাম স্তৌতি তৎ ইতি। উদাহৃত্য ইতি পূর্ব্বস্য অনুষঙ্গঃ। তৎ ইতি উদাহৃত্য—উচ্চার্য্য, শুদ্ধচিত্তৈঃ মোক্ষকাঙ্ক্ষিভিঃ পুরুষৈঃ ফলাভিসন্ধিং অকৃত্বা যজ্ঞাদ্যাঃ ক্রিয়াঃ ক্রিয়ন্তে অতঃ চিত্তশোধনদ্বারা ফল সঙ্কল্প ত্যাজনেন মুমুক্ষুত্বসম্পাদকত্বাৎ তৎ শব্দ নির্দ্দেশঃ প্রশস্তঃ ইত্যর্থঃ॥ ২৫॥

দ্বিতীয়ং তচ্ছব্দং ব্যাচষ্টে তত্ত্বমসীত্যাদি শ্রুতিপ্রসিদ্ধং; দ্বিতীয় "তৎ" শব্দ যাহা তত্ত্বমসি ইত্যাদি শ্রুতিপ্রসিদ্ধ তাহার ব্যাখ্যা করিতেছেন।

মোক্ষকাঙ্ক্ষিভিঃ = মোক্ষাভিলাষিভিঃ; মোক্ষাভিলাষিগণ কর্ত্তৃক। ফলং অনভিসন্ধায়—অন্তঃকরণশুদ্ধ্যর্থং ফলাভিসন্ধিমকৃত্বা; অন্তঃকরণ বিশুদ্ধ করিবার জন্য ফলকামনা না করিয়া। তৎ ইতি উদাহৃত্য=তৎ ইতি ব্রহ্মাভিধানমুচ্চার্য্য; "তৎ" এই ব্রহ্মনাম উচ্চারণ করিয়া। বিবিধা = বহুপ্রকারাঃ; বহুলপ্রকার। দানক্রিয়াঃ—ক্ষেত্র হিরণ্যাদি

সদ্ভাবে সাধুভাবে চ, সদিত্যেতৎ প্রযুজ্যতে।
প্রশস্তে কর্ম্মণি তথা, সচ্ছব্দঃ পার্থযুজ্যতে ॥ ২৬ ॥

ভোঃ পার্থ! (সাধকৈঃ) সৎভাবে সাধুভাবে চ সৎ ইতি·এতৎ প্রযুজ্যতে, তথা প্রশস্তে কর্ম্মণি সৎ শব্দ যুজ্যতে ॥ ২৬ ॥

হে পার্থ! সাধকগণ অস্তিত্বভাবে এবং সাধুভাবে "সৎ" এই শব্দ প্রয়োগ করিয়া থাকেন, এবং কল্যাণকর কার্য্যে সৎ শব্দ ব্যবহার করিয়া থাকেন ॥ ২৬ ॥

26. O Pritha's son! the, Veda-knowers employ the word "Sat" to express existence and goodliness, likewise in auspicious actions the word "Sat" is used.

প্রদানলক্ষণাঃ; ভূমি সুবর্ণাদি প্রদানকার্য্য। ক্রিয়ন্তে—অনুষ্ঠীয়ন্তে; অনুষ্ঠান করিয়া থাকেন।

ওঁকারের বিষয় ব্যাখ্যা করিয়া "তৎ" শব্দের বিষয় বলিতেছেন। ত্রিবিধ উদ্দেশ্য সাধন জন্য মুমুক্ষুগণ যজ্ঞ, তপস্যা, দান, এবং নানাবিধ মাঙ্গলিককার্য্যে "তৎ" শব্দ প্রয়োগ করিয়া থাকেন। প্রথম—যাগাদি অনুষ্ঠান কালে তাঁহাদিগের হৃদয়ে ফলকামনাদি উত্তেজিত না হয়। দ্বিতীয়—সর্ব্বদা অন্তঃকরণের পবিত্রতা বিদ্যমান থাকে। তৃতীয়—আলস্য, ভ্রম, ও প্রমাদাদি বৈগুণ্য দোষাদি বিদূরিত হয়। বেদের "তত্ত্বমসি" বাক্যে যে "তৎ" ব্রহ্মনির্দ্দেশক বাক্য প্রসিদ্ধ আছে এবং যে "তৎ" শব্দ ভগবান্ এই গীতার দ্বিতীয় ষট্‌কে বিস্তার করিয়াছেন তাহাই এই তৎ শব্দ। যিনি "তৎ" তিনিই "সৎ" এবং তিনিই ওঁকার ইহাই শ্রুতি নির্দ্দিষ্ট করিয়াছেন। কেবল অন্তঃকরণের শুদ্ধির জন্যই মুমুক্ষুগণ যজ্ঞাদির অনুষ্ঠান করিয়া থাকেন। তৎ শব্দ তন ধাতু শতৃ প্রত্যয়, তন ধাতুর অর্থ বিস্তৃত হওয়া ॥ ২৫ ॥

25. The Lord having described the use of the word Om, now deals with "Tath" which signifies the Universal Soul. The word is a part of the sacred phrase *Tathamasi* (তত্ত্বমসী) which means the merging of the embodied soul with the universal-soul. The reader remembers that the Geethá is an expansion of the phrase *Tathamasi*, as the Vedas are an expansion of the word Om. Tath is derived from the root *Tana* which means expansion and refers to the great Purusha whose expansion is this universe. As *Om* is pronounced by Pandits whenever they begin a pious act, so *Tath* is pronounced in the middle of these works with a threefold

object. (i) To indicate that the performer has no desire for fruits, (ii) To indicate that his only object is to attain salvation and (iii) To indicate that God's help is invoked so that obstacles might not impede the fruition of the work.

স্বামী॥ সৎ শব্দস্য প্রাশস্ত্যং আহ—সদ্ভাবে ইতি দ্বাভ্যাং। সদ্ভাবে—অস্তিত্বে দেবদত্তস্য পুত্রাদিকং অস্তি ইতি অস্মিন্ অর্থে সাধুভাবে চ সাধুত্বে দেবদত্তস্য পুত্রাদি শ্রেষ্ঠং ইতি অস্মিন্ অর্থে সৎ ইতি এতৎ পদং প্রযুজ্যতে। প্রশস্তে—মাঙ্গলিকে বিবাহাদি কর্ম্মণি চ সৎ ইদং কর্ম্ম ইতি সৎ শব্দঃ যুজ্যতে—প্রযুজ্যতে সঙ্গচ্ছতে ইতি বা॥ ২৬॥

ওঁ তচ্ছব্দয়োর্ব্বিনিয়োগ উক্তোঽথেদানীং সচ্ছব্দস্য বিনিয়োগঃ কথ্যতে ; ওঁ এবং তৎ শব্দের প্রয়োগ ব্যাখ্যা করিয়া অধুনা সৎ শব্দের প্রয়োগ ব্যাখ্যা করিতেছেন।

সদ্ভাবে—অবিদ্যমানত্বশঙ্কায়াং বিদ্যমানত্বে ; অবিদ্যমানের আশঙ্কায় বিদ্যমানত্ব স্থলে। সাধুভাবে—অসাধুত্বশঙ্কায়াং সাধুত্বে; অপবিত্র বা অশুদ্ধ ভাবের আশঙ্কায় পবিত্রতা বা শুদ্ধত্বের স্থলে। তৎ ইতি এতৎ—সদিত্যেতদভিধানং ব্রহ্মণঃ ; ব্রহ্মনির্দ্দেশক সৎ এই সংজ্ঞা। তথা—সদ্ভাব সাধুভাবয়োরিব ; যেমন সদ্ভাব ও সাধুভাবে "সৎ" শব্দের প্রয়োগ হয় সেই প্রকার। প্রশস্তে—অপ্রতিবন্ধেনাশু সুখজনকে মাঙ্গলিকে ; নির্ব্বিঘ্নে ইহকালেই সুখজনক। কর্ম্মণি—বিবাহাদৌ ; বিবাহাদি কার্য্যে। যুজ্যতে—প্রযুজ্যতে তস্মাদপ্রতিবন্ধেনাশু ফলজনকত্বং বৈগুণ্য পরিহারেণ যজ্ঞাদেঃ সমর্থমেতন্নামেতি ; প্রতিবন্ধক ও বৈগুণ্য দোষ পরিহার পূর্ব্বক যজ্ঞাদি কার্য্যে সমর্থ হন।

"তৎ" শব্দের প্রয়োগ ব্যাখ্যা করিয়া শ্রীভগবান্ "সৎ" শব্দের প্রয়োগ কীর্ত্তন করিতেছেন। বিদ্যমানত্ব ও শ্রেষ্ঠত্ব প্রতিপাদন করিবার জন্য "সৎ" শব্দ বেদজ্ঞগণ প্রয়োগ করিয়া থাকেন। যজ্ঞ, দান ও তপস্যাদি কার্য্য অনুষ্ঠান কালে যে বস্তু বাস্তবিক বিদ্যমান রহিয়াছে ও যে বস্তু বাস্তবিক পবিত্র তাহাদের অস্তিত্ব ও পবিত্রতা প্রদর্শন করিবার জন্য "সৎ" শব্দ ব্যবহার করিয়া থাকেন। ভগবান্ অতীন্দ্রিয় বস্তু, চর্ম্মচক্ষে তাঁহাকে দর্শন করিতে পারা যায় না, অথচ পণ্ডিতগণ যজ্ঞ স্থানে তপস্যাকালে ও দানাদি মাঙ্গলিক কার্য্যে তাঁহার সত্তা অনুভব করিয়া থাকেন। অন্তঃকরণের শুদ্ধির জন্য যাগাদি কার্য্য অনুষ্ঠিত হয়, এইরূপ ফল তৎকালে উপলব্ধি করা যায় না, কিন্তু বাস্তবিকপক্ষে উহা নিশ্চয় লব্ধ হইবেক এইরূপ অবগত হইয়া ঋষিগণ যাগাদি কালে সৎ শব্দ ব্যবহার করেন। সৎ ও সাধুভাবের দ্বিবিধ অর্থ টীকাকারগণ করিয়াছেন। কেহ কেহ বলেন অস্তিত্ব ও শ্রেষ্ঠত্ব থাকিলেই "সৎ" শব্দ প্রয়োগ হয়, কেহ কেহ বলেন অবিদ্যমানের বিদ্যমানত্বে অর্থাৎ অবিদ্যমানস্য পুত্রস্য জননি, দেবদত্তের পুত্র ছিল না হইয়াছে, এবং অসাধুর সাধুত্ব অর্থাৎ অসদ্বৃত্তস্য সাধোঃ সদ্বৃত্ততা, দেবদত্তের পুত্র অত্যন্ত অসাধু ছিল, সাধু হইয়াছে এই সমস্ত আশঙ্কা পরিহার মানসে "সৎ" শব্দ প্রয়োগ হয়। সৎ শব্দ পরব্রহ্মের একটী নাম মাত্র।

যজ্ঞে তপসি দানে চ, স্থিতিঃ সদিতি চোচ্যতে।
কর্ম্মচৈব তদর্থীয়ং, সদিত্যেবাভিধীয়তে ॥ ২৭ ॥

(সাধকৈঃ) যজ্ঞে তপসি দানে চ (যা) স্থিতিঃ (সা) চ সৎ ইতি উচ্যতে, তদর্থীয়ং কর্ম্ম চ এব সৎ ইতি এব অভিধীয়তে ॥ ২৭ ॥

সাধকগণ যজ্ঞে, তপস্যায়, ও দানে যে নিষ্ঠা তাহাতেও সৎ বলিয়া থাকেন এবং ভগবানের উদ্দেশে কর্ম্ম সকলকেও সৎ বলিয়া থাকেন ॥ ২৭ ॥

27. Resolution in worship, austerity and gifts is called Sat by the Veda-knower, the acts in connection with this are also styled Sat.

---

"সদেব সোম্যেদমগ্র আসীৎ"
সদিত্যেতদ্ব্রহ্মণো নাম"

ব্রহ্মের নাম "সৎ" সৃষ্টির আদিকালে ছিল। যাগাদি কালে এই ব্রহ্ম নাম উচ্চারণ করিলে ত্রিবিধ উপকার সাধিত হইয়া থাকে। ১ম—অবিদ্যমান বস্তু বিদ্যমান হয়। দ্বিতীয়—অসাধু বস্তুর সাধুত্ব হয়। তৃতীয়—আলস্য ভ্রম প্রমাদাদির বৈগুণ্য দোষ বিদূরিত হয়। এই শ্লোকে "তথা" শব্দ ব্যবহার করিয়া শ্রীভগবান্ এই দেখাইতেছেন যে যেমন অস্তিত্ব ও শ্রেষ্ঠত্ব দেখাইবার জন্য সচ্ছব্দ প্রয়োগ হয় তদ্রূপ বিবাহাদি মাঙ্গলিক কার্য্যে ঐরূপ অস্তিত্ব ও শ্রেষ্ঠত্ব দেখাইবার জন্য সৎ শব্দ প্রয়োগ হইয়া থাকে ॥ ২৬ ॥

26. The Lord now describes the use of the word Sat. This word like Om and Tath means the Almighty God which Vedantha considers the only thing which is real. In this sense it is always used in the Hindu scriptures. Amidst time and space which are always changing, there is one thing which never changes and this is Sat or self-existing, eternal and changeless. It is used to denote the following state of things (i) In its existences as a reality (সদ্ভাবে) in matters where a doubt as to existences is possible, (ii) in its goodness or purity (সাধুভাবে) where goodness or purity are open to doubt and (iii) the word is used to make up any deficiency in any sacred undertaking.

স্বামী ॥ কিঞ্চ যজ্ঞে ইতি। [illegible]দিষু যা স্থিতিঃ—তাৎপর্য্যেণ অবস্থানং, তৎ অপি সৎ ইতি উচ্যতে। যস্য চ ইদ[illegible]এয়ং সঃ এব পরমাত্মা অর্থঃ ফলং যস্য তৎ তদর্থং

কর্ম্ম—পূজোপহার গৃহাঙ্গন পরিমার্জ্জন উপলেপন অঙ্গমাঙ্গলিকাদি ক্রিয়া তৎ সিদ্ধয়ে যৎ অন্যৎ কর্ম্ম ক্রিয়তে উদ্যান শালি ক্ষেত্র ধনার্জ্জনাদিবিষয়ং তৎ কর্ম্ম তদর্থীয়ং তৎ চ অতি-ব্যবাহিতৎ অপি সৎ ইতি এব অভিধীয়তে। যস্মাৎ এবং অতিপ্রশস্তং এতৎ নামত্রয়ং তস্মাৎ এতৎ সর্ব্বকর্ম্মসাদ্গুণ্যার্থং সংকীর্ত্তয়েৎ ইতি তাৎপর্য্যার্থঃ। অত্র চ অর্থ বাদান্যথানুপপত্ত্যা বিধিঃ কল্প্যতে বিধেয়ং স্তূয়তে বস্তু ইতি ন্যায়াৎ। অপরে তু প্রবর্ত্তন্তে বিধানোক্তাঃ ক্রিয়তে মোক্ষকাঙ্ক্ষিভিঃ ইত্যাদি বর্ত্তমান উপদেশঃ সমিধঃ যজতি ইত্যাদিবৎ বিধিত্বয়া পরিগণনীয়ঃ ইতি আহুঃ তৎ তু সদ্ভাবে সাধুভাবে চ ইত্যাদিষু প্রাপ্ত্যর্থত্বাৎ ন সঙ্গচ্ছত ইতি পূর্ব্বোক্তক্রমেণ বিধিকল্পনা এব জ্যায়সী ॥ ২৭ ॥

প্রকারান্তরেণ সচ্ছব্দস্য বিনিয়োগমাহ; অন্য প্রকারে "সৎ" শব্দের ব্যবহার দেখাইতেছেন।

স্থিতিঃ—তৎপরতয়াবস্থিতির্নিষ্ঠা; তাহাতে একাগ্র ভাবে প্রবৃত্তি। সৎ—(অস+শতৃ) যাহা বিদ্যমান আছে। তদর্থীয়ং কর্ম্ম—যজ্ঞদান তপোরূপেষ্বর্থেষু ভবৎ তদনুকূলমেব চ কর্ম্ম অথবা যস্য ব্রহ্মণোনামেদং প্রস্তুতং তদেবার্থো বিষয়ো যস্য তদর্থং শুদ্ধ ব্রহ্মজ্ঞানং তদনুকূলং কর্ম্ম অথবা ভগবদর্পণ বুদ্ধ্যা ক্রিয়মাণং কর্ম্ম; যজ্ঞ, দান ও তপস্যাদির অনুকূল কার্য্য। অথবা ওঁ তৎসৎ যাঁহার নাম বলিয়া নির্দ্দিষ্ট হইয়াছে তৎসম্বন্ধীয় শুদ্ধ জ্ঞানের অনুকূল কার্য্য। অথবা ভগবানের প্রীতির জন্য অনুষ্ঠিত কার্য্য।

ভগবান্ পূর্ব্ব শ্লোকে বলিলেন যে বিদ্বান্ ব্যক্তিগণ সৎ ও সাধুভাবে "সৎ" উচ্চারণ করিয়া থাকেন, এবং মঙ্গলকর বিবাহাদি কার্য্যেও সৎ উচ্চারিত হয়। যজ্ঞ, তপস্যা, দানাদিতে কি উহা উচ্চারিত হইবে না, অর্জ্জুনের এইরূপ আশঙ্কা নিবারণ জন্য ভগবান বলিলেন যে যজ্ঞ, তপস্যা ও দানকার্য্যে এবং ভগবানের উদ্দেশে যে সমস্ত কার্য্যাদি অনুষ্ঠিত হয় তৎসমুদায়ে "সৎ" শব্দ উচ্চারিত হওয়া কর্ত্তব্য। কারণ যজ্ঞাদিতে যে সঙ্কল্পাত্মক নিষ্ঠা বিদ্যমান থাকে এবং ভগবানের প্রীতির জন্য যে সমস্ত কার্য্য অনুষ্ঠিত হয় তাহা সমস্তই সৎ। তদর্থীয়ং কর্ম্মের তিন প্রকার অর্থ টীকাকারগণ করিয়াছেন ১ম—দান তপস্যাদির অনুকূল কার্য্য। ২য়—ওঁ তৎসৎ যাঁহার নাম নির্দ্দিষ্ট হইয়াছে সেই পরমাত্মা সম্বন্ধীয় শুদ্ধ জ্ঞানের অনুকূল কার্য্য। ৩য়—ভগবানের প্রীতির জন্য যে সকল কার্য্য। এই সমস্তই সাত্ত্বিক ও সৎপদবাচ্য ॥ ২৭ ॥

27. The Lord explains the further use of Sat. That holy resolution, perseverance and steadfastness by which spiritual men perform spiritual works, charity and austerity is called Sat. The phrase "The acts in connection with this" (তদর্থীয়ং কর্ম্ম) has been variously explained by the commentators. (i) all acts which favor the resolution or perseverance by which men perform charity &c (ii) all acts which portain the worship of

অশ্রদ্ধয়া হুতং দত্তং, তপস্তপ্তং কৃতঞ্চ যৎ ।
অসদিত্যুচ্যতে পার্থ, ন চ তৎ প্রেত্য নো ইহ ॥ ২৮ ॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং ভীষ্মপর্ব্বণি
শ্রীমদ্ভগবদ্গীতাসূপনিষৎসু ব্রহ্মবিদ্যায়াং যোগশাস্ত্রে
শ্রীকৃষ্ণার্জ্জুনসংবাদে শ্রদ্ধাত্রয়বিভাগযোগো
নাম সপ্তদশোঽধ্যায়ঃ ॥ ১৭ ॥

ভোঃ পার্থ ! অশ্রদ্ধয়া হুতং, দত্তং, তপঃ তপ্তং যৎ চ কৃতং অসৎ ইতি উচ্যতে, তৎ ন প্রেত্য ন চ ইহ ॥ ২৮ ॥

ইতি শ্রীমদ্ভগবদ্গীতান্বয়ে সপ্তদশোঽধ্যায়ঃ ॥ ১৭ ॥

হে পার্থ ! অশ্রদ্ধাপূর্ব্বক যাহা হুত, দত্ত, ও যে তপস্যা অনুষ্ঠিত হয় এবং যাহা করা হয় তাহাকে অসৎ বলিয়া থাকে, তাহা পরলোকে বা ইহলোকে ফলদায়ক হয় না ॥ ২৮ ॥

বেদব্যাস প্রণীত শতসহস্র শ্লোকপূর্ণ ধর্ম্মশাস্ত্রে শ্রীমহাভারতগ্রন্থে ভীষ্মপর্ব্বাধ্যায়ে বেদের শাখাস্বরূপ শ্রীমদ্ভগবদ্গীতায় শ্রীকৃষ্ণার্জ্জুনসংবাদে যোগশাস্ত্রে ব্রহ্মবিদ্যায় শ্রদ্ধাত্রয়বিভাগযোগ নামক সপ্তদশ অধ্যায় সমাপ্ত ॥ ১৭ ॥

28. O Partha ! whatever is burnt, offered, whatever penance is performed and whatever is done without faith is beyond My path and is of no use here or hereafter.

HERE ENDETH BOOK XVII OF THE BHAGABATHA GEETHA´ STYLED RELIGION OF THE DIVISION OF THE THREEFOLD FAITH.

---

Him whose name is Om-Tat-Sat, (iii) all acts which may please God ie acts for public good. The word *Om* (ওঁ) is derived from the Sanskrit root Bama (বম) which means to throw out ie that sound which at the beginning of creation projected the great elements. The word *Tat* (তৎ) is derived from the root Thana (তন) which means expansion. The *Om* threw out the 5 elements of the cosmos and then they expanded into this universe. The word *Sat* is derived from Asa (অস) which means the universe. The whole *Om-Tat-Sat* means the great energy by which the world was created and formed and by which it exists.

স্বামী॥ ইদানীং সর্ব্বকর্ম্মসু শ্রদ্ধয়া এব প্রবৃত্ত্যর্থং অশ্রদ্ধয়া কৃতং সর্ব্বং নিন্দতি অশ্রদ্ধয়া ইতি। অশ্রদ্ধয়া হুতং—হবনং, দত্তং—দানং, তপঃ তপ্তং—নির্ব্বর্ত্তিতং, যৎ চ অন্যৎ অপি কৃতং তৎসর্ব্বং অসৎ ইতি উচ্যতে, যতঃ তৎ প্রেত্য—লোকান্তরে, ন ফলতি বিগুণত্বাৎ নো ইহ—ন চ অস্মিন্‌লোকে ফলতি অযশস্করত্বাৎ।

রজস্তমোময়ীং ত্যক্ত্বা, শ্রদ্ধাং সত্ত্বময়ীং শ্রিতঃ।

তত্ত্বজ্ঞানেঽধিকারী স্যাৎ, ইতি সপ্তদেশে স্থিতং॥ ২৮॥

ইতি শ্রীধরস্বামীকৃত টীকায়াং সপ্তদশোঽধ্যায়ঃ॥ ১৭॥

অশ্রদ্ধান্বিতস্যাপি কর্ম্মণো নামত্রয়োচ্চারণাদবৈগুণ্যে শ্রদ্ধা প্রাধান্যং ন স্যাদিত্যাশঙ্ক্যাহ; অশ্রদ্ধাযুক্ত যজ্ঞাদির ওঁ তৎসৎ নামত্রয় উচ্চারণ দ্বারা বৈগুণ্য দোষ যদি বিলুপ্ত হয় তবে শ্রদ্ধার প্রধানতা রহিল না এইরূপ আশঙ্কা নিবারণ জন্য শ্রীভগবান্ এই শ্লোকের অবতারণা করিলেন।

অশ্রদ্ধয়া = শ্রদ্ধাভাবেন; শ্রদ্ধাশূন্য হইয়া। হুতং = হবনং; মন্ত্রপূর্ব্বক অগ্নিতে নিক্ষেপ। দত্তং = ব্রাহ্মণেভ্যঃ প্রতিপাদিতং; ব্রাহ্মণগণকে যাহা দান করা হয়। তপ্তং = অনুষ্ঠিতং; অনুষ্ঠিত হয়। যৎকৃতং = যচ্চান্যৎ স্তুতি নমস্কারাদিকৃতং; অন্যান্য যে সকল স্তুতি নমস্কারাদি করা হয়। অসৎ = অসাধু, মৎপ্রাপ্তি সাধনমার্গ বাহ্যত্বাৎ; অসাধু, ঈশ্বর প্রাপ্তি সাধন পথের বহির্ভূত বলিয়া। তৎ = অশ্রদ্ধান্বিতং সর্ব্বং কর্ম্ম; অশ্রদ্ধাযুক্ত সকল কর্ম্ম। ন প্রেত্য = ন পরলোকে, ন ফলতি বিগুণত্বেনা পূর্ব্বাজনকত্বাৎ; ভ্রম প্রমাদাদি বৈগুণ্য দোষ বশতঃ পুণ্য সঞ্চিত হয় না বলিয়া পরলোকে স্বর্গাদি হয় না। নো ইহ = নাপীহলোকে যশঃ সাধুভির্নিন্দিতত্বাৎ; সাধুগণ কর্তৃক নিন্দিত বলিয়া ইহলোকে যশ হয় না।

এই অধ্যায়ের প্রথমে অর্জ্জুন ভগবান্‌কে জিজ্ঞাসা করিয়াছিলেন যে, যে সকল ব্যক্তি আলস্যাদিবশতঃ শাস্ত্রবিধি পরিত্যাগ করিয়া বৃদ্ধ-ব্যবহার-মাত্র অনুসরণ পূর্ব্বক শ্রদ্ধাসহকারে যাগাদি কর্ম্মের অনুষ্ঠান করিয়া থাকেন, তাঁহারা শাস্ত্রবিধি পরিত্যাগ জন্য আসুরীভাবাপন্ন এবং শ্রদ্ধাপূর্ব্বক কার্য্যের অনুষ্ঠান জন্য দেবভাবাপন্ন, অতএব এই সকল ব্যক্তির নিষ্ঠা সাত্ত্বিক কি রাজসিক কি তামসিক। অর্জ্জুনের এবম্বিধ সংশয় অপনয়ন জন্য ভগবান্ এই সপ্তদশ অধ্যায় আরম্ভ করিলেন। ভগবান্ শ্রদ্ধাকে সাত্ত্বিক, রাজসিক, তামসিক ত্রিবিধ ভাগে এবং যজ্ঞ, তপ, ও দানকে ঐরূপ ত্রিবিধ ভাগে বিভক্ত করিয়া ইহাই নির্দ্দেশ করিলেন যে যাঁহারা সাত্ত্বিক শ্রদ্ধান্বিত হইয়া সাত্ত্বিক যজ্ঞাদির অনুষ্ঠান করেন তাঁহারাই দেবতা, এবং অশ্রদ্ধা করিয়া যাহারা রাজসিক অথবা তামসিক যজ্ঞাদির অনুষ্ঠান করে তাহারা অসুর। আরো বলিলেন যে শাস্ত্রবিধি পরিত্যাগ জন্য ঐ সকল দেবভাবাপন্ন ব্যক্তিগণের অনুষ্ঠিত কার্য্যে যে সামান্য দোষ প্রবিষ্ট হয় তাহা বিদূরিত করিবার জন্য ব্রহ্মনির্দ্দেশক আদি প্রণব ওঁকার এবং তৎ ও সৎ এই ত্রিবিধ ব্রহ্ম সংজ্ঞা প্রয়োগ করিতে হইবেক। ফলতঃ যে সকল

সাত্ত্বিক ব্যক্তিগণ শ্রদ্ধাপূর্ব্বক সাত্ত্বিক যজ্ঞাদির অনুষ্ঠান করেন তাঁহারাই শাস্ত্রবিধি অনুসরণের উপযুক্ত পাত্র, এবং যদি ভ্রম অজ্ঞানতা ও আলস্যাদি নিবন্ধন তাঁহারা কোন স্থলে শাস্ত্রবিধি উল্লঙ্ঘন করেন, ক্রমোন্নতি সহকারে তাঁহারাই পরিণামে বেদবিধি অনুসরণ করিয়া থাকেন। ওঁকার উচ্চারণ করিলে বেদানুসরণ করা হয়, "তৎ" উচ্চারণ করিলে ভ্রম আলস্যাদি নিবন্ধন দোষ সকল বিদূরিত হয়, এবং সৎ উচ্চারণ করিলে অসম্পূর্ণ স্থলে সম্পূর্ণতা, এবং অসাধুভাবের স্থলে সাধুভাবের সম্যক্ স্ফুরণ হয়।

এই অধ্যায়ে আহার সামগ্রীকে ভগবান ত্রিবিধ ভাগ বিভক্ত করিয়া আহারের দৃষ্টার্থতা ও যজ্ঞ তপঃ দানাদির অদৃষ্টার্থতা অর্থাৎ অপূর্ব্বজনিত স্বর্গাদি ফলের কথা বলিলেন এবং আরো বলিলেন যে সাত্ত্বিক ব্যক্তিগণের পক্ষে সাত্ত্বিক আহার উপযুক্ত। মোট কথা ভগবান্ এই অধ্যায়ে শ্রদ্ধার প্রাধান্য দেখাইলেন। শ্রদ্ধাবিরহিত হইয়া যাগাদি কার্য্যের অনুষ্ঠান করিলে তাহার বৈগুণ্য দোষাদি "ওঁতৎসৎ" উচ্চারণ করিলে বিদূরিত হয় না। ভক্তি ও বিশ্বাস ভিন্ন ভগবানকে পাওয়া যায় না। ভক্তিমার্গ পরিত্যাগ করিয়া অশ্রদ্ধাপূর্ব্বক যে হোম তপস্যা ও দানাদি কার্য্যের অনুষ্ঠান করা হয় তাহা সমস্তই অসৎ অর্থাৎ পরকালে অপূর্ব্বজনিত পুণ্যফল হয় না এবং ইহলোকে সর্ব্বলোক নিন্দিত বলিয়া যশও হয় না। অসৎ কার্য্যে যে ফল হইবে তাহাতে বলি রাজার অধিকার হইবে বলিয়া হরিবংশে ভগবান্ কর্ত্তৃক উক্ত হইয়াছে:—

অশ্রোত্রিয়ং শ্রাদ্ধমধীতমব্রতং, অদক্ষিণং যজ্ঞ মঋত্বিজা কৃতং।
অশ্রদ্ধয়া দত্তমসংস্কৃতং হবিঃ, ভাগাঃ ষড়েতে তব দৈত্য সত্তম॥

অতএব রাজসিক ও তামসিক পরিত্যাগ করিয়া সাত্ত্বিকভাবে পূর্ণ হইবার জন্য পরমকারুণিক ভগবান্ সাত্ত্বিক শ্রদ্ধাযুক্ত হইয়া সাত্ত্বিক আহার, ও সাত্ত্বিক কার্য্যের অনুষ্ঠান করিতে বলিলেন॥ ২৮॥

ইতি "গীতার্থপ্রবোধনামক" বাঙ্গালাভাষ্যের সপ্তদশ অধ্যায় সমাপ্ত॥ ১৭॥

28. The Lord here sums up the instructions of this Book called the Religion of the division of the three-fold faith. This Book opened with a query by Arjuna "What is the position of those men who violate the injunctions of the Shashtras, owing to ignorance, idleness or oversight, but yet perform the duties imposed on them with devotion? Are these men to be classed as spiritual, passionate or carnal?" Arjuna thought that in one sense they were divine as they performed their duties with devotion, and that in another sense they were undivine as they neglected the injunctions of the Shashtras. In answer to this question the Lord classified faith into three main heads, spiritual, essential and carnal and as

a corollary to it subdivided the duties of men into four heads viz worship, austerity, almsgiving and other acts ( তপশ্চীস্বং কর্ম ). Austerity again was subdivided into 3 classes viz mental, vocal and corporeal. The Lord also classified articles of food into 3 classes. The Lord said that men should be judged according to their faith and not according to the nature of their action. Worship, austerity and almsgiving &c may be done in 3 ways. If an ignorant man does his duty spiritually he is bound to be spiritual, even if he transgresses the ordinances. Those who are spiritual in faith and perform spiritual work, partaking spiritual food are divine men, even of they violate spiritual injunctions. Men of spiritual faith are alone capable of acting up to the ordinances, and if they fail by error, carelessness or ignorance they will gradually ascend higher planes in their rounds of incarnation and eventually follow the ordinances. The works, which those men perform following the foot-prints of their forefathers, must, as a matter of course, contain defects which may be removed by the invocation of Om-Tat-Srt. The mystic power these holy words possess cannot be properly understood until they are actually invoked by spiritual men when performing spiritual work. This Book discloses a stage of preparation for the higher planes of renouncement which the next Book will unfold. A spiritual man is he who eats, thinks, speaks and acts spiritually. In this Book the Lord has briefly described what is spiritual thought, spiritual food, spiritual charity, spiritual austerity, spiritual worship and spiritual work.

HERE ENDS THE ENGLISH COMMENTARY ON BOOK XVII
OF THE BHAGABATHA GEETHA.

# অষ্টাদশোঽধ্যায়ঃ।

## BOOK XVIII.

## মোক্ষ-যোগঃ।

## THE RELIGION OF SALVATION.

অর্জ্জুন উবাচ।

সন্ন্যাসস্য মহাবাহো তত্ত্বমিচ্ছামি বেদিতুম্।
ত্যাগস্য চ হৃষীকেশ পৃথক্ কেশিনিসূদন॥ ১॥

---

অর্জ্জুনঃ উবাচ।

ভো মহাবাহো! হৃষীকেশ! কেশিনিসূদন! সন্ন্যাসস্য ত্যাগস্য চ তত্ত্বং পৃথক্ বেদিতুং ইচ্ছামি॥ ১॥

অর্জ্জুন কহিলেন।

হে মহাবাহো! হে হৃষীকেশ! হে কেশিসংহারক! সন্ন্যাস এবং ত্যাগের তত্ত্ব আমি পৃথক্রূপে জানিতে বাসনা করি॥ ১॥

ARJUNA SAID.

1. O Mighty armed! O Lord of minds! O Killer of Keshi! I desire to know the truth about renunciation and abandonment separately.

---

শ্রীধরস্বামী। ন্যাসত্যাগ বিধানেন, সর্ব্বগীতার্থ সংগ্রহম্।
স্পষ্টমষ্টাদশে প্রাহ, পরমার্থ বিনির্ণয়ে॥

অত্র চ, "সর্ব্বকর্ম্মাণি মনসা, সংন্যস্যাস্তে সুখংবশী। সংন্যাসযোগযুক্তাত্মা" ইত্যাদিষু কর্ম্ম-সংন্যাসঃ উপদিষ্টঃ, তথা, "ত্যক্ত্বা কর্ম্মফলাসঙ্গং নিত্যতৃপ্তো নিরাশ্রয়ঃ। সর্ব্বকর্ম্মফলত্যাগং ততঃ কুরুযতাত্মবান্"। ইত্যাদিষু চ ফলমাত্রত্যাগেন কর্ম্মানুষ্ঠানং উপদিষ্টং, ন চ পরস্পর বিরুদ্ধং সর্ব্বজ্ঞঃ পরমকারুণিকঃ ভগবান্ উপদিশেৎ। অতঃ কর্ম্মসংন্যাসস্য, তৎ অনুষ্ঠানস্য চ অবিরোধ প্রকারং বুভুৎসুঃ অর্জ্জুনঃ উবাচ সংন্যাসস্য ইতি। ভোঃ হৃষীকেশ—সর্ব্বেন্দ্রিয়-নিয়ামক! কেশিনিসূদন!—কেশিনাম্নঃ মহতঃ হয়াকৃতেঃ দৈত্যস্য যুদ্ধে মুখংব্যাদায় ভক্ষিতুং

ইচ্ছতঃ অত্যন্তং ব্যাত্তমুখে বামবাহুং প্রবেশ্য তৎক্ষণং এব বিবৃদ্ধেন তেন এব বাহুনা কর্কটিকাফলবৎ তং বিদার্য্য নিসূদিতবান্, অতএব হে মহাবাহো ইতি সম্বোধনং। সন্ন্যাসস্য ত্যাগস্য চ তত্ত্বং পৃথক্ বিবেকেন বেদিতুং ইচ্ছামি ॥ ১ ॥

সর্ব্বস্যৈব গীতাশাস্ত্রস্যার্থোঽস্মিন্নধ্যায়ে উপসংহৃত্য সর্ব্বশ্চ বেদার্থো বক্তব্য ইত্যেবমর্থোঽয়মধ্যায় আরভ্যতে, সর্ব্বেষ্বতীতেষ্বধ্যয়েষু উক্তোর্থোঽস্মিন্নধ্যায়েঽবগম্যতেঽর্জ্জুনস্তু সন্ন্যাসত্যাগশব্দার্থয়োরেব বিশেষং বুভুৎসুরুবাচ।

সমুদয় গীতাশাস্ত্রের তাৎপর্য্য এই অষ্টাদশে উপসংহার করিয়া বেদোক্ত আত্মজ্ঞানের বিষয় বলিবার জন্য এই অধ্যায় আরব্ধ হইতেছে। অতীত অধ্যায় সকলের সারতত্ত্বগুলিও এই অধ্যায়ে সংগ্রহীত হইতেছে। সন্ন্যাস ও ত্যাগ এই উভয় শব্দের বিশেষ পার্থক্য জানিবার ইচ্ছুক হইয়া অর্জ্জুন এই প্রশ্ন করিয়াছিলেন। মহাবাহো, কেশিনিসূদন এই দুইটী সম্বোধন দ্বারা অর্জ্জুন ইহাই জানাইলেন যে শ্রীভগবান্ মানুষের সমস্ত বাহ্যিক উপদ্রব বিনাশে সমর্থ। হৃষীকেশ সম্বোধন দ্বারা ইহাই প্রকাশ করিলেন যে শ্রীভগবান্ আভ্যন্তরিক উপদ্রবাদিও নিবারণ করিতে পারেন। ভগবানের প্রতি অত্যন্ত অনুরাগ আছে বলিয়া তিনি তাঁহাকে ক্রমে ক্রমে তিন বার সম্বোধন করিলেন।

সন্ন্যাসস্য = সন্ন্যাসশব্দার্থস্য ; সন্ন্যাস শব্দের তাৎপর্য্য। ত্যাগস্য = ত্যাগশব্দার্থস্য ; ত্যাগ শব্দের তাৎপর্য্য। তত্ত্বং = যাথার্থ্যং ; স্বরূপ ধর্ম্ম। পৃথক্ = ইতরেতর বিভাগেন অর্থাৎ সাত্ত্বিক রাজস তামসভেদেন ; পরস্পর পার্থক্য অর্থাৎ সাত্ত্বিক্ তামসিক ও রাজসিক ভেদে। বেদিতুং ইচ্ছামি = কিং সন্ন্যাসত্যাগশব্দৌ ঘটপটশব্দারিব ভিন্নজাতীয়ার্থৌ কিম্বা ব্রাহ্মণ পরিব্রাজকশব্দারিবৈকজাতীয়ার্থৌ যদ্যাদ্যস্তর্হিত্যাগস্য তত্ত্বং পৃথক্ বেদিতুং ইচ্ছামি যদি দ্বিতীয়স্তর্হ্যবান্তরোপাধিভেদমাত্রং বক্তব্যং এক ব্যাখ্যানেনৈবোভয় ব্যাখ্যাতুং ভবিষ্যতি।

সন্ন্যাস এবং ত্যাগ ঘটপটাদি শব্দের ন্যায় পৃথক্ জাতীয় অর্থবিশিষ্ট অথবা ব্রাহ্মণ পরিব্রাজক শব্দের ন্যায় এক জাতীয় অর্থবিশিষ্ট। যদি ত্যাগ ও সন্ন্যাস এই উভয় শব্দ পৃথক্ হয় তবে আমি ভিন্ন ভিন্ন রূপে জানিতে ইচ্ছা করি। আর যদি ব্রাহ্মণ পরিব্রাজক শব্দের ন্যায় কেবল উপাধি ভেদ হয় তবে এক ব্যাখ্যাতেই উভয়ের ব্যাখ্যা হইবে।

শ্রীকৃষ্ণায় গীতামৃতদুহে নমঃ ; গীতামৃত দোহনকর্ত্তা শ্রীকৃষ্ণকে নমস্কার। পূর্ব্বাধ্যায়ে আহার, শ্রদ্ধা, যজ্ঞ ও তপস্যা দানাদি ত্রিবিধ, তন্মধ্যে সাত্ত্বিক আহারাদি উপাদেয় তজ্জন্য গ্রহণযোগ্য ও রাজসিক তামসিক মুক্তি পথের বিরোধী তজ্জন্য পরিবর্জ্জনীয় ইহা বলা হইয়াছে। অধুনা তত্ত্ববুভুৎসু অর্জ্জুনকে সমস্ত গীতাশাস্ত্রের তাৎপর্য্য বুঝাইবার জন্য পরমকারুণিক শ্রীভগবান্ এই অষ্টাদশ অধ্যায় আরম্ভ করিলেন এবং প্রথমেই ত্যাগ সাত্ত্বিকাদিভেদে তিন প্রকার তাহাই বলিতেছেন। চতুর্দ্দশ অধ্যায়ে আত্মজ্ঞানযুক্ত সর্ব্বকর্ম্মসন্ন্যাস গুণাতীতের বিষয় বলিয়াছেন। এবং দ্বিতীয় অধ্যায়ে "ত্রৈগুণ্য বিষয়াবেদা

নিস্ত্রৈগুণ্যো ভবার্জ্জুন" ইত্যাদি বলিয়া তত্ত্বজ্ঞানলব্ধ হইবার অগ্রে তত্ত্বমসি ইত্যাদি বেদবাক্য বিচার করিয়া ত্রিগুণের অতীত হইবার ইচ্ছুক ব্যক্তিগণের বিষয় বলিয়াছেন। এই দুই প্রকার মহাত্মা অর্থাৎ তত্ত্বজ্ঞানী ও তত্ত্বজ্ঞান পাইবার ইচ্ছুক ইহারা উভয়ে সর্ব্বকর্ম্ম সন্ন্যাসব্রতে ব্রতী। ইহাদিগের সন্ন্যাস সাত্ত্বিকাদিভেদে তিন প্রকার হইতে পারে না। তবে যাহাদিগের আত্মজ্ঞানের স্ফুরণ হয় নাই ও যাহারা কেবল মুক্তি পাইবার ইচ্ছুক নহে এবম্বিধ ব্যক্তিগণের সন্ন্যাস ও ত্যাগ কি প্রকার পদার্থ এবং উক্ত সন্ন্যাস বা ত্যাগের পার্থক্য কি তাহা জানিবার বাসনায় অর্জ্জুন এই প্রশ্ন করিলেন। শ্রীভগবান্ গীতাশাস্ত্র আলোচনায় দুইটী বিষয়ের প্রাধান্য দেখাইয়াছেন অর্থাৎ ভক্তি ও ত্যাগ। ভক্তি ভিন্ন ত্যাগ হয় না। ত্যাগ ভিন্ন মুক্তি হয় না। সর্ব্বকর্ম্মের ফল ভগবান্‌কে অর্পণ করিয়া ভক্তিযোগদ্বারা কেবল ভগবানের স্মরণাপন্ন হইলেই মুক্তি হইল। এই মোক্ষলাভ করিবার জন্য ত্যাগের আবশ্যক। সেই ত্যাগ সামান্য অধিকারীর পক্ষে কি প্রকার তাহাই এক্ষণে বলিতেছেন। অর্জ্জুনের মনে একটী সংশয় উপস্থিত হইল; পূর্ব্ব পূর্ব্ব অধ্যায়ে ভগবান্ ত্যাগ ও সন্ন্যাস এই উভয় শব্দ নানাস্থানে প্রয়োগ করিয়াছেন। এই শব্দদ্বয় ঘটপটাদির ন্যায় ভিন্ন জাতীয় শব্দ অথবা ব্রাহ্মণ পরিব্রাজকের ন্যায় এক বস্তুর দুইটী উপাধি মাত্র এইরূপ সংশয়াপন্ন হইয়া অর্জ্জুন ভগবান্‌কে বলিলেন সন্ন্যাসতত্ত্ব ও ত্যাগতত্ত্বের বিষয় আমি জানিতে ইচ্ছা করি; যদি ইহারা ভিন্ন ভিন্ন পদার্থবোধক হয় তবে তাহাদিগের বিষয় পৃথক্ পৃথক্ রূপে বলুন আর যদি উপাধি ভেদমাত্র হয় তবে একটীর ব্যাখ্যা করিলেই অপরটীর ব্যাখ্যা করা হইবে।

কর্ম্মাধিকারিগণের যজ্ঞাদি ত্যাগ অথবা পূর্ব্বকথিত গুণাতীত সন্ন্যাসিদ্বয়ের সর্ব্বকর্ম্ম-পরিত্যাগ "ত্যাগ" শব্দের অর্থ এই সংশয় অর্জ্জুনের প্রথম প্রশ্নের কারণ। কিরূপ ত্যাগের নাম সন্ন্যাস এবং কিরূপ কর্ম্মফল সন্ন্যাসের নাম ত্যাগ এইরূপ সংশয় অর্জ্জুনের দ্বিতীয় প্রশ্নের কারণ।

সং+ন্যাস=সন্ন্যাস এবং ত্যজ্+ঘঙ্=ত্যাগ; এই উভয় শব্দের এক অর্থ, কিন্তু ব্যবহারানুসারে অর্থ বৈলক্ষণ্য আছে॥ ১॥

1. The reader has marked that the Blessed Lord has used two words Sannya´s, ( renunciation ) and Thya´g ( abandonment ) in various parts of this discourse. In the preceding book The Lord classified food, faith, worship, austerity and gifts into three divisions viz spiritual, essential, and carnal. A doubt sprang in Arjuna's mind whether Sannya´s and Thya´g are so divisible or not. It is clear that Sannya´s or Thya´g of those who have gained spiritual knowledge, *Atma-Jnyan,* and who are beyond the range of those three qualities includes abandonment or

শ্রীভগবানুবাচ।

কাম্যানাং কর্ম্মণাং ন্যাসং, সন্ন্যাসং কবয়ো বিদুঃ।
সর্ব্বকর্ম্মফলত্যাগং, প্রাহুস্ত্যাগং বিচক্ষণাঃ॥ ২॥

শ্রীভগবান্ উবাচ।

কবয়ঃ কাম্যানাং কর্ম্মণাং ন্যাসং "সন্ন্যাসং" বিদুঃ। বিচক্ষণাঃ সর্ব্বকর্ম্মফলত্যাগং "ত্যাগং" প্রাহু॥ ২॥

শ্রীভগবান্ কহিলেন।

সূক্ষ্মদর্শিগণ সমুদয় কাম্যকর্ম্মের ত্যাগকে "সন্ন্যাস" বলেন; এবং বিচক্ষণ ব্যক্তিগণ সর্ব্বকর্ম্মফলত্যাগকে "ত্যাগ" বলিয়া থাকেন॥ ২॥

THE LORD SAID.

2. The relinquishment of works with desires is called Renunciation by the sages, and the forsaking of fruits of all actions is called Abandonment by the wise.

---

renunciation of all works and fruits thereof. Therefore such Sannya´s or Thya´g cannot be subdivided into the above named three parts. Such men have been described in Book XVI verse 25. Similarly those who have not gained the Atma-Jnya´n but still are pursuing the path towards it and who have abandoned all fruits of action their Sannya´s or Thya´g cannot be classified into spiritual &c. But the Sannya´s of those who have not gained the Atma-Jnya´n or who do not aspire for it but who have partially given up some work and some fruits thereof, their religion is the subject matter of the query by Arjuna. The following is an analysis of Arjuna's query. "O Krishna! I am Thy disciple, my reverence towards Thee is very great, because Thou art capable of removing all external and internal dangers. I call Thee Mighty-armed and the Killer of the Keshi the great bull which used to infest the groves of Brindaban. I call Thee Lord of minds, because Thou seest the hearts of all. In our previous dialogue Thou hast on many an occasion used the words Sannya´s and Thya´g. Thou hast spoken of the Shankhyas

who pursue the path of knowledge and of Yogies who work by action. Is it meant by Sannya´s that the Shankhyas should give up their pursuit and by Thya´g that the Yogies should give up their works. My question embraces two points (i) what is meant by Sannya´s and Thya´g and (ii) what is their difference? Are they objects of same nature having two different names or are they two different objects altogether?

স্বামী॥ অত্র উত্তরং শ্রীভগবান্ উবাচ কাম্যানাং ইতি। কাম্যানাং—পুত্র কামঃ যজেত, স্বর্গকামঃ যজেত ইত্যাদি কাম উপবন্ধেন বিহিতানাং কর্ম্মণাং, ন্যাসং—পরিত্যাগং, সন্ন্যাসং কবয়ঃ বিদুঃ সম্যক্ ফলৈঃ সহ কর্ম্মণাং অপি ন্যাসং সংন্যাসং পণ্ডিতাঃ জানন্তি ইত্যর্থঃ। সর্ব্বেষাং—কাম্যানাং নিত্যনৈমিত্তিকানাং চ কর্ম্মণাং ফলমাত্র ত্যাগং প্রাহুঃ ত্যাগং বিচক্ষণাঃ—নিপুণাঃ ন তু স্বরূপতঃ কর্ম্মত্যাগং। নন্থ নিত্যনৈমিত্তিকানাং ফলা শ্রবণাৎ অবিদ্যমানস্য ফলস্য কথং ত্যাগঃ স্যাৎ নহি বন্ধ্যায়াঃ পুত্র ত্যাগঃ সম্ভবতি, উচ্যতে যদ্যপি স্বর্গকামঃ পশুকামঃ ইত্যাদিবৎ অহরহঃ সন্ধ্যাং উপাসীত, যাবৎ জীবং অগ্নিহোত্রং জুহোতি ইত্যাদিষু ফলবিশেষঃ ন শ্রূয়তে তথাপি অপুরুষার্থে ব্যাপারে প্রেক্ষাবন্তং প্রবর্ত্তয়িতুং অশক্নুবন্ বিধিঃ বিশ্বজিতা যজেত ইত্যাদিষু ইব সামান্যঃ কিং অপি ফলং আক্ষিপতি এব। ন চ অতীব গুরুমতশ্রদ্ধয়া স্ব সিদ্ধিঃ এব বিধেঃ প্রয়োজনং মন্তব্যং পুরুষ প্রবৃত্ত্যনুপপত্তেঃ দুষ্পরিহরত্বাৎ। শ্রূয়তে চ নিত্যাদৌ অপি ফলং সর্ব্বে এতে পুণ্যলোকাঃ ভবন্তি ইতি। কর্ম্মণাঃ পিতৃলোকে ইতি। ধর্ম্মেণ পাপং অপনুদতি ইত্যাদিষু। তস্মাৎ যুক্তং উক্তং সর্ব্বকর্ম্ম-ফলত্যাগং প্রাহুঃ ত্যাগং বিচক্ষণাঃ ইতি নন্থ ফলত্যাগে পুনঃ অপি নিষ্ফলেষু কর্ম্মসু প্রবৃত্তিঃ এব নস্যাৎ, তৎ ন সর্ব্বেষাং কর্ম্মণাং সংযোগ পৃথক্ত্বেন বিবিদিষার্থতয়া বিনিয়োগাৎ। তথা চ শ্রুতিঃ "তং এতং আত্মানং বেদানুবচনেন ব্রাহ্মণাঃ বিবিদিষন্তি যজ্ঞেন দানেন তপসানা-শকেন ইতি"। ততঃ চ শ্রুতি পদোক্তং সর্ব্বং ফলং বন্ধকত্বেন ত্যক্ত্বা বিবিদিষার্থং সর্ব্বকর্ম্মানু-ষ্ঠানং ঘটতে এব। বিবিদিষা চ নিত্যানিত্য বস্তুবিবেকেন নিবৃত্তদেহাদ্যভিমানতয়া বুদ্ধেঃ প্রত্যক্ প্রবণতা তাবৎ পর্য্যন্তং চ সত্ত্বশুদ্ধ্যর্থং জ্ঞানাবিরুদ্ধং যথোচিতং আবশ্যকং কর্ম্ম কুর্ব্বতঃ তৎফলত্যাগঃ এব কর্ম্মত্যাগঃ নাম, ন স্বরূপেণ তথা চ শ্রুতিঃ। কুর্ব্বন্নেবেহ কর্ম্মাণি জিজীবিষেচ্ছতং সমাঃ ইতি। ততঃ পরং তু সর্ব্বকর্ম্মনিবৃত্তিঃ স্বতঃ এব ভবতি। তৎ উক্তং নৈষ্কর্ম্মসিদ্ধৌ।

প্রত্যক্ প্রবণতাং বুদ্ধেঃ, কর্ম্মণ্যুৎপাদ্য শুদ্ধিতঃ।
কৃতার্থান্যস্তমায়ান্তি, প্রাবৃড়ন্তে ঘনা ইব॥

উক্তং চ ভগবতা যস্ত্বাত্মরতিরেবস্যাৎ ইত্যাদি। বশিষ্ঠেন চ উক্তং, ন কর্ম্মাণি ত্যজেৎ যোগী, কর্ম্মভিস্ত্যজ্যতে হ্যসৌ ইতি। জ্ঞাননিষ্ঠা বিক্ষেপকত্বং আলক্ষ্য ত্যজেৎ বা, তৎ উক্তং শ্রীভাগবতে,

তাবৎ কর্ম্মাণি কুর্ব্বীত, ন নির্ব্বিদ্যেত যাবতা।
মৎকথা শ্রবণাদৌবা শ্রদ্ধা যাবৎ ন জায়তে॥
জ্ঞাননিষ্ঠো বিরক্তো বা, মদ্ভক্তোবাঽনপেক্ষকঃ।
সলিঙ্গানাশ্রমাং স্ত্যক্ত্বা, চরেদবিধি গোচরঃ॥ ইত্যাদি

অলমতি প্রসঙ্গেন প্রকৃতং অনুসরামঃ। অবিদুষঃ ফলত্যাগমাত্রং এব ত্যাগ শব্দার্থঃ ন কর্ম্মত্যাগঃ ইতি॥ ২॥

তত্র তত্র নির্দ্দিষ্টৌ সন্ন্যাসত্যাগশব্দৌ ন নির্লুণ্ঠিতার্থৌ। পূর্ব্বেষধ্যায়েস্বতোঽর্জ্জুনায় পৃষ্টবতে তন্নির্ণয়ায় ভগবানুবাচ।

গীতার পূর্ব্ব পূর্ব্ব অধ্যায়ে "সন্ন্যাস" ও "ত্যাগ" শব্দ সম্পূর্ণরূপে ব্যাখ্যাত না হওয়ায় তাহা নির্ণয়ার্থ অর্জ্জুন কর্ত্তৃক জিজ্ঞাসিত হইয়া শ্রীভগবান্ বলিতেছেন।

কবয়ঃ = পণ্ডিতাঃ; পণ্ডিতগণ। কাম্যানাং=ফলকামনয়া চোদিতানামন্তঃকরণশুদ্ধ্য-বনুপযুক্তানাং; অন্তঃকরণ শুদ্ধির বিরোধী ফলকামনাবিশিষ্ট। কর্ম্মণাং—অশ্বমেধাদীনাং; অশ্বমেধ, পশুযজ্ঞ, সোমযজ্ঞ ইত্যাদি কাম্যকর্ম্ম সকলের। ন্যাসং=সম্পরিত্যাগং; সম্যক্ প্রকার পরিত্যাগ। বিদুঃ=জানন্তি; জানিয়া থাকেন। বিচক্ষণাঃ=বিচারকুশলাঃ। সর্ব্বকর্ম্মফলত্যাগং—সর্ব্বকর্ম্মণামাত্মসম্বন্ধিতয়া প্রাপ্তস্য ফলস্য ত্যাগঃ তং; নিজের সম্বন্ধে সকল কর্ম্মের ফলত্যাগ। অপি চ সর্ব্বেষাং কাম্যানাং নিত্যানাং চ প্রতিপদোক্ত ফল-ত্যাগং সত্ত্বশুদ্ধ্যর্থিতয়া বিবিদিষা সংযোগেনানুষ্ঠানং; অন্তকরণ পরিশুদ্ধির জন্য আত্মজ্ঞান-লাভার্থে সর্ব্বপ্রকার কার্য্য এবং নিত্যকর্ম্মের ফলত্যাগ।

কাম্যকর্ম্ম পরিত্যাগের নাম সন্ন্যাস এবং কাম্য ও নিত্য অর্থাৎ সর্ব্ববিধ কর্ম্মের ফল-ত্যাগের নাম ত্যাগ। স্বর্গাদিফললাভার্থে অশ্বমেধ, পশুযজ্ঞ, সোমযজ্ঞ, ইত্যাদি কাম্যকর্ম্ম, সন্ধ্যা, উপাসনা, নিত্যহোম, কর্ত্তব্যবোধে তপস্যা, দান ইত্যাদি নিত্যকর্ম্ম বলিয়া অভিহিত হইয়াছে। যাঁহারা স্বরূপতঃ কাম্যকর্ম্ম সমুদায় পরিত্যাগ করিয়াছেন তাঁহারা সন্ন্যাসী; তাঁহারা যথারীতি নিত্যকর্ম্মের অনুষ্ঠান করিয়া থাকেন। সর্ব্বকর্ম্মফলত্যাগ শব্দ কি প্রকারে সমীচিন হইতে পারে; কেন না কাম্যকর্ম্মের ফল আছে তাহার ত্যাগ সম্ভব কিন্তু নিত্যকর্ম্মের ত ফল নাই। বন্ধ্যার পুত্র ত্যাগ যেরূপ অসম্ভব তদ্রূপ নিত্যকর্ম্মের ফলত্যাগ অসম্ভব। তবে কি নিত্যকর্ম্মের ফল নাই; কাম্য ও নিত্যকর্ম্ম কাহাকে বলে তাহাই বুঝাইতে চেষ্টা করিব; কারণ শ্রুতি ও মীমাংসায় এই বিষয় অতি বিস্তৃতভাবে আলোচিত হইয়াছে। শ্রুতি বলিয়াছেন:- "বিশ্বজিতা যজেৎ" বিশ্বজিতা যজ্ঞের অনুষ্ঠান কর। কিজন্য এই যজ্ঞ অনুষ্ঠেয় তাহা শ্রুতি বলেন নাই। কোন একটী বিষয় অনুষ্ঠান করিতে হইলে তিনটী বিষয় জানা আবশ্যক; কাহার দ্বারা অনুষ্ঠেয়, কোন্ সময়ে অনুষ্ঠেয় এবং কিজন্য অনুষ্ঠান করিবে। শ্রুতিতে এই সমুদায় বৃত্তান্ত বর্ণিত হয় নাই। অপৌরুষ বাক্য রক্ষা করিতে হইবেক তজ্জন্য পূর্ব্ব মীমাংসার সৃষ্টি। কর্ম্মানুষ্ঠান করিবার অগ্রে যে

মীমাংসা তাহাই পূর্ব্ব মীমাংসা ; যদি ধন, কি পুত্র, কি পশু লাভার্থে বিশ্বজিতা যজ্ঞের অনুষ্ঠান করিতে হয় তবে সকলে এই যজ্ঞের অনুষ্ঠান করিবে না ; কারণ যিনি ধনাকাঙ্খা করেন না তিনি কেন উক্ত যজ্ঞের অনুষ্ঠান করিবেন। তজ্জন্য মীমাংসা বলিলেন স্বর্গ লাভার্থ উক্ত যজ্ঞ অনুষ্ঠেয়। যে স্থানে সর্ব্ববিধ সুখ লাভ করা যায় তাহাকে স্বর্গ বলে। সুখেচ্ছাহীন পুরুষ জগতে অতি বিরল ; কিন্তু যাঁহারা স্বর্গকামনা পরিত্যাগ করিয়াছেন তাঁহারা বিশ্বজিতা যজ্ঞের অনুষ্ঠান করিবেন না। তজ্জন্য উক্ত যজ্ঞ কাম্যকর্ম্ম মধ্যে পরিগণিত হইল। তদ্রূপ অশ্বমেধ, পশু ও সোমাদি সমস্ত যজ্ঞই কাম্যকর্ম্ম। নিত্যকর্ম্মের ফল নাই এরূপ হইতে পারে না কারণ ফলবিহীন কার্য্য কেহ করে না। শ্রুতি বলিয়াছেন :—“অহরহ সন্ধ্যামুপাসীত” যাবজ্জীবন সন্ধ্যা উপাসনাদি কার্য্য করিতে হইবে। যদি কাম্যকর্ম্মের ন্যায় স্বর্গাদি ইহার ফল হইত তবে মুমুক্ষুগণ কিজন্য সন্ধ্যা উপাসনাদি করিবেন ; কারণ তাঁহাদের অন্তঃকরণ হইতে কামনা তিরোহিত হইয়াছে। তজ্জন্য মীমাংসক ইহাই নির্দ্দেশ করিলেন যে নিত্য-সঞ্চিত পাপক্ষয় জন্য নিত্যকর্ম্ম অনুষ্ঠান করিবে। অজ্ঞান ও ভ্রম ইত্যাদি নিবন্ধন মুমুক্ষুগণও পাপ করিয়া থাকেন। নিত্যকর্ম্মের অনুষ্ঠান দ্বারা এইরূপ পাপক্ষয় হয় বলিয়া তাহা সকলেরই অনুষ্ঠেয়।

উক্তরূপ কাম্যকর্ম্ম যাঁহারা সম্পূর্ণরূপে পরিত্যাগ করিয়াছেন তাঁহারাই সন্ন্যাসী। এইক্ষণ দেখিতে হইবেক যে এই সন্ন্যাসী কি প্রকারের লোক। ভগবান্ বলিয়াছেন :—“জ্ঞানযোগেন সাঙ্খ্যানাং কর্ম্মযোগেন যোগিনাং” (৩য় অধ্যায় ৩য় শ্লোক।) শ্রীমচ্ছঙ্করাচার্য্য বলেন যে সন্ন্যাসিগণ উপলক্ষণ করিয়া ভগবান্ “জ্ঞানযোগেন সাঙ্খ্যানাং” বলিয়াছেন এবং যাঁহারা যজ্ঞ দান উপাসনাদি হইতে নিবৃত্ত হইতে পারেন নাই তাঁহাদিগের সম্বন্ধে বলিয়াছেন “কর্ম্মযোগেন যোগিনাং”। সন্ন্যাসী দুই প্রকার কথিত হইয়াছে ; মুখ্য ও গৌণ। মুখ্য সন্ন্যাসী দুই ভাগে বিভক্ত হইয়াছে ; বিবিদিষা সন্ন্যাসী ও বিদ্বৎ সন্ন্যাসী। যাঁহারা সর্ব্বকর্ম্ম পরিত্যাগ করিয়া গুণাতীত হইয়াছেন এবং যাঁহাদিগের পরমার্থনিষ্ঠা সম্বন্ধে শ্রীভগবান্ বলিয়াছেন :—

> “মাং চ যোঽব্যভিচারেণ ভক্তিযোগেন সেবতে।
> সগুণান্ সমতীত্যৈতান্ ব্রহ্মভূয়ায় কল্পতে॥” ১৪ অঃ ২৬।

যিনি ভক্তিযোগদ্বারা ভগবান্‌কে উপাসনা করেন তিনিই গুণাতীত সন্ন্যাসী। এইরূপ মহাত্মাকে মুখ্য সন্ন্যাসী বা ত্যাগী বলিয়াছেন। এইরূপ স্থলে সন্ন্যাস ও ত্যাগ শব্দের কোন পার্থক্য নাই। যাঁহারা সাধনমার্গে আরোহণ করিয়া সর্ব্বত্যাগী হইয়াছেন তাঁহারাই বিবিদিষা সন্ন্যাসী পদবাচ্য। পক্ষান্তরে যাঁহারা পূর্ব্বজন্মার্জ্জিত কর্ম্মফলে শুকাদির ন্যায় আজন্ম সর্ব্বত্যাগী তাঁহারাই বিদ্বৎ সন্ন্যাসী পদবাচ্য। তাঁহারা যোগারূঢ় হইয়া সর্ব্বত্যাগী হইয়াছেন।

“যোগারূঢ়স্য তস্যৈব শমঃ কারণমুচ্যতে” যোগারূঢ় ব্যক্তির নিবৃত্তিই কারণ। এবম্বিধ

সন্ন্যাসী মুখ্য। বর্ত্তমান শ্লোকে যে সন্ন্যাসীর কথা উল্লিখিত হইল তাহা গৌণ সন্ন্যাসী অর্থাৎ তিনি কর্ম্মফলমাত্র পরিত্যাগ করিয়াছেন কিন্তু সর্ব্বত্যাগী হইয়া গুণাতীত হন নাই। এই সন্ন্যাসী হইতে এই শ্লোকের ত্যাগী নিকৃষ্ট; কারণ তাঁহারা ফলত্যাগ করিয়াছেন মাত্র অনুষ্ঠান স্বরূপতঃ ত্যাগ করিতে পারেন নাই। উপক্রমণিকার ৮৶০ পৃষ্ঠা দেখ।

কোন কোন টীকাকার সন্ন্যাসী ও ত্যাগীর অর্থ আশ্রমভেদে নিরূপণ করিয়াছেন।

শ্রুতি বলিয়াছেন ;—

"তমেতং বেদানুবচনেন ব্রাহ্মণা বিবিদিষন্তি যজ্ঞেন, দানেন, তপসা, নাশকেনেতি।" ব্রাহ্মণগণ বেদাধ্যয়ন অর্থাৎ ব্রহ্মচারী অবস্থায়, যজ্ঞ ও দানাদি অর্থাৎ গৃহস্থ অবস্থায় এবং তপস্যা অনশনাদিদ্বারা অর্থাৎ বানপ্রস্থ অবস্থায় আত্মজ্ঞান লাভ করিয়া ঈশ্বরকে অবগত হইবেন। ভগবান্ এই শ্লোকে সন্ন্যাস শব্দ ব্যবহার করিয়া বানপ্রস্থ ধর্ম্মের সূচনা এবং ত্যাগ শব্দ ব্যবহার করিয়া গার্হস্থ ধর্ম্মের সূচনা করিলেন। অর্থাৎ-বানপ্রস্থে কাম্য-কর্ম্মের পরিত্যাগকে সন্ন্যাস বলে; এবং গার্হস্থ অবস্থায় যজ্ঞ তপস্যাদির ফলকামনা ত্যাগকে ত্যাগ বলে। সামান্যাকারে কাম্য ও নিত্যকর্ম্ম কাহাকে বলে তাহা বলা হইল এইক্ষণে কাম্য ও নিত্য এতদুভয়ে মিশ্রিত কর্ম্মের বিষয় বলা হইতেছে।

"খাদিরো যূপো ভবতি।"

অর্থাৎ যজ্ঞার্থে কাষ্ঠের যূপ নির্ম্মিত হইয়া থাকে। ইহাতে কামনা নাই বলিয়া এইটী নিত্যভাবে সম্পাদিত হইল। কিন্তু যখন ;—

"খাদিরং বীর্য্য কামস্ত যূপং করোতি।"

অর্থাৎ বীর্য্যকামনালাভার্থে খদিরের যূপকাষ্ঠবিনির্ম্মিত হইয়াছে এইটী কাম্যভাবে সম্পাদিত হইল বুঝিতে হইবে। কোন কোন যজ্ঞে কতকাংশ নিত্য ও কতকাংশ কাম্য হইয়া থাকে। বর্ত্তমান দুর্গোৎসব যজ্ঞও এইরূপে মিশ্রিত। সন্ন্যাসিগণ কাম্যভাগ পরিত্যাগ করিয়া নিত্য ভাগের অনুষ্ঠান করিয়া থাকেন এবং ত্যাগিগণ ফলকামনাবর্জ্জিত হইয়া উভয় কাম্য ও নিত্য ভাগের অনুষ্ঠান করেন॥ ২॥

2. The Lord answers the first point of Arjuna's query viz what is meant by Renunciation and Abandonment. The differential character of the two will be described hereafter. The Karma-Ka'nda of the Vedas classify all works, ( Karma ) under two major heads :—(i) Sacrifices, worship, rites, ceremonies, gifts and austerities all performed with desire—*Ka'mya-Karma* ; (ii) Prayers, worship, ceremonies, austerities and gifts done daily as duty without desire—*Nitya-Karma.*

Those who have relinquished all works classified under (i) but who perform all actions under (ii) are called the Renouncers, *Sannya'sies.* Those

ত্যাজ্যং দোষবদিত্যেকে, কর্ম্মপ্রাহুর্ম্মনীষিণঃ।
যজ্ঞদানতপঃকর্ম্ম, ন ত্যাজ্যমিতিচাপরে ॥ ৩ ॥

একে মনীষিণঃ "দোষবৎ কর্ম্ম ত্যাজ্যং" ইতি প্রাহুঃ। অপরে চ "যজ্ঞ-দান-তপঃ-কর্ম্ম ন ত্যাজ্যং" ইতি (প্রাহুঃ) ॥ ৩ ॥

এক সম্প্রদায়ের পণ্ডিতগণ বলেন যে দোষের ন্যায় কর্ম্ম পরিত্যাগ করা কর্ত্তব্য। অন্য সম্প্রদায় বলিয়া থাকেন যজ্ঞ, দান ও তপস্যাদি কর্ম্ম কদাপি পরিত্যাগ করিবে না ॥ ৩ ॥

3. Some wise men declare that works should be forsaken as an evil, while others say that acts of worship, gifts, and austerities should not be forsaken.

---

who perform all works classified under (i) and (ii) without desires are called forsakers—Thya´gies. The Vedas including Veda´ntha divide the whole subject into three departments—Ka´nda viz Karma-Ka´nda, Jnana-Ka´nda and Brahma-Ka´nda. The latter includes Bhakti or Love. The Lord in the previous books has fully explained what is meant by Karma-Yoga. After a comparison, the Lord gave preference to the Bhakti-Yoga. Read the concluding two verses of the 6th Book. He said :—

"The Yogee is superior to the ascetic ; he is superior to the wise ; he is superior to the man of action &c." This Yogee is explained in the following verse (47. B. VI) "He who with his innerself abideth in Me and full of reverence loveth Me, is considered completely harmonised." Having thus given the superiority to the Bhakti-Yoga the Lord shewed the oneness of the Karma and Jnana-Yoga.

The Renouncer finally reacheth the same goal which the Worker attaineth ( verse 5 Book V ). The Jnana-Yogee is the "Renouncer" and the worker is the "forsaker" of this verse. In the highest sense described in previous books both are the same, but in a limited sense as shown in this verse there is some difference. This is explained in the next verse.

স্বামী॥ এতং এব মতান্তর নিরাসেন দৃঢ়ীকর্ত্তুং মতভেদং দর্শয়তি ত্যাজ্যং ইতি।

দোষবৎ—হিংসাদিদোষবত্তেন বন্ধকং ইতি হেতোঃ সর্ব্বং অপি কর্ম্ম ত্যাজ্যং ইতি একে—সাংখ্যাঃ প্রাহুঃ মনীষিণঃ ইতি। অস্য অয়ং ভাবঃ, "মা হিংস্যাৎ সর্ব্বাভূতানি" ইতি নিষেধঃ পুরুষস্য অনর্থ হেতুঃ হিংসা ইতি আহ। অগ্নী সোমীয়ং পশুং আলভেত ইত্যাদি প্রাকরণিকঃ বিধিঃ তু হিংসায়াঃ ক্রতুকপকারকত্বং আহ অতঃ ভিন্নবিষয়ত্বেন সামান্য বিশেষ ন্যায়াগোচরত্বাৎ দ্রব্যসাধ্যেষু সর্ব্বেষু অপি কর্ম্মসু হিংসাদেঃ সম্ভবাৎ সর্ব্বং অপি কর্ম্ম ত্যাজ্যং এব ইতি। তৎ উক্তং, "দৃষ্টবৎ আনুশ্রবিকঃ সহ বিশুদ্ধিক্ষয়াতিশয়যুক্তঃ" ইতি। অপরেতু মীমাংসকাঃ যজ্ঞাদিকং কর্ম্ম ন ত্যাজ্যং এব ইতি প্রাহুঃ। অয়ং ভাবঃ, ক্রত্বর্থা অপি সতী ইয়ং হিংসা পুরুষেণ কর্ত্তব্যা সা চ অন্যোদ্দেশেন অপি কৃতা পুরুষস্য প্রত্যবায় হেতুঃ এব, তথা হি বিধিঃ বিধেয়স্য তদুদ্দেশেন অনুষ্ঠানং বিধত্তে তাদর্থ্য লক্ষণত্বাৎ তৎ শেষস্য, ন তু এবং নিষেধঃ নিষেধ্যস্য তাদর্থ্যং অপেক্ষতে প্রাপ্তিমাত্রাপেক্ষকত্বাৎ, অন্যথা অজ্ঞানপ্রমাদাদিকৃতে দোসাভাব প্রসঙ্গত্বাৎ। তৎ এবং সমান বিষয়ত্বেন সামান্য শাস্ত্রস্য বিশেষেণ বাধা ন অস্তি দোষবৎত্বং অতঃ নিত্যং যজ্ঞাদিকর্ম্ম ন ত্যাজ্যং ইতি ॥ ৩॥

অধুনা দ্বিতীয় প্রশ্ন প্রতিবচনীয় সন্ন্যাসত্যাগশব্দার্থস্য ত্রৈবিধ্যং নিরূপয়িতুং তত্র বিপ্রতিপত্তিমাহ।

অধুনা অর্জ্জুনের দ্বিতীয় প্রশ্নের উত্তরে সন্ন্যাস ও ত্যাগ শব্দার্থের ত্রিবিধ ভাব নিরূপণ করিবার জন্য শ্রীভগবান্ বিরুদ্ধ মত প্রদর্শন করিতেছেন।

একে = সাঙ্খ্যাদি দৃষ্টিমাশ্রিতা; সাঙ্খ্যাদি মতাবলম্বী। মনীষিণঃ = পণ্ডিতাঃ; পণ্ডিতগণ। দোষবৎ = দোষ ইব দোষবৎ (দোষ + বৎ) রাগাদি দোষের ন্যায়। যথা দোষা রাগাদিস্ত্যজ্যতে তদ্বৎ কর্ম্ম ত্যজ্যং; যেমন দোষ অনুরাগাদি অবশ্য ত্যাজ্য, সেইরূপ কর্ম্ম সকলও ত্যাগ করিবে। কর্ম্ম ত্যাজ্যং = যজ্ঞ দান তপঃ কর্ম্ম পরিত্যাজ্যং বন্ধনহেতুত্বাৎ; সংসার বন্ধনের কারণ বলিয়া যজ্ঞ দান তপস্যাদি কর্ম্ম পরিত্যাগ করিবে। অপরে = মীমাংসকাঃ; গুরু, ভট্ট ও প্রভাকর এই মীমাংসকত্রয়। ন ত্যাজ্যং = ন ত্যক্তব্যং কর্ম্মাধিকারিভিঃ; কর্ম্মাধিকারিগণ ত্যাগ করিবে না।

সাঙ্খ্যমতাবলম্বিগণ বলিয়া থাকেন যে নিত্যনৈমিত্তিক ও কাম্যকর্ম্ম যথা—যজ্ঞ দান তপস্যাদি সর্ব্বপ্রকার কর্ম্ম মুক্তিরোধক; অন্তঃকরণ শুদ্ধ করা দূরে থাকুক তাহারা সংসার-বন্ধনের নিদান তজ্জন্য দোষবৎ পরিত্যাগ করা কর্ত্তব্য। সাংখ্য মতে "দোষবৎ" শব্দের অর্থ দোষের ন্যায় তাহারা দোষ শব্দের উত্তর বৎ প্রত্যয় করিয়া "দোষবৎ" শব্দ সিদ্ধ করেন। মীমাংসকগণ দোষ শব্দের উত্তর বতু করিয়া "দোষ অস্য অস্তি" দোষ ইহার আছে এই অর্থে দোষবৎ শব্দের প্রয়োগ মনে করেন। শ্রীধরস্বামী শেষোক্ত এবং মধুসূদন সরস্বতী পূর্ব্বোক্ত ও শেষোক্ত উভয় মতের সমর্থয়িতা। রাগাদি যেমন সংসারবন্ধনের কারণ তদ্রূপ কাম্যকর্ম্ম মানুষকে সংসারে বিরক্ত না করিয়া অনুরক্ত করে। পক্ষান্তরে গুরু, ভট্ট, প্রভাকর মীমাংসকত্রয় বলেন যে ফলাভিসন্ধি পরিত্যাগ করিয়া নিত্য ও কাম্যকর্ম্মের অনুষ্ঠান করিলে

নিশ্চয়ং শৃণু মে তত্র, ত্যাগে ভরতসত্তম।
ত্যাগো হি পুরুষব্যাঘ্র, ত্রিবিধঃ সংপ্রকীর্ত্তিতঃ ॥ ৪ ॥

ভোঃ ভরতসত্তম! তত্র ত্যাগে মে নিশ্চয়ং শৃণু; ভোঃ পুরুষব্যাঘ্র! ত্যাগ হি ত্রিবিধঃ সংপ্রকীর্ত্তিতঃ ॥ ৪ ॥

হে ভরতকুলশ্রেষ্ঠ! উক্ত ত্যাগ সম্বন্ধে আমার নিশ্চয় মত শ্রবণ কর; হে পুরুষব্যাঘ্র! ত্যাগ তিন প্রকার কথিত হইয়াছে ॥ ৪ ॥

4. O Best of Bha´ratas! hear My decided conclusion concerning the aforesaid Thya´ga; O Tiger of men! Thya´ga has been described as threefold.

---

অন্তঃকরণ পরিশুদ্ধ হয়। তাঁহাদিগের মতে এই সকল কর্ম্ম যথারীতি অনুষ্ঠিত হইলে অন্তঃকরণ শুদ্ধ হইয়া আত্মজ্ঞান সমুৎপন্ন হয়; তজ্জন্য এই সকল কর্ম্ম অবশ্য কর্ত্তব্য; অর্থাৎ যে পর্য্যন্ত চিত্ত সম্যক্‌রূপে শুদ্ধ না হয় তাবৎকাল এই সমস্তকর্ম্মের অনুষ্ঠান করিতে হইবে ॥ ৩ ॥

3. The Lord in this verse answers the second part of Arjuna's query viz the differential character of Renouncement—Sannya´s and abandonment—Thya´ga. The Sha´nkhyas favour Renouncement while the Memansakas are for abandonment. The Lord says that the followers of Kapila who advise the rejection of works whether they are in the form of ceremonies—Ka´mya or disinterested performance of daily duty—Nitya are decidedly in the wrong, while the followers of Guru, Bhatta and Prava´kar known as the Memansakas are sound in their conclusion when they say that all works of a spiritual nature should always be performed for the purification of the innerself; it is wrong to say that works such as gifts, austerities, prayers and other works undertaken for the good of man have a binding effect and as such should be forsaken. The Lord therefore rejecting Sannya´sa as inculcated by the Sa´nkhyas, now classifies Thya´ga under three heads viz spiritual, essential and gross.

স্বামী॥ এবং মতভেদং উপন্যস্য স্বমতং কথয়িতুং আহ নিশ্চয়ং শৃণু ইতি। তত্র এবং বিপ্রতিপন্নে ত্যাগে নিশ্চয়ং মে বচনাৎ শৃণু, ত্যাগস্য লোকপ্রসিদ্ধত্বাৎ কিং অত্র শ্রোতব্যং

ইতি মা অবমংস্থা ইতি আহ—হে পুরুষব্যাঘ্র—পুরুষশ্রেষ্ঠ ত্যাগঃ হি দুর্জ্ঞেয়ঃ হি—যস্মাৎ অয়ং কর্ম্মত্যাগঃ তত্ত্ববিদ্ভিঃ তামসাদিভেদেন ত্রিবিধঃ সম্যক্—বিবেকেন প্রকীর্ত্তিতঃ, ত্রৈবিধ্যং চ নিয়তস্য তু সংন্যাসঃ কর্ম্মণঃ ইত্যাদিনা বক্ষ্যতি ॥ ৪ ॥

কর্ম্মাধিকৃতান্ প্রত্যেবোক্ত বিকল্প প্রবৃত্তাবপি কুতোনির্দ্ধারণাসিদ্ধস্তত্রাহ; যদি কর্ম্মাধিকারিগণের সম্বন্ধে উক্ত দুই প্রকার প্রবৃত্তি হয় তবে কোন্‌টী অনুষ্ঠেয় এইরূপ আশঙ্কায় শ্রীভগবান্ বলিতেছেন।

ভরত-সত্তম=ভরতানাং সাধুতম; ভরতকুলশ্রেষ্ঠ। তত্র=ত্বয়াপৃষ্টঃ কর্ম্মাধিকারি কর্ত্তৃকে সন্ন্যাসত্যাগশব্দাভ্যাং প্রতিপাদিতে; তোমার প্রশ্নমতে কর্ম্মাধিকারিগণকর্ত্তৃক সন্ন্যাসত্যাগ শব্দদ্বারা প্রতিপাদিত। ত্যাগে=ফলাভিসন্ধিপূর্ব্বকং কর্ম্মত্যাগে; ফলকামনাপূর্ব্বক কর্ম্ম পরিত্যাগ বিষয়ে। মে=মদবচনাৎ; আমার বাক্যানুসারে। নিশ্চয়ং=পূর্ব্বাচার্য্যৈঃ কৃতং; পূর্ব্ব পূর্ব্ব আচার্য্যগণকর্ত্তৃক নিশ্চিত। পুরুষব্যাঘ্র=পুরুষশ্রেষ্ঠ। ত্যাগঃ=সগুণ ব্যক্তিকর্ত্তৃক অন্তঃকরণ শুদ্ধির জন্য ফলকামনাপূর্ব্বক কর্ম্ম পরিত্যাগ। ত্রিবিধঃ=ত্রিপ্রকারস্তামসাদিভেদেন; সাত্ত্বিক, তামসিক ও রাজসিক এই তিন প্রকার ভেদে। সংপ্রকীর্ত্তিতঃ=শাস্ত্রেষু সম্যক্ কথিতঃ; শাস্ত্রে সম্যক্‌প্রকার কথিত হইয়াছে।

এইরূপ উভয় মতের মধ্যে কোন্‌টী অনুষ্ঠেয়? ভগবানের শ্রীমুখাৎ পূর্ব্ব পূর্ব্ব আচার্য্যগণ ধর্ম্মশাস্ত্রে যাহা নিশ্চয় করিয়াছেন, অর্জ্জুনের শিক্ষার জন্য এইক্ষণ তাহাই কীর্ত্তন করিতেছেন। শাস্ত্রে ত্যাগ তিন প্রকার কথিত হইয়াছে। প্রথম বিশেষণাভাব অর্থাৎ ফলকামনা ত্যাগ পূর্ব্বক কর্ম্মানুষ্ঠান, ইহাকেই সাত্ত্বিকত্যাগ বলে। দ্বিতীয়—বিশেষ্যাভাব অর্থাৎ ফলকামনাসত্ত্বেও নিত্য ও কাম্যকর্ম্মের ত্যাগ; ইহা দ্বিপ্রকারে বিভক্ত হইয়াছে; ক্লেশকর বলিয়া কর্ম্মত্যাগ রাজসিক ও ভ্রম জন্য কর্ম্মত্যাগ তামসিক। তৃতীয়—বিশেষণ ও বিশেষ্যাভাব অর্থাৎ উভয় কর্ম্ম ও ফলকামনাত্যাগ। অর্জ্জুন কর্ম্মাধিকারিগণের ত্যাগ অথবা সন্ন্যাস সম্বন্ধে শ্রীভগবান্‌কে জিজ্ঞাসা করিয়াছিলেন। কর্ম্মাধিকারিগণের ত্যাগ ত্রিবিধ; সাত্ত্বিক, রাজসিক ও তামসিক। বিশেষণ ও বিশেষ্যাভাবে অথবা গুণাতীতের ত্যাগ দুই প্রকারে বিভক্ত হইয়াছে। যাঁহারা সাধনদ্বারা ইহজন্মে গুণাতীত হইয়া সর্ব্বকর্ম্ম ত্যাগ করিয়াছেন তাঁহাদিগকে বিবিদিষা সন্ন্যাসী বলিয়া থাকে। এই গুণাতীত বিবিদিষা সন্ন্যাস সম্বন্ধে ভগবান্ চতুর্দ্দশ অধ্যায়ে ২৫শ ও ২৬শ শ্লোকে কীর্ত্তন করিয়াছেন। পাঠক তাহা পাঠ করিলেই উহা কি উপাদেয় পদার্থ তাহা জানিতে পারিবেন। যাঁহারা জন্মান্তরীণ পুণ্যফলে সাধনার পরিপাক বশতঃ ফলকামনা সহিত সর্ব্বকর্ম্মসন্ন্যাস করিয়াছেন তাঁহাদিগকে বিদ্বৎ সন্ন্যাসী বলিয়া থাকে। শ্রীভগবান্ স্থিতপ্রজ্ঞাদি লক্ষণদ্বারা দ্বিতীয় অধ্যায়ে তাঁহাদিগের চরিত্র ব্যাখ্যা করিয়াছেন। এই গুণাতীত মহাত্মারা গীতার শীর্ষ-স্থানীয়। ভরতসত্তম ও পুরুষব্যাঘ্র সম্বোধনদ্বয় দ্বারা অর্জ্জুনের কুলগৌরব ও তাঁহার বাহু বলের পরিচয় দিয়া ইহাই ইঙ্গিত করিলেন যে তাঁহার ন্যায় ব্যক্তিদ্বারাই এই প্রকার সাত্ত্বিক ত্যাগ সম্ভব ॥ ৪ ॥

যজ্ঞদানতপঃকর্ম্ম, ন ত্যাজ্যং কার্য্যমেব তৎ।
যজ্ঞোদানং তপশ্চৈব, পাবনানি মনীষিণাম্॥ ৫॥

যজ্ঞঃ দানং তপঃ কর্ম্ম ন ত্যাজ্যং; তৎ কার্য্যং এব; (যস্মাৎ) যজ্ঞঃ দানং তপঃ চ এব মনীষিণাং পাবনানি (ভবন্তি)॥ ৫॥

যজ্ঞ দান তপস্যারূপকর্ম্ম পরিত্যাগ করিবে না; উহা অবশ্যই করিবে; যেহেতু যজ্ঞ দান এবং তপস্যা মনীষিগণের চিত্ত শুদ্ধির কারণ হইয়া থাকে॥ ৫॥

5. Acts of sacrifice, gifts and penances should never be forsaken; they should be performed, because sacrifices, gifts and penances are the purifiers of the wise.

4. Having described the opinions of the two leading schools of thought viz the Sa´nkhyas and the Mema´nsakas regarding abandonment *Thya´ga* the Lord now pronounces his own opinion. Arjuna's query was restricted to the Thya´ga of persons who are passing through the second stage of their duties viz the duties which appertain to man as a social being—গৃহস্থ। The Lord divides this abandonment into three parts viz spiritual, essential and gross. The abandonment of fruits retaining the acts is called spiritual—সাত্ত্বিক। The abandonment of acts when considered difficult of execution while the mind is full of desires is called essential—রাজসিক। And the abandonment of acts from ignorance while the mind is full of desires is called Gross—তামসিক। These will be explained hereafter. Besides these abandonments there is an abandonment of a higher sort, by persons who have crossed over the three qualities. This was described in verses 25 and 26 of Book XIV. They also include persons possessing stable minds described in verse 54, Book II. The Lord says in effect "O Arjuna! leaving aside Thya´ga by persons who have attained true wisdom and which I have described in many parts of My foregoing discourses I shall now explain to you the Thya´ga by persons whose minds are full of desires and whose hearts have not become purified."

স্বামী॥ প্রথমং তাবং নিশ্চয়ং আহ— যজ্ঞ ইতি দ্বাভ্যাং। মনীষিণাং—বিবেকিনাং, পাবনানি—চিত্তশুদ্ধিকরাণি॥ ৫ ॥

কোঽসৌ নিশ্চয়োবিপ্রতিপত্তি কোটিভূতয়োঃ পক্ষয়োর্দ্বিতীয়ঃ পক্ষ ইত্যাহ দ্বাভ্যাং; বিরুদ্ধমতদ্বয় মধ্যে কোন্‌টী নিশ্চয় ইহার উত্তরে দ্বিতীয় পক্ষের মত কর্ম্মাধিকারিগণের সম্বন্ধে উত্তম, ইহা দুইটী শ্লোকদ্বারা ভগবান্ কীর্ত্তন করিলেন।

ন ত্যাজ্যং=ন ত্যাক্তব্যং; ত্যাগ করিবে না। কার্য্যং এব=যাবজ্জীবং করণীয়মেব; সমগ্র জীবনে অনুষ্ঠান করা কর্ত্তব্য। মনীষিণাং=অকৃতফলাভিসন্ধিনাং; ফলাভিসন্ধি-বিরহিত কর্ম্মাধিকারী ব্যক্তিগণের। পাবনানি = জ্ঞান প্রতিবন্ধক পাপমলক্ষালনেন জ্ঞানোৎপত্তি যোগ্যতারূপ পুণ্যগুণধানেন চ শোধকানি; তত্ত্বজ্ঞানের বিরোধী পাপ মল বিধৌত পূর্ব্বক জ্ঞানোৎপত্তির কারণস্বরূপ পুণ্যের উৎপাদন করিয়া চিত্তশুদ্ধির হেতু।

এক দিকে সাঙ্খ্যকারদিগের মতে কর্ম্ম সর্ব্বথা পরিত্যাজ্য; কারণ উহা মুক্তিরোধক; কর্ম্ম পরিত্যাগ না করিলে চিত্তশুদ্ধি হয় না। অপরদিকে মীমাংসকগণের মত কর্ম্মানুষ্ঠান ভিন্ন অন্তঃকরণের শুদ্ধি হয় না। অতএব কর্ম্মাধিকারিগণ অবশ্য কর্ম্ম করিবেন। কর্ম্ম শব্দে নিত্য ও কাম্য অর্থাৎ যজ্ঞ দান তপস্যাদি। এতদুভয় মতের মধ্যে দ্বিতীয় পক্ষের মত ভগবান্ সমর্থন করিতেছেন। যজ্ঞ দান তপস্যাদি নিত্য ও কাম্যকর্ম্ম কদাপি ত্যাগ করা কর্ত্তব্য নহে। যাবজ্জীবন তাহাদিগের অনুষ্ঠান বিহিত। নিত্যকর্ম্মানুষ্ঠানে দৈনিক সঞ্চিত পাপের ক্ষালন হয় ও কাম্যকর্ম্মের অনুষ্ঠানে অন্তঃকরণের পরিশুদ্ধি জন্মিয়া থাকে। শ্রীমন্মধুসূদন সরস্বতী এই শ্লোকের অন্যবিধ অন্বয় করিয়াছেন। যথা—যৎ যজ্ঞ দান তপঃ কর্ম্ম কার্য্যং তৎ ন ত্যাজ্যং এব। যেহেতু যজ্ঞ দান তপস্যাদি কর্ম্ম শাস্ত্রবিহিত তজ্জন্য তাহা পরিত্যাগ করিবে না। এইরূপ অন্বয়ে অর্থের কোন বিশেষ তারতম্য হয় না। নিত্য ও কাম্য কর্ম্মানুষ্ঠানে চিত্তের নির্ম্মলতা হয় তজ্জন্য তাহা সর্ব্বদা অনুষ্ঠেয়। মনীষিগণ ফল-কামনা বিরহিত হইয়া যাবজ্জীবন যজ্ঞ দান তপস্যাদি নিত্য ও কাম্যকর্ম্মের অনুষ্ঠান করিয়া থাকেন। কেন না শাস্ত্রবিহিত মতে ও সাত্ত্বিক ভাবে ঐ সমুদায় কার্য্য অনুষ্ঠান করিলে কর্ম্মাধিকারিগণ কি মুমুক্ষুগণ সকলেরই আত্মোন্নতি হয়। পাবন শব্দের অর্থ চিত্তশুদ্ধির কারণ। উপাধিভেদে উপহিত বস্তুর তারতম্য হয়; ফলকামনা শূন্য হইয়া কার্য্যানুষ্ঠান করিলে চিত্তশুদ্ধি হয়। কিন্তু ফলাভিসন্ধিপূর্ব্বক কার্য্যানুষ্ঠান করিলে তাহার বিপরীত ফল অবশ্যই হইবে অর্থাৎ অন্তঃকরণ নির্ম্মল না হইয়া মলিন হইবেক॥ ৫ ॥

5. The Lord said that while the Sa'nkhyas declared "abstain from all works for they are fetters to the soul" the Memansakas pronounced "work should be done by all for they purify the mind." Having declared the clashing opinions of the two parties the Lord pronounces His own judgment. Adhering to the opinions of the Memansakas the Lord says that

এতান্যপি তু কর্ম্মাণি, সঙ্গং ত্যক্ত্বা ফলানি চ।
কর্ত্তব্যানীতি মে পার্থ, নিশ্চিতং মতমুত্তমম্ ॥ ৬ ॥

ভোঃ পার্থ! তু এতানি কর্ম্মাণি অপি সঙ্গং ফলানি চ ত্যক্ত্বা কর্ত্তব্যানি ইতি মে নিশ্চিতং উত্তমং মতম্ ॥ ৬ ॥

হে পার্থ! কিন্তু সমস্ত কার্য্য অহংজ্ঞান ফলাভিসন্ধি পরিত্যাগ করিয়া অনুষ্ঠান করা কর্ত্তব্য ইহা আমার নিশ্চিত এবং উৎকৃষ্ট মত ॥ ৬ ॥

6. O Pa'rtha! but such acts should be performed without attachment and fruits—this is my certain and best view.

---

worship, gifts and penances and other daily devotional works such as prayers, poojas &c when done without desires are the best purifiers of the mind and they should never be forsaken. Worshipping God with devotion—*Bhakti*—as a servant worships his master is the best way for the final release.

দাস্যমেব পরংধর্ম্মং, দাস্যমেব পরংহিতং।
দাস্যেনৈব ভবেন্মুক্তি, রন্যথা নিরয়ং ভবেৎ ॥

Chapter I Brihat Harhita Sanhita.

Such soul-lifting and heart-purifying adoration of God should be observed by all up to the final day of his life. The Lord said in verse 14 Book VII "They who come unto Me cross over the Maya" one cannot come to Sreekrishna unless by daily worship and devotion. Men have twofold duties one for self and the other for others. Daily worship and devotion are for the improvement of self, while gifts and sacrifices are for the b.nefit of others. Hence these twofold duties must be done always. When done with desires they fetter the soul. But done without desires they not only do not fetter the soul, but open the path towards the final release.

স্বামী ॥ যেন প্রকারেণ কৃতানি এতানি পাবনানি ভবন্তি তৎপ্রকারং দর্শয়ন্ আহ—এতানি অপি ইতি। যানি যজ্ঞাদীনি কর্ম্মাণি ময়া পাবনানি ইতি উক্তানি এতানি অপি

এবং কর্ত্তব্যানি কথং, সঙ্গং— কর্ত্তৃত্বাভিনিবেশং ত্যক্ত্বা কেবলং ঈশ্বরাধীনতয়া কর্ত্তব্যানি, ফলানি চ ত্যক্ত্বা কর্ত্তব্যানি ইতি মে মতং—নিশ্চিতং অতএব উত্তমং॥ ৬॥

যদি যজ্ঞদান তপসামন্তঃকরণশোধনে সামর্থ্যমস্তি তর্হি ফলাভিসন্ধিনা কৃতান্যপি তানি তচ্ছোধকানি ভবিষ্যন্তি কথং ফলাভিসন্ধিত্যাগেন ইত্যত আহ; যজ্ঞ দান তপস্যার অন্তঃকরণ শুদ্ধ করিবার যদি সামর্থ্য থাকে তাহা হইলে ফলাভিসন্ধি পূর্ব্বক যজ্ঞ দান তপস্যাদির অনুষ্ঠান করিলেও অন্তঃকরণ শুদ্ধ হইতে পারে। ফলাভিসন্ধি কিজন্য ত্যাগ করিতে হইবে তাহা বলিতেছেন।

তু—শঙ্কা নিরাকরণার্থঃ; পূর্ব্বোক্ত আশঙ্কা নিরাকরণ জন্য। এতানি—ময়া পূর্ব্বং পাবনানীত্যনেনোক্তানি; পূর্ব্ব শ্লোকে চিত্তশুদ্ধির কারণ যাহা বলিয়াছি সেই সকল। কর্ম্মাণি=যজ্ঞাদীনি; যজ্ঞ দান তপস্যাদি কর্ম্ম। সঙ্গং=অহমেবং করোমীতি কর্ত্তৃত্বাভিনিবেশং; আমি করিতেছি এইরূপ কর্ত্তৃত্বাভিমান। ফলানি=অভিসন্ধীয়মানানি; অভিলষিত ফল সকল। ত্যক্ত্বা—পরিত্যজ্য; পরিত্যাগকরিয়া। কর্ত্তব্যানি=অন্তঃকরণশুদ্ধয়ে অনুষ্ঠেয়ানি; চিত্তশুদ্ধির জন্য অনুষ্ঠান করিবে। ইতি=ইহা। মে=মম; আমার। নিশ্চিতং=স্থিরীকৃতং। উত্তমং=অতএব প্রকৃষ্টং; এইহেতু উৎকৃষ্ট। মতং=অভিপ্রেতং; মত।

চতুর্থ শ্লোকে শ্রীভগবান্ ত্যাগ সম্বন্ধে তাঁহার নিশ্চয়মত কীর্ত্তন করিতে প্রতিজ্ঞা করিয়াছিলেন, এইক্ষণে প্রতিশ্রুত মত প্রকাশ করিতেছেন। যে কাম্য ও নিত্যকর্ম্মানুষ্ঠানে চিত্তের পবিত্রতা সম্পাদিত হয় তাহা অহংজ্ঞান ও ফলাভিসন্ধি পরিত্যাগ পূর্ব্বক অনুষ্ঠেয়, ইহাই শ্রীভগবানের নিশ্চিত ও প্রকৃষ্ট মত। পূর্ব্ব শ্লোকে বলিয়াছেন যে যজ্ঞ দান তপস্যাদি সর্ব্বদা অনুষ্ঠেয় কারণ তাহারা মানুষের মনঃপবিত্র করিয়া থাকে। এই সমস্ত কার্য্য সাত্ত্বিক ভাবে অনুষ্ঠান করিলেই চিত্তের পবিত্রতা হয় তবে আসক্তি ও ফলাভিসন্ধির সহিত অনুষ্ঠান করিলে যে পবিত্রতা হয় তদ্দারা সেই সেই কামনা সিদ্ধ হইয়া থাকে। কিন্তু বিশুদ্ধ আত্মজ্ঞান অর্থাৎ পরমার্থজ্ঞান উৎপন্ন হয় না। অন্তঃকরণ পবিত্র না হইলে এই সকল কার্য্যের কোন প্রকার ফল হয় না। তজ্জন্য অনুষ্ঠান করিতে করিতে মনের পবিত্রতা হইলেই অনুষ্ঠাতা ঐ সমস্ত কার্য্যের ফলভোগী হইয়া থাকেন। অহংজ্ঞান ও ফলাভিসন্ধি পরিত্যাগ করিয়া যজ্ঞ দান ও তপস্যাদি অনুষ্ঠান করিলে অনুষ্ঠাতা আত্মজ্ঞান লাভ করেন। শ্রীভগবান্ এই শ্লোকে সাঙ্খ্যকার ও মীমাংসকগণের উভয় মতের সমন্বয় করিতেছেন। সাঙ্খ্যকার বলেন দোষের ন্যায় কাম্যকর্ম্ম পরিত্যাজ্য অর্থাৎ রাগদ্বেষাদি যেমন বন্ধনের হেতু তদ্রূপ ফলাভিসন্ধি পূর্ব্বক কর্ম্মানুষ্ঠান করিলে ঐ কর্ম্মবন্ধনের হেতু হয়। মীমাংসকগণ বলেন যে কর্ম্ম ত্যাগ করিবে না; ফলাভিসন্ধি ত্যাগ করিবে। ফলকামনাসহ কর্ম্মানুষ্ঠান উভয় পক্ষেই পরিত্যাগ করিতে বলিতেছেন। দ্বিতীয় অধ্যায়ে ভগবান্ বলিয়াছেন—

"দূরেণহ্যবরংকর্ম্ম, বুদ্ধিযোগাদ্ধনঞ্জয়।
বুদ্ধৌ শরণমন্বিচ্ছ, কৃপণাঃ ফলহেতবঃ॥"

আবার তৃতীয় অধ্যায়ে "যজ্ঞার্থাৎ কর্ম্মণোঽন্যত্র লোকোঽয়ং কর্ম্মবন্ধনঃ।" এবং "অসক্তোহ্যাচরন্ কর্ম্ম পরমাপ্নোতি পুরুষঃ" ইত্যাদি কর্ম্ম সম্বন্ধে কীর্ত্তন করিয়া ফলাভিসন্ধি বিরহিত ঈশ্বরার্পণ কর্ম্ম পরমশ্রেষ্ঠ এবং তত্ত্বজ্ঞানবিধায়ক তাহা বিশদরূপে বলিয়াছেন। শ্রীমন্মধুসূদন বলেন যে "এতানি" শব্দ দ্বারা "ফলাভিসন্ধিবিশিষ্ট" এইরূপ বুঝিতে হইবে। শ্রীমচ্ছঙ্করাচার্য্য বলেন যে পূর্ব্বোক্ত শ্লোকের "পাবনানি" শব্দের সহিত ইহার অন্বয় করিয়া অর্থ করিতে হইবে। "এতানি কর্ম্মাণি" শব্দের অর্থ এইরূপ সমস্ত কার্য্য অর্থাৎ যে সমস্ত কার্য্যদ্বারা মনীষিগণ অন্তঃকরণ শুদ্ধি লাভ করিয়াছেন। যখন পূর্ব্ব শ্লোকে "পাবনানি" "মনীষিণাং" শব্দের সহিত যোগ রাখিয়া অর্থ করিলে "এতানি কর্ম্মাণি" পদদ্বয়ের সুন্দর অর্থ হইতেছে, তখন ইহার একটীর অসংযুক্ত অর্থাৎ অপূর্ব্ব অর্থ করা নিষ্প্রয়োজন॥ ৬॥

6. In this verse the Lord reconciles the opinions of the two schools viz the Sha´nkhyas and the Mema´nsakas. Actions done with a desire should be abandoned as an evil, is in effect the same thing as actions should never be performed with desires. Both the schools arrive at the identical conclusion that worship, gifts, austerity &c should never be performed with attachment and desires. This view the Lord has been explaining from the very commencement of His discourse.

Actions done with an impure heart bear no good fruits whatever. Hence purity of the mind should be obtained by doing good works. When this is done fruits are obtained; but that faith which hankers after fruits in every action is quite unsuitable for true wisdom. Hence actions should be performed without fruits and attachments. Madhusudan and Shankara disagree regarding the meaning of the word এতানি। The former says that "এতানি" has no connection with "পাবনানি" but Shankara is of opinion that "এতানি" clearly refers to পাবনানি of the preceding verse. We have accepted Shankara's explanation and consider that the word "অপি" has no particular meaning. But if Madhusudan's interpretation be accepted the word "even" should be inserted in the English translation before "such acts". The meaning in that case would be that the acts which have a binding effect should be performed &c.

নিয়তস্য তু সন্ন্যাসঃ, কর্ম্মণো নোপপদ্যতে।
মোহাত্তস্য পরিত্যাগ, স্তামসঃ পরিকীর্ত্তিতঃ ॥ ৭ ॥

তু নিয়তস্য কর্ম্মণঃ সন্ন্যাসঃ ন উপপদ্যতে। মোহাৎ তস্য পরিত্যাগঃ তামসঃ পরিকীর্ত্তিতঃ ॥ ৭ ॥

কিন্তু নিত্যকর্ম্মের পরিত্যাগ উচিত নহে; ভ্রমবশতঃ তাহার পরিত্যাগ তামস বলিয়া কথিত হইয়াছে ॥ ৭ ॥

7. But the abandonment of devotional-works is improper. Their rejection from delusion has been said to be carnal.

স্বামী ॥ প্রতিজ্ঞাতং ত্যাগ ত্রৈবিধ্যং ইদানীং দর্শয়তি নিয়তস্য ইতি ত্রিভিঃ। কাম্যস্য কর্ম্মণঃ বন্ধকত্বাৎ সংন্যাসঃ যুক্তঃ, নিয়তস্য তু নিত্যস্য পুনঃ কর্ম্মণঃ সংন্যাসঃ ত্যাগঃ ন উপপদ্যতে সত্ত্বশুদ্ধি দ্বারা মোক্ষহেতুত্বাৎ, অতঃ তস্য পরিত্যাগঃ উপাদেয়ত্বে অপি ত্যাজ্যং ইতি এবং লক্ষণাৎ মোহাৎ এব ভবেৎ সঃ চ মোহস্য তামসত্বাৎ তামসঃ পরিকীর্ত্তিতঃ ॥ ৭ ॥

তদেবং যজ্ঞদানতপঃকর্ম্ম ন ত্যাজ্যমিতি চাপর ইতি স্বপক্ষঃ স্থাপিতঃ ইদানীং ত্যাজ্যং দোষবদিত্যেকে কর্ম্ম প্রাহুর্ম্মনীষিণ ইতি পরপক্ষস্য পূর্ব্বোক্ত ত্যাগ—ত্রৈবিধ্য ব্যাখ্যানেন নিরাকরণ মারভতে; যজ্ঞ দান তপস্যাদি কর্ম্ম পরিত্যাগ করিবে না। মীমাংসকগণের সহিত নিজ মত স্থাপিত করিয়া শ্রীভগবান্ অধুনা দোষবৎ কর্ম্ম পরিত্যাগ করিতে হইবে এই সাঙ্খ্যমত পূর্ব্বকথিত ত্রিবিধ ত্যাগের ব্যাখ্যাদ্বারা নিরাকরণ করিতেছেন।

তু=কাম্যস্য কর্ম্মণোঽন্তঃকরণশুদ্ধিহেতুত্বাভাবেন বন্ধহেতুত্বেন চ দোষবত্ত্বাদ্বন্ধ নিবৃত্তি হেতুবোধার্থিনা ক্রিয়মাণস্ত্যাগ উপপদ্যত এব; কাম্যকর্ম্মদ্বারা মনের পবিত্রতা হয় না উহা বন্ধনের কারণ, সুতরাং যাঁহারা বন্ধননিবৃত্তি প্রার্থনা করেন তাঁহাদের এই কাম্যকর্ম্মের ত্যাগ অবশ্যই কর্ত্তব্য কিন্তু। নিয়তস্য=নিত্যস্য; নিত্যকর্ম্ম, যাহার অকরণে প্রত্যবায় হয়। কর্ম্মণঃ=সন্ধ্যাবন্দনাদিকস্য; সন্ধ্যাবন্দনাদি কর্ম্মের; চিত্তশুদ্ধির কারণ দোষশূন্য কর্ম্মের। সন্ন্যাসঃ=ত্যাগঃ। ন উপপদ্যতে=অন্তঃকরণশুদ্ধ্যর্থিনা মুমুক্ষুণা ন কর্ত্তব্যমিত্যর্থঃ; চিত্তশুদ্ধিপ্রার্থী মুমুক্ষুগণের কর্ত্তব্য নহে। মোহাৎ=বিপর্য্যাসাৎ; বিভ্রমবশতঃ। তস্য=নিত্যকর্ম্মণঃ; নিত্যকর্ম্মের। পরিত্যাগঃ=সন্ন্যাসঃ। তামসঃ=অজ্ঞানস্য মূলং; অজ্ঞানের হেতু। পরিকীর্ত্তিতঃ=কথিত হইয়াছে।

মীমাংসকগণের সহিত একমত হইয়া শ্রীভগবান্ ইহাই নির্দ্দেশ করিলেন যে কাম্য ও নিত্যকর্ম্ম কদাপি পরিত্যাগ করিবে না। অধুনা সাঙ্খ্যমতের যুক্তি প্রদর্শন মানসে পূর্ব্ব-

কথিত ত্রিবিধ ত্যাগের বিষয় কীর্ত্তন করিতেছেন। কামনাপূর্ণ কাম্যকর্ম্ম অনুষ্ঠানে অন্তঃ-করণের শুদ্ধি হয় না; পরন্তু উহা সংসারবন্ধনের হেতু। মুমুক্ষুগণ উহা পরিত্যাগ করিতে পারেন। কিন্তু নিত্যকর্ম্ম নির্দ্দোষ তাহার পরিত্যাগ যুক্তিসিদ্ধ নহে। কারণ যাঁহারা সংসারবন্ধন হইতে মুক্তিলাভেচ্ছু করিতেছেন তাঁহাদিগের সম্বন্ধে সাঙ্খ্যমত গ্রহণ করা যাইতে পারে। কিন্তু নিত্যকর্ম্ম অর্থাৎ অন্তঃকরণ শুদ্ধির জন্য কর্ত্তব্যবোধে যাহা নিয়মিত রূপে নির্ব্বাহিত হয় তাহা পরিত্যাগ করা কর্ত্তব্য নহে। ভ্রম অর্থাৎ অজ্ঞানতাবশতঃ তাহা পরিত্যাগ করিলে তাহাকে তামসিক ত্যাগ বলিয়া থাকে। সাঙ্খ্যকার এইস্থলে আপত্তি করিলেন যে হিংসাপূর্ণ যে নিত্যকর্ম্ম তাহা অবশ্য ত্যাগ করা কর্ত্তব্য। শ্রুতি বলিয়াছেন "মা হিংস্যাৎ সর্ব্বাভূতানি" তজ্জন্য হিংসাপূর্ণ পশুযজ্ঞাদি নিত্যকর্ম্ম হইলেও তাহা পরিবর্জ্জনীয়। শ্রীমন্মধুসূদন সরস্বতী তাঁহার টীকায় এই বিষয়টী বিশদরূপে ব্যাখ্যা করিয়াছেন স্থানাভাব প্রযুক্ত উক্ত ব্যাখ্যার সংক্ষিপ্ত ভাবটীমাত্র সন্নিবিষ্ট হইল। বঙ্গদেশে পশুযজ্ঞাদি অর্থাৎ কালীপূজা, দুর্গোৎসব ইত্যাদি নিত্যকর্ম্মের মধ্যে পরিগণিত হইয়াছে। ঐ সমস্ত পূজায় ছাগাদি পশু বলিদানের প্রথাও প্রচলিত আছে। তজ্জন্য বলিদান সম্বন্ধে সারতত্ত্ব আমাদের অবগত হওয়া অতীব কর্ত্তব্য। একদিকে সাঙ্খ্যমত, যাঁহারা "মা হিংস্যাৎ সর্ব্বাভূতানি" শ্রুতি বাক্যানুসরণ করিয়া হিংসাপূর্ণ সমস্ত নিত্যনৈমিত্তিক কার্য্য বর্জ্জনীয় বলিয়াছেন। অপরদিকে রঘুনন্দন প্রভৃতি নিবন্ধৃগণ, মীমাংসক গুরু, ভট্ট ও প্রভাকরের মতানুসরণ করিয়া কোন কোন বিশেষ অবস্থায় যজ্ঞাদিতে পশুহিংসা কর্ত্তব্য বোধ করিয়াছেন। একটী উদাহরণ দ্বারা উভয়ের মত পাঠকমহাশয়গণের সম্মুখে উপস্থিত করিতেছি। কালী-পূজোপলক্ষে ছাগাদির বলিদান দেওয়া হইয়া থাকে উহা কাম্যকর্ম্ম মধ্যে পরিগণিত। সাঙ্খ্যকার বলেন যে "মা হিংস্যাৎ সর্ব্বাভূতানি" এই সাধারণ বিধি অতিক্রম করিয়া যে কোন কর্ম্মে পশুহিংসা অনুষ্ঠিত হয় তাহা দোষবৎ পরিত্যাগ করিতে হইবে। অতএব যে কালী-পূজায় ছাগাদি বলিদান দেওয়া হয় তাহা অবশ্য পরিবর্জ্জনীয়। শ্যেনাভিচারের ন্যায় বলি-দানযুক্ত কালীপূজায় অনুষ্ঠাতার পাপফলই হইয়া থাকে। হিংসা করিলেই পাপ হইবেক। "যজ্ঞার্থে বলিদান করিলাম অতএব আমার পাপ নাই" এরূপ অভিসন্ধিপূর্ণ হইলেও হিংসা-জনিত পাপ হইতে মুক্ত হওয়া যায় না। শ্যেনাভিচার নামক একটী যজ্ঞ শ্রুতিতে বিহিত হইয়াছে, শত্রু বধার্থে শ্যেনপক্ষীর মাংসদ্বারা উক্ত যজ্ঞ সম্পন্ন হয়; ইহাতে দ্বিবিধ পাপানুষ্ঠান হয় অর্থাৎ শত্রু যদি আততায়ী না হয় তবে তাহার হিংসাজনিত পাপ এবং শ্যেনপক্ষীর হিংসা আর একটী পাপ। যদি বাস্তবিকপক্ষে শত্রু আততায়ী হয় তবে তাহার বধকর্ত্তা ভগবান্। তিনি তাহাকে যথাসময়ে দণ্ডবিধান করিবেন। বলিদানযুক্ত কালীপূজায়ও সেইরূপ দ্বিবিধ পাপের অনুষ্ঠান হইতেছে। ছাগ বধজন্য প্রথম পাপ ও মাংসভোজনরূপ ইচ্ছা দ্বিতীয় প্রকার পাপ। যদি ভোজনেচ্ছাও না থাকে তথাপি পশুহিংসাজনিত পাপ অবশ্যই হইবেক। ভগবান্ পূর্ব্বে বলিয়াছেন :—

আরুরুক্ষোর্মুনের্যোগং, কর্ম্ম কারণমুচ্যতে।
যোগারূঢ়স্য তস্যৈব, শমঃ কারণমুচ্যতে॥ ৬ অঃ ৩ শ্লোক।

ফলকামনা অর্থাৎ হিংসা দ্বেষ রহিত কর্ম্মই যোগের সোপান এবং সর্ব্বত্যাগ যোগারূঢ় ব্যক্তির পক্ষে কারণ ইহাই উক্ত হইয়াছে। ক্রমে ক্রমে ত্যাগ করিতে করিতে যোগে আরোহণ করিবে, যখন গুণাতীত হইবে তখনই জানিবে যোগ সিদ্ধ হইয়াছে, অতএব রাগ-দ্বেষাদির ন্যায় হিংসা ত্যাগ না করিলে যোগে আরোহণ করা যায় না। মহাভারতে উক্ত হইয়াছে;—

"জপস্তু যাগ ধর্ম্মেভ্যঃ, পরমো ধর্ম্ম উচ্যতে।
অহিংসয়া হি ভূতানাং, জপ যজ্ঞঃ প্রবর্ত্ততে"।

মন্বাদি ধর্ম্মশাস্ত্র প্রযোজকগণও তদ্রূপ বলিয়াছেন। অতএব সাঙ্খ্যকারগণ বলিতেছেন হিংসাপূর্ণ নিত্যনৈমিত্তিক কার্য্য অবশ্য পরিত্যাগ করিতে হইবে। মীমাংসকগণ বলেন "মা হিংস্যাৎ সর্ব্বাভূতানি" ইহা একটী সামান্য নিষেধ বাক্য। শ্রুতি বলিয়াছেন "অগ্নী-সোমীয়ং পশুমালভেত" পশ্বাদি হনন করিয়া অগ্নিযজ্ঞ করিবে। ইহাই বিশেষ বিধি। বিশেষ বিধি সামান্য বিধিকে অতিক্রম করিয়া থাকে ইহাই সাধারণ নিয়ম। শ্রুতি ও পুরাণাদি শাস্ত্রেও বলিদানদ্বারা যজ্ঞাদি সম্পাদিত করিতে হইবেক এইরূপ বিধান আছে। যে সমস্ত মুনিগণ স্মৃতি ও পুরাণাদি শাস্ত্রে এইরূপ যজ্ঞের বিধান করিয়াছেন মানুষকে মুক্তিমার্গ হইতে স্খলিত করিবার বাসনা তাঁহাদিগের ছিল না। জীবের উপকারার্থেই তাঁহারা এইরূপ বিধান করিয়াছিলেন। বিশেষতঃ অনুষ্ঠাতার অভিসন্ধি অনুসারে কোন একটী কার্য্য সাত্ত্বিক, রাজসিক বা তামসিক হইতেছে। ফলকামনা পরিত্যাগ করিয়া দ্বেষশূন্য বুদ্ধিতে কোন একটী যজ্ঞানুষ্ঠান করিলে তাহাকে সাত্ত্বিক বলে। শ্যেনাভিচার যদি আত-তায়ীর বিনাশের জন্য অনুষ্ঠিত হয় তবে তাহাতে কোনরূপ পাপ হইতে পারে না। কারণ আততায়ীকে বধ করা পাপ নহে। উক্ত যজ্ঞে যে শ্যেনপক্ষীর হিংসা করা হয় তাহা উক্ত পক্ষীকে বিনাশ করিবার বাসনায় নহে; আততায়ীকে বিনষ্ট করিবার জন্য। তজ্জন্য উক্ত হিংসায় কোনওপ্রকার পাপ হইতে পারে না। তদ্রূপ কালীপূজায় ছাগাদি বলিদান হিংসা-জন্য ছেদন নহে, তজ্জন্য কোনওপ্রকার পাপ হয় না। পরন্তু পশ্বাদি হনন করিয়া যজ্ঞাদির অনুষ্ঠান না করিলে অপৌরুষ বিধি লঙ্ঘন জন্য পাপ হইয়া থাকে।

শ্রীমন্মধুসূদন সরস্বতী নিত্যকর্ম্ম সম্বন্ধে উক্তপ্রকার যে তর্ক তুলিয়াছেন তাহা কর্ম্মাধি-কারিগণের পক্ষে, মুমুক্ষুগণের সম্বন্ধে নহে। তিনি যে ভট্ট ও প্রভাকরের দোহাই দিয়াছেন তাঁহারা কর্ম্মকাণ্ডের মীমাংসক; জ্ঞানকাণ্ডের সহিত তাঁহাদিগের কোন সংশ্রব ছিল না।

"মা হিংস্যাৎ সর্ব্বাভূতানি" এই শ্রুতিবাক্য জ্ঞানী ও কর্ম্মাধিকারী উভয়ের জন্য বলা হই-য়াছে। হিংসা বিশিষ্ট যজ্ঞাদি রাজসিক বা তামসিক হইলে কোনওপ্রকারে সাত্ত্বিক হইতে পারে না। হিংসা ব্যাপার পাপজনক তাহা যে উদ্দেশ্যেই সাধিত হউক না কেন

দুঃখমিত্যেব যৎ কর্ম্ম, কায়ক্লেশ ভয়াত্ত্যজেৎ।
স কৃত্বা রাজসং ত্যাগং, নৈব ত্যাগফলং লভেৎ ॥ ৮ ॥

( যঃ ) দুঃখং ইতি এব, কায়ক্লেশভয়াৎ যৎ কর্ম্ম ত্যজেৎ, স রাজসং ত্যাগং কৃত্বা ত্যাগফলং এব ন লভেৎ ॥ ৮ ॥

যিনি কষ্টসাধ্য বলিয়া শারীরিক ক্লেশের ভয়প্রযুক্ত নিত্যকর্ম্ম ত্যাগ করেন, তিনি রাজসিক ত্যাগ করিলেন বলিয়া ত্যাগ জন্য ফল লাভ করেন না ॥ ৮ ॥

8. He who forsaketh the devotional works because they cause pain only and for the dread of physical sufferings, he obtaineth not the fruits of abandonment, because he performeth an essential abandonment.

---

হিংসাজন্য প্রত্যবায় অবশ্যই হইবে। যে কার্য্য স্বরূপতঃ পাপময় অভিসন্ধিভেদে সাত্ত্বিক, রাজসিক বা তামসিক হইবে। পরস্ত্রীগমন একটী পাপ উহাতে উৎকৃষ্ট অভিসন্ধি থাকিলেও তাহার পাপফল অবশ্যই ভোগ্য। এই শ্লোকে শ্রীভগবান্ যে নিত্যকর্ম্মের উল্লেখ করিলেন তাহা কর্ম্মাধিকারীর পক্ষে বটে, কিন্তু তাহা হিংসা বর্জ্জিত। জপ ব্যতীত মুমুক্ষুগণের পক্ষে অন্য কোন প্রকার নিত্যকর্ম্ম নির্দ্দিষ্ট হয় নাই; ব্রহ্মচারী ও গৃহস্থের জন্য যে নিত্যকর্ম্ম নির্দ্দিষ্ট হইয়াছে তাহাই বর্ত্তমান শ্লোকে কথিত হইল। সন্ধ্যাবন্দনাদি, স্নান, শৌচ শ্রাদ্ধ, তর্পণাদি এই সমস্ত নিত্যকর্ম্ম কর্ম্মাধিকারীর জন্য নির্দ্দিষ্ট হইয়াছে ॥ ৭ ॥

7. Having adopted the opinion of the Mema´nsakas that devotional, *Nitlya* and ceremonial *Ka´mya* works should never be abandoned the Lord now elucidates the theory of the Sa´nkhyas by classifying abandonment under 3 heads viz spiritual, essential and carnal or gross. The Lord accepts the Sha´nkhya theory that ceremonial works performed without desires have a binding effect and should be abjured like an evil. But this theory of attachment cannot apply to devotional works, such as daily prayers, ablutions, Pujahs &c which are commonly performed without any desire or motive. These must be performed by men of work as well as by men of wisdom who aspire after the final release.

স্বামী ॥ রাজসং ত্যাগং আহ—দুঃখং ইতি। যঃ কর্ত্তা আত্মবোধং বিনা কেবলং দুঃখং ইতি এবং মত্বা শরীরায়াসভয়াৎ নিত্যং কর্ম্ম ত্যজেৎ ইতি যৎ তাদৃশঃ ত্যাগঃ রাজসঃ

দুঃখস্য রাজসত্বাৎ অতঃ তং রাজসং ত্যাগং কৃত্বা স রাজসঃ পুরুষঃ ত্যাগ ফলং জ্ঞাননিষ্ঠা লক্ষণং ন এব লভতে ইত্যর্থঃ ॥ ৮ ॥

নমু মোহং বিনৈব দুঃখাত্মকং কর্ম্ম কায়ক্লেশ ভয়াত্ত্যজতি। করণানি হি কার্য্যং জনয়ন্তি শ্রাম্যন্তি তথাচ ন তত্ত্যাগস্তামসোযুক্তস্তত্রাহ; মোহ অভাবে দুঃখজনক কর্ম্ম কায়ক্লেশভয়ে পরিত্যাগ করিলে সেই ত্যাগ তামসিক নহে এই আশঙ্কায় বলিতেছেন।

যঃ=পুরুষ; কর্ম্মাধিকারী। দুঃখং ইতি এব=অনুৎপন্নান্তঃকরণশুদ্ধিতয়া কেবলং দুঃখজনকমিতি মত্বা; অন্তঃকরণের পবিত্রতার অভাব বশতঃ কেবল দুঃখজনক ইহা নিশ্চয় করিয়া। কায়ক্লেশভয়াৎ = শরীরদুঃখভয়াৎ; শারীরিক দুঃখ ভয়হেতু। যৎ=নিত্যং। কর্ম্ম=অগ্নিহোত্রাদিকং; অগ্নি হোত্রাদি কর্ম্ম। ত্যজেৎ=অনুষ্ঠান না করেন। সঃ= কর্ম্মাধিকারী; সেই কর্ম্মাধিকারী ব্যক্তি। রাজসং=রজোনিমিত্তং; রাজসিক। কৃত্বা= অনুষ্ঠায়; অনুষ্ঠান করিয়া। ত্যাগফলং=সাত্ত্বিক ত্যাগস্য ফলং জ্ঞাননিষ্ঠালক্ষণং; জ্ঞান লক্ষণবিশিষ্ট সাত্ত্বিক ত্যাগের ফল। ন লভেৎ=লভেত; আর্ষঃ প্রয়োগঃ, ন প্রাপ্নুয়াৎ; প্রাপ্ত হন না।

নিত্যকর্ম্মদ্বারা কোন প্রকার উপকার সাধিত হয় না; সন্ধ্যা উপাসনাদি কেবল পণ্ডশ্রম মাত্র; অদৃষ্টে যাহা থাকিবে তাহা অবশ্যই ফলিবে; পিতৃমাতৃশ্রাদ্ধ তর্পণাদি তদ্রূপ পণ্ডশ্রম মাত্র; মৃত ব্যক্তি কখন কি জলপিণ্ড গ্রহণ করিতে সমর্থ হয়; কালীপূজা, দুর্গোৎসব, ব্রাহ্মণভোজনাদি অনর্থক ব্যয় বাহুল্য মাত্র এই প্রকার ভ্রমাত্মক অভিসন্ধিদ্বারা বিচলিত হইয়া নিত্যকর্ম্ম পরিত্যাগ করিলে তাহাকে "তামসিক" ত্যাগ বলে। ব্রাহ্ম মুহূর্ত্তে গাত্রোত্থান করিয়া বারি স্পর্শ পূর্ব্বক প্রসন্নচিত্তে পরমাত্মার ধ্যান, অনন্তর নির্ম্মল জলে প্রাতঃস্নান করিয়া বসন ও উত্তরীয় ধারণ পূর্ব্বক সন্ধ্যোপাসনাদি নিত্য ক্রিয়া কলাপ সম্পন্ন করা অতি কষ্টসাধ্য ব্যাপার। বিশেষতঃ যখন শীতকালে তুষারকণা সংস্পৃষ্ট সমীরণ হিল্লোলে সমস্ত শরীর অস্থি মজ্জা সহিত থর থর কাঁপিতে থাকে তখন সূর্য্যোদয়ের অগ্রে সংযতবাক্ হইয়া অগ্নিতে আহুতি প্রদান ও শতবার গায়ত্রী জপ মহা কষ্টকর ব্যাপার, সূর্য্যোদয়ের অগ্রে নিদ্রার শিথিলতা অত্যন্ত দেহকষ্টকর, সহ্য করা যায় না; বিশেষতঃ প্রাতঃকালে কিঞ্চিৎ চা পান না করিলে আবার দেহে নানা প্রকার ব্যাধির সঞ্চার হয়; আকণ্ঠ জলে নিমজ্জিত হইয়া উদয়োন্মুখ দিবাকরকে নমস্কার ও তদনন্তর দেব ঋষি ও পিতৃগণের তর্পণাদিও মহা কষ্টকর ব্যাপার, এইরূপ অভিসন্ধিদ্বারা বিচলিত হইয়া আত্মা ও দেহের পরমোপকারী নিত্যকর্ম্ম সকল পরিত্যাগ করিলে তাহাকে রাজসিক ত্যাগ বলিয়া থাকে। এই প্রকার ত্যাগদ্বারা সাত্ত্বিক ত্যাগের ফল লাভ করা যায় না। সাত্ত্বিক ত্যাগ যাহা শ্রীভগবান্ পর শ্লোকে কীর্ত্তন করিতেছেন তদ্দ্বারা আত্মজ্ঞান লাভ হইয়া থাকে। এই আত্মনিষ্ঠা রাজসিক ত্যাগে সংসাধিত হয় না। তামসিক ত্যাগ অজ্ঞানতা নিবন্ধন, রাজসিক ত্যাগ দেহ ক্লেশকর ভয়নিবন্ধন। যাঁহারা রাজসিক ত্যাগ করিয়া থাকেন তাঁহারা অজ্ঞানতাদ্বারা বিচলিত হন

কার্য্যমিত্যেব যৎ কর্ম্ম, নিয়তং ক্রিয়তেঽর্জ্জুন।
সঙ্গং ত্যক্ত্বা ফলঞ্চৈব, স ত্যাগঃ সাত্ত্বিকো মতঃ॥ ৯॥

ভোঃ অর্জ্জুন! সঙ্গং ফলং চ এব ত্যক্ত্বা কার্য্যং ইতি এব যৎ নিয়তং কর্ম্ম ক্রিয়তে, সঃ ত্যাগঃ সাত্ত্বিকঃ মতঃ॥ ৯॥

হে অর্জ্জুন! আত্মাভিমান এবং ফলকামনা ত্যাগ করিয়া কর্ত্তব্য-বোধে যে নিত্যকর্ম্ম অনুষ্ঠিত হয় সেই ত্যাগ সাত্ত্বিক বলিয়া নিশ্চিত হইয়াছে॥ ৯॥

9. O Arjuna! when devotional works are performed because they must be performed, abandoning egoism and fruits such abandonment is styled spiritual.

না। তাঁহারা বিশেষরূপে জানেন যে নিত্যকর্ম্মদ্বারা আত্মা ও দেহের ক্রমোন্নতি সংসাধিত হইয়া থাকে, তথাপি কষ্টকর বিবেচনায় পরিত্যাগ করিয়া থাকেন। "দুঃখং ইতি এব" ইহাতে দুঃখ হইয়া থাকে অর্থাৎ কষ্টসাধ্য বলিয়াই। অন্তঃকরণের শুদ্ধি না হইয়া কেবল দুঃখজনক হয়। শ্রীভগবান্ বলিয়াছেন;—

"অজ্ঞানং চাভিজাতস্য পার্থ সম্পদমাসুরীম্॥" ১৬ অঃ ৪।

তামসিক আসুরিক সম্পদ অজ্ঞান সম্ভূত। মোহ হইতে যাহা সমুৎপন্ন তাহা তামসিক। মোহের অভাবে রাজসিক বৃত্তি উত্তেজিত হয়; আবার রাজসিকের অভাবে সাত্ত্বিক বৃত্তির স্ফুরণ হয়। কষ্টকর বিবেচনায় যে ত্যাগ তাহাতে তামসিকের অভাব বশতঃ উহা রাজসিক॥ ৮॥

8. Having described the carnal abandonment, the Lord now explains what is meant by essential abandonment. When devotional works are surrendered from delusion the abandonment is called carnal. When such works are rejected because they create bodily pain such rejection is called essential. Those who surrender devotional acts—Nitya-Karma—because they are calculated to cause bodily pain cannot reap any benefit because their rejection is essential—Rajasik—and not spiritual—Sattwika. The word "যৎ"—Jat—in this verse refers to devotional works. The word (সঃ) means the performer whose duty is to do work. The difference between the two abandonments viz carnal and essential is apparent. That

which is abandoned from delusion is carnal, while the abandonment for fear of bodily afflictions is called essential.

স্বামী॥ সাত্ত্বিকং ত্যাগং আহ কার্য্যং ইতি। কার্য্যং ইতি এব বুদ্ধ্বা নিয়তং—অবশ্যং কর্ত্তব্যতয়া বিহিতং কর্ম্ম সঙ্গং ফলং চ ত্যক্ত্বা ক্রিয়তে ইতি যং তাদৃশঃ ত্যাগঃ সাত্ত্বিকঃ মতঃ॥ ৯॥

সম্প্রতি সাত্ত্বিকং ত্যাগং বর্ণয়তি; এইক্ষণে সাত্ত্বিক ত্যাগের বিষয় বর্ণিত হইতেছে। সঙ্গং = কর্ত্তৃত্বাভিনিবেশং; আমি করিতেছি এইরূপ অভিমান। ফলং = ফলাভিলাষং; ফলাভিলাষ। কার্য্যং ইতি এব = কর্ত্তব্যমেবেতি বুদ্ধ্বা; অবশ্য কর্ত্তব্যবোধে। যং = বিধি প্রতিপাদিতং; শাস্ত্রোক্ত। নিয়তং কর্ম্ম = নিত্যং কর্ম্ম; নিত্যকর্ম্ম। ক্রিয়তে = অন্তঃকরণশুদ্ধি পর্য্যন্তং অনুষ্ঠীয়তে; চিত্তশুদ্ধি কাল পর্য্যন্ত অনুষ্ঠান করিয়া থাকে। স ত্যাগঃ = নিত্যকর্ম্মসু সঙ্গফল পরিত্যাগঃ; নিত্যকর্ম্মে অহংজ্ঞান ও ফলাশার পরিত্যাগ। সাত্ত্বিকঃ = সত্ত্বনির্ব্বৃত্তঃ; সত্ত্বগুণবিশিষ্ট। মতঃ = শিষ্টানাং অভিমতঃ; সাধুসম্মত।

এইক্ষণে সাত্ত্বিক ত্যাগের বিষয় বলিতেছেন। অহংজ্ঞান ও ফলকামনা পরিত্যাগ করিয়া কর্ত্তব্যবোধে নিত্যকর্ম্ম অনুষ্ঠিত হইলে সেই বিশেষণ-ত্যাগকে সাত্ত্বিক ত্যাগ বলে। নিত্যকর্ম্মের ফল নাই তাহা পূর্ব্বেই বলা হইয়াছে। তবে নিত্যকর্ম্মের ফলত্যাগ বন্ধ্যার পুত্র ত্যাগের ন্যায় হইতেছে। কাম্যকর্ম্মের ফল আছে "স্বর্গকামো যজেত" স্বর্গ প্রবৃত্তি জন্য যজ্ঞানুষ্ঠান করিবে। স্বর্গকামনা পরিত্যাগে যজ্ঞ অনুষ্ঠিত হইলে সেই ত্যাগ সাত্ত্বিক ত্যাগ। ফলকামনা কর্ত্তৃত্বাভিমান ত্যাগ করিয়া কাম্য ও নিত্যকর্ম্মের অনুষ্ঠানকে সাত্ত্বিক ত্যাগযুক্ত অনুষ্ঠান বলে। কোন একটী কর্ম্ম অভিসন্ধির তারতম্য বশতঃ কাম্য ও নিত্য হইতে পারে। প্রশংসা, প্রতিপত্তি লাভের জন্য সাধারণের উপকারার্থে একটী জলাধার খনন করিলে তাহা কাম্যকর্ম্ম এবং কর্ত্তব্যবোধে করিলে তাহা নিত্যকর্ম্ম হইয়া থাকে। ভগবান্ বর্ত্তমান শ্লোকে নিত্যকর্ম্মের কথা বলিতেছেন। ফলকামনা পরিত্যাগ করিয়া কাম্যকর্ম্মের অনুষ্ঠান ও কর্ত্তব্যবোধে নিত্যকর্ম্মের অনুষ্ঠান একই পদার্থ। নিত্যকর্ম্মেরও ফল আছে।

স্মৃতি বলিয়াছেন :—

সন্ধ্যামুপাসতে যেতু, সততং সংশিতব্রতাঃ।
বিধূতপাপাস্তে যান্তি, ব্রহ্মলোকমনাময়ম্॥

যিনি সংযত চিত্তে সন্ধ্যা উপাসনাদি কার্য্য করেন তিনি সর্ব্ব পাপ বিমুক্ত হইয়া ব্রহ্মলোকে গমন করেন। কিন্তু ইহা নিত্যকর্ম্মের গৌণফল। নিত্যকর্ম্মের মুখ্যফল সঞ্চিত পাপক্ষয় মাত্র। মুমুক্ষুগণও সঞ্চিত পাপক্ষয় জন্য নিত্যকর্ম্মের অনুষ্ঠান করেন। গৌণফল ত্যাগ পূর্ব্বক নিত্যকর্ম্মের অনুষ্ঠানকে সাত্ত্বিক ত্যাগ বলে। ভগবান্ এইরূপ ত্যাগকে এই শ্লোকে সাত্ত্বিক ত্যাগ বলিলেন।

নিত্যকর্ম্ম ফলানুযায়ী দ্বিবিধ প্রকারে বিভক্ত হইয়াছে; অর্থাৎ দৃষ্টার্থে ফলবিশিষ্ট নিত্যকর্ম্ম; এবং অদৃষ্টার্থে ফলজনক নিত্যকর্ম্ম। গর্ভাধানাদি দশ প্রকার সংস্কার দৃষ্টার্থে ফল-জনক নিত্যকর্ম্ম। সেই নিত্যকর্ম্মের বিষয় এই শ্লোকে কথিত হইল না।

এই শ্লোক সম্বন্ধে শ্রীমন্মধুসূদন সরস্বতীর টীকা অতি উপাদেয়। শ্রীভগবান্ চতুর্থ শ্লোকে বলিয়াছেন:—

"ত্যাগোহি পুরুষব্যাঘ্র ত্রিবিধঃ সংপ্রকীর্ত্তিতঃ"।

এইস্থলে ত্যাগ শব্দ এক বচনে ব্যবহৃত হইয়াছে। কিন্তু কেহ কেহ মনে করিতে পারেন যে শ্রীভগবান্ ত্যাগকে তিন ভাগে শ্রেণীবদ্ধ করিয়া তিন প্রকার ত্যাগের বিষয় বলিলেন। কিন্তু বাস্তবিক একটী পদার্থ ত্যাগকে বিশেষণাভাব ও বিশেষ্যাভাবে বর্ণিত হইয়াছে।

স্মৃতি বলিয়াছেন;—

"উপাত্তদুরিতক্ষয়কামঃ অহরহঃ সন্ধ্যামুপাসীত"।

এই বাক্যের মধ্যে "উপাত্তদুরিক্ষয়কামঃ" বিশেষণ ও "অহরহঃ সন্ধ্যামুপাসীত" বিশেষ্য। যাঁহার সঞ্চিত পাপ নাই তজ্জন্য ক্ষয় বাসনা নাই এবং যিনি সন্ধ্যাদি করেন না তিনি প্রকৃত কর্ম্মসন্ন্যাসী। যাঁহারা বিশেষণ ত্যাগ পূর্ব্বক বিশেষ্যের অনুষ্ঠান করেন তাঁহারা এই শ্লোকের সাত্ত্বিকত্যাগী। অপর যাঁহারা বিশেষ্য ত্যাগ করিয়া বিশেষণরূপ কামনাপূর্ণ তাঁহারা ভ্রমজন্য ত্যাগ বশতঃ তামসিক ও কায়ক্লেশ জন্য ত্যাগ বশতঃ রাজসিক ত্যাগী বলিয়া অভিহিত হইয়াছেন। উক্ত "উপাত্তদুরিতক্ষয়কামঃ অহরহঃ সন্ধ্যামুপাসীত" বাক্যের কোন অংশ পরিত্যক্ত হইলে তাহাকে বিশিষ্ট ত্যাগ বলে। অর্থাৎ বিশেষ্য ত্যাগ করিলেও বিশিষ্ট ত্যাগ এবং বিশেষণ ত্যাগ করিলেও বিশিষ্ট ত্যাগ। তজ্জন্য শ্রীভগবান্ একটী পদার্থকে তিন ভাগে প্রদর্শন করিলেন। ফল কথা ত্যাগ একটী মাত্র সাত্ত্বিকাদিভেদে তিনটী নহে।

নিত্যকর্ম্মের মুখ্য ও গৌণফল আছে কিন্তু সাত্ত্বিকত্যাগী উহার কোন ফল অপেক্ষা করেন না। যে পর্য্যন্ত চিত্তশুদ্ধি না হয় সে পর্য্যন্ত নিত্যকর্ম্মের অনুষ্ঠান করিবে; চিত্ত সম্যক্ প্রকার পবিত্র হইলে কর্ম্মসন্ন্যাস বিধেয় ॥ ৯ ॥

9. The Lord now describes spiritual abandonment—সাত্ত্বিকত্যাগঃ। It refers to the performance of devotional and ceremonial works without any desire. When devotional and ceremonial works are performed without any desire, such abandonment of the desire is called spiritual. It has been said before that devotional-works have no fruits. Hence the statement that devotional works should be performed without any desire for fruits, sounds like an anomaly. But devotional-works have fruits for no one

ন দ্বেষ্ট্যকুশলং কর্ম্ম, কুশলেনানুষজ্জতে।
ত্যাগী সত্ত্বসমাবিষ্টো, মেধাবী ছিন্নসংশয়ঃ ॥ ১০ ॥

(যঃ) ত্যাগী সত্ত্বসমাবিষ্টঃ, মেধাবী, ছিন্নসংশয়ঃ (সঃ) অকুশলং কর্ম্ম ন দ্বেষ্টি, কুশলে ন অনুষজ্জতে ॥ ১০ ॥

যে ত্যাগী সত্ত্বগুণবিশিষ্ট, স্থিরবুদ্ধিসম্পন্ন ও সংশয়রহিত তিনি দুঃখকর কার্য্যে বিরক্ত ও সুখকর কার্য্যে অনুরক্ত হন না ॥ ১০ ॥

10. The spiritual abandoner possessed of spiritual wisdom and free from all doubts, hateth not acts unpleasant nor is attached to acts which are pleasant.

---

will do an objectless work They have been subdivided into 2 parts—direct fruits—মুখ্যফলং and indirect fruits—গৌণফলং। The direct fruits of devotional works is expiation of accumulated sins and the indirect fruits is the attainment of heaven or Brahmaloka—ব্রহ্মলোকং। When both these fruits are abandoned and the devotional works are performed for the sake of duty only, such abandonment is called spiritual. When there is a cause there must be an effect, so that when devotional and even ceremonial works are performed without any desire for fruits their effect ie their direct and indirect fruits must of course follow such performance. But the spiritual men do not hanker after them.

The word 'Sangam' means attachment—আসক্তিঃ or the pride of egoism—কর্ত্তৃত্বাভিমানং। "নিয়তং কর্ম্ম" means devotional works. "কার্য্যং ইতি এব" means literally this must be performed. The reader should note that the abandoner described in the succeeding verse is the Shannya´see of the Geeta´—who has abandoned all actions.

স্বামী ॥ এবংভূত সাত্ত্বিকত্যাগ পরিনিষ্ঠিতস্য লক্ষণং আহ ন দ্বেষ্টি ইত্যাদি। সত্ত্বসমাবিষ্টঃ—সত্ত্বেন ব্যাপ্তঃ সাত্ত্বিকত্যাগী, অকুশলং—দুঃখাবহং শিশিরে প্রাতঃস্নানাদিকং কর্ম্ম ন দ্বেষ্টি, কুশলে চ সুখকরে কর্ম্মণি নিদাঘে মধ্যাহ্ন স্নানাদৌ ন অনুষজ্জতে—প্রীতিং ন করোতি। তত্র হেতুঃ মেধাবী—স্থিরবুদ্ধিঃ, যত্র পরপরিভবাদি মহৎ অপি দুঃখং সহতে স্বর্গাদি সুখং চ ত্যজতি তত্র কিয়ং এতং তাংকালিকং সুখং দুঃখং চ ইতি এব অনুসন্ধানবান্

ইত্যর্থঃ। অতএব ছিন্নঃ সংশয়ঃ—মিথ্যাজ্ঞানং দৈহিক সুখদুঃখয়োঃ উপাদিৎসা পরিজিহীর্ষা লক্ষণং যস্য সঃ ॥ ১০ ॥

সাত্ত্বিকস্য ত্যাগস্য দানায় সত্ত্বশুদ্ধিদ্বারেণ জ্ঞাননিষ্ঠাং ফলমাহ; সাত্ত্বিক ত্যাগ গ্রহণ জন্য চিত্তশুদ্ধিদ্বারা জ্ঞাননিষ্ঠার ফলের বিষয় কীর্ত্তন করিতেছেন।

যঃ ত্যাগী=সাত্ত্বিকেন ত্যাগেন যুক্তঃ পূর্ব্বোক্তেন প্রকারেণ কর্ত্তৃত্বাভিনিবেশং ফলাভিসন্ধিং চ ত্যক্ত্বান্তঃকরণশুদ্ধ্যর্থং বিহিত কর্ম্মানুষ্ঠায়ী; যিনি সাত্ত্বিক ত্যাগযুক্ত অর্থাৎ যে ব্যক্তি পূর্ব্বকথিত প্রকারে অভিমান ও ফলকামনা পরিত্যাগ করিয়া অন্তঃকরণ শুদ্ধির জন্য শাস্ত্রোক্ত কর্ম্মানুষ্ঠান করেন। সত্ত্বসমাবিষ্টঃ=সত্ত্বেনাত্মানাত্মবিবেকহেতুনা চিত্তগতেনাতিশয়েন সম্যগ্‌জ্ঞানপ্রতিবন্ধক রজস্তমোমলরাহিত্যেনাসমস্তাৎ ফলাব্যভিচারেণাবিষ্টো ব্যাপ্তো ভবতি; সত্ত্ব অর্থাৎ রজস্তমোমলরহিত চিত্তবৃত্তি যাহা সদসৎ বিবেচনার কারণ তদ্দ্বারা সমাবিষ্ট অর্থাৎ সম্যগ্‌ব্যাপ্ত। মেধাবী=মেধয়াত্মজ্ঞানলক্ষণয়া প্রজ্ঞয়া সংযুক্তস্তদ্বান্; আত্মজ্ঞান লক্ষণরূপ প্রজ্ঞাযুক্ত অর্থাৎ হিতবুদ্ধি যুক্ত। অথবা ব্রহ্মাত্মৈক্যজ্ঞানমেব—মেধানিত্যযুক্তঃ; অথবা জীবাত্মা ও পরমাত্মার অভেদ জ্ঞানরূপ মেধাযুক্ত ব্যক্তি। ছিন্নসংশয়ঃ=অহং ব্রহ্মাস্মীতি বিদ্যারূপয়ামেধয়া তদবিদ্যোচ্ছেদে তৎকার্য্য সংশয় বিপর্য্যয়শূন্যো ভবতি; আমি ব্রহ্ম এই বিদ্যারূপ মেধাদ্বারা অবিদ্যা এবং তাহার কার্য্য সংশয় ও বিপর্য্যয়শূন্য। অকুশলং কর্ম্ম=অশোভনং কাম্যং নিষিদ্ধং বা; অমঙ্গলজনক কাম্য ও নিষিদ্ধ কার্য্য। ন দ্বেষ্টি=ক্ষীণকর্ম্মত্বাৎ প্রতিকূলতয়া ন মন্যতে; কর্ম্মের ক্ষীণতা বশতঃ অসুখকর বলিয়া মনে করেন না। কুশলে=শোভনে নিত্যে কর্ম্মণি; অমঙ্গলজনক নিত্যকার্য্যে। ন অনুষজ্জতে=কর্ত্তৃত্বাভিমানরাহিত্যেন কৃতকৃত্যত্বাৎ প্রীতিং ন করোতি; কর্ত্তৃত্বাভিমান না থাকায় কৃতকার্য্য হেতু আনন্দিত হন না

সাত্ত্বিক ত্যাগ কি তাহা পূর্ব্ব শ্লোকে শ্রীভগবান্ কীর্ত্তন করিয়া এইক্ষণে তাহার ফলের বিষয় বলিতেছেন। সত্ত্বগুণবিশিষ্ট ত্যাগীর ক্রমোন্নতি প্রভাবে আত্মজ্ঞানের স্ফুরণদ্বারা জীবব্রহ্মে অভেদ জ্ঞান জন্মে; তজ্জন্য তিনি মেধাবী হইয়া থাকেন। তদনন্তর জ্ঞান ও বিজ্ঞানে তৃপ্তাত্মা অর্থাৎ আমিই সেই ব্রহ্ম এইরূপ জ্ঞানদ্বারা সমস্ত সংশয় ও বিপর্য্যয় ভাব পরিশূন্য হন; অর্থাৎ কর্ম্মযোগের পরিণামফল প্রাপ্ত হন। এবম্বিধ দেহী নবদ্বারযুক্ত শরীরে অবস্থান করিয়া "নৈব কুর্ব্বন্ ন কারয়ন্" নৈষ্কর্ম্ম্যলক্ষণযুক্ত জ্ঞাননিষ্ঠা প্রাপ্ত হন; এবং তজ্জন্য অমঙ্গলজনক কাম্যকর্ম্ম বা বিরক্তিজনক নিষিদ্ধ কর্ম্মে তাঁহার দ্বেষ, অথবা মঙ্গলজনক নিত্যকর্ম্মে তাঁহার অনুরক্তি হয় না। কর্ম্মফল পরিত্যাগ করায় তাঁহার নিকট পাপ ও পুণ্য সমান, তিনি পাপ পুণ্য উভয় হইতে অতীত। তিনি লোকহিতার্থে স্বদেশের মঙ্গলার্থে সহস্র ব্যক্তিকে বধ করিয়াও বধজন্য কোন প্রকার পাপে লিপ্ত হন না। আমি হত অথবা আমি হন্তা ঈদৃশ দেহাভিমান থাকিলেই পাপপঙ্কে লিপ্ত হইতে হয় তাদৃশ অভিমান না থাকিলে পাপ হইবে কেন, অভিমানই পাপ ও পুণ্যের কারণ।

ন হি দেহভৃতাশক্যং, ত্যক্তুং কর্ম্মাণ্যশেষতঃ।
যস্তু কর্ম্মফলত্যাগী, স ত্যাগীত্যভিধীয়তে ॥ ১১ ॥

হি দেহভৃতা কর্ম্মাণি অশেষতঃ ত্যক্তুং ন শক্যং। তু যঃ কর্ম্মফল-ত্যাগী স ত্যাগী ইতি অভিধীয়তে ॥ ১১ ॥

যেহেতু দেহাভিমানী, কর্ম্ম সকল সর্ব্বতোভাবে ত্যাগ করিতে পারেন না, সুতরাং যিনি কর্ম্মফলত্যাগী তিনি ত্যাগী বলিয়া কথিত হইয়া থাকেন ॥ ১১ ॥

11. An embodied-soul is incapable of abandoning exhaustively all actions; hence he who has renounced the fruits of action is called the abandoner.

যাবদ্ধতোস্মি হন্তাস্মী, ত্যাত্মানং মন্যতে স্বদৃক্।
তাবত্তদভিমানজ্ঞো, বাধ্যবাধকতা মিয়াৎ॥ ভাগবত।

এই ভাবটী অতি মহৎ তাহা ১৭শ শ্লোকে ব্যাখ্যা করা হইয়াছে। সাত্ত্বিকত্যাগী মহাত্মা পরিণামে ক্রমোন্নতি সহকারে বিবিদিষা ও বিদ্বৎ সন্ন্যাসী হইয়া থাকেন। আমরা এই শ্লোকটী শ্রীমন্মধুসূদন সরস্বতীর মতানুসারে অন্বয় করিলাম। শ্রীমচ্ছ্রীধর "সত্ত্বসমাবিষ্টঃ ত্যাগী মেধাবী ছিন্নসংশয়ঃ অকুশলং কর্ম্ম ন দ্বেষ্টি কুশলে ন অনুসজ্জতে"। এইরূপ অন্বয় করিয়াছেন। উভয় অন্বয়ের তাৎপর্য্য প্রায় একইরূপ। একজনের ব্যাখ্যায় ক্রমোন্নতি, অন্য জনের ব্যাখ্যায় সাত্ত্বিক ত্যাগের ফলস্বরূপ মেধা ইত্যাদি বুঝাইবে ॥ ১০ ॥

10. Having described what is meant by spiritual abandonment, the Lord explains in this verse the ultimate fruits which the abandoner obtains. He himself seeks no fruits; but as the ultimate result of his abandonment he becomes, as he ascends in his uphill career, possessed of pure intelligence—মেধা by which he sees the embodied soul and the universal soul as "One" and as a result of this he becomes in course of his evolution exempt from all doubts. ছিন্নসংশয়ঃ ie he believes that the soul in an embodied state is inactive and is pure even when doing work. As a result of this belief which he carries into effect he hates not unpleasant acts and likes no pleasant acts—ie he becomes free from the pairs of opposites.

The Lord then shews that the man of stable mind—"স্থিরপ্রজ্ঞঃ" of the 2nd Book, the man who has crossed the three qualities—"গুণাতীতঃ" of the fourteenth Book and the spiritual Renouncer of this Book are in effect identical in the course of their evolutions. Thus there is no difference between সন্ন্যাসঃ and ত্যাগঃ in their highest spiritual sense.

স্বামী ॥ নন্থ এবংভূতাৎ কর্ম্মফলত্যাগাৎ বরং সর্ব্বকর্ম্মত্যাগঃ, তথা সতি কর্ম্মবিক্ষেপাভাবেন জ্ঞাননিষ্ঠাসুখং সংপদ্যতে তত্র আহ—ন হি ইতি। দেহভৃতা—দেহাভিমানবতা নিঃশেষেণ সর্ব্বাণি কর্ম্মাণি ত্যক্তুং ন হি শক্যানি। তং উক্তং "ন হি কশ্চিৎ ক্ষণমপি জাতু তিষ্ঠত্যকর্ম্মকৃৎ," ইত্যাদিনা। তস্মাৎ যস্তু কর্ম্মাণি কুর্ব্বন্ অপি কর্ম্মফলত্যাগী সঃ এব মুখ্যঃ ত্যাগী ইতি অভিধীয়তে ॥ ১১ ॥

যোঽধিকৃতঃ পুরুষঃ পূর্ব্বোক্তরূপেণ কর্ম্মযোগানুষ্ঠানেন ক্রমেণ সংস্কৃতাত্মা সন্ জন্মাদিবিক্রিয়ারহিতত্বেন নিষ্ক্রিয়মাত্মানমাত্মত্বেন সম্বুদ্ধঃ স সর্ব্বকর্ম্মাণি মনসা সন্ন্যস্য নৈষ্কর্ম্মলক্ষণাং জ্ঞাননিষ্ঠামশ্নুত ইত্যেতৎ পূর্ব্বোক্তস্য কর্ম্মযোগস্য প্রয়োজনং পূর্ব্বশ্লোকেন উক্তং, যঃ পুনরধিকৃত দেহাত্মাভিমানিত্বেন আত্মকর্ত্তৃত্বাভিজ্ঞানতয়াহং কর্ত্তেতি নিশ্চিতবুদ্ধিস্তস্যাশেষকর্ম্ম পরিত্যাগস্যাশক্যত্বাৎ কর্ম্মফলত্যাগেন চোদিত কর্ম্মানুষ্ঠান এবাধিকারো ন ত্যাগ ইত্যেতমর্থং দর্শয়িতুমাহ; যে অধিকারী পুরুষ পূর্ব্বকথিতরূপে কর্ম্মযোগানুষ্ঠানদ্বারা ক্রমে বিশুদ্ধাত্মা হইয়া জন্মমৃত্যুরহিত ক্রিয়াশূন্য আত্মাকে অভেদরূপে উপলব্ধি করিয়াছেন, তিনি সকল কর্ম্ম চিত্তদ্বারা সম্যগ্‌রূপে ত্যাগ করিয়া নিষ্কর্ম্ম লক্ষণযুক্ত জ্ঞাননিষ্ঠা ভোগ করেন; ইহা পূর্ব্বকথিত কর্ম্মযোগের পরিণামফল "ন দ্বেষ্টি" শ্লোকদ্বারা কথিত হইল। অধুনা যে কর্ম্মাধিকারী পুরুষ দেহ ও আত্মাভিমানদ্বারা আমিই কর্ম্ম করিতেছি এইরূপ নিশ্চয় বুদ্ধিযুক্ত তাঁহার পক্ষে সর্ব্বকর্ম্ম সন্ন্যাস অসম্ভব। কর্ম্মফল ত্যাগদ্বারা শাস্ত্রোক্ত কর্ম্মানুষ্ঠানে অধিকার বাস্তবিক ত্যাগ নহে এইরূপ অর্থ প্রকাশ করিতেছেন।

হি=যস্মাৎ; যেহেতু। দেহভৃতা=দেহ+(ভৃ+কিপ্); দেহং বিভর্ত্তীতি; অর্থাৎ স্থূল সূক্ষ্ম শরীরেন্দ্রিয় সংঘাতং বিভর্ত্তি অনাদ্যবিদ্যাবাসনাবশাদ্ব্যবহার যোগ্যত্বেন কল্পিতমসত্যমপি সত্যতয়া স্বভিন্নতয়া পশ্যন্ ধারয়তি পোষয়তি চেতি তেন আত্মাভিমানিনা; ইন্দ্রিয় সমষ্টি স্থূল ও সূক্ষ্ম শরীরকে দেহ বলা যায়। অনাদি আদ্য বাসনাবশতঃ অসত্যকে সত্য কল্পনা এবং আত্মাকে দেহ হইতে ভিন্ন জ্ঞানে উক্ত দেহকে ধারণ ও পোষণ করেন তিনি। কর্ম্মাণি = নিত্যকর্ম্মাণি; নিত্যকার্য্য সকল। অশেষতঃ = নিঃশেষেণ; সম্পূর্ণ ভাবে। ত্যক্তুং=সন্ন্যাসিতুং; পরিত্যাগ করিতে। ন শক্যং=ন শক্যানি সত্যাং কারণসামগ্র্যাং কার্য্যত্যাগস্যাশক্যত্বাৎ; সাধ্য নহে, যেহেতু কারণসামগ্রী থাকিলে কার্য্যত্যাগ অতি কষ্টকর। তু=দুর্লভত্বদ্যোতনার্থঃ; সর্ব্বকর্ম্ম ত্যাগ অত্যন্ত দুর্লভ তাহা প্রকাশ জন্য তু শব্দ ব্যবহার করিলেন। যঃ—অজ্ঞোঽধিকারী; যে অজ্ঞানাবিষ্ট কর্ম্মাধিকারী। কর্ম্মফলত্যাগী=সত্ত্ব-

শুদ্ধ্যর্থং কর্ম্মাণি কুর্ব্বন্নপি ভগবদনুকম্পয়া তৎকাল ফলত্যাগী; চিত্তশুদ্ধি জন্য কর্ম্মানুষ্ঠান করিলেও ভগবদনুগ্রহে সেই কর্ম্মানুষ্ঠানের ফল সকল পরিত্যাগ করেন। স ত্যাগী ইতি অভিধীয়তে=গৌণ্যা বৃত্ত্যা অত্যাগ্যপি ত্যাগীতি কৃত্বা কথ্যতে; বাস্তবিক ত্যাগী না হইলেও গৌণীলক্ষণাদ্বারা ত্যাগী বলিয়া কথিত হন।

পূর্ব্ব শ্লোকে মুখ্যত্যাগীর বিষয় কীর্ত্তন করিয়া শ্রীভগবান্ অধুনা গৌণত্যাগীর বিষয় বলিতেছেন। যাঁহারা দুর্ল্লভ আত্মজ্ঞান লাভ করিয়া কর্ত্তৃত্বাভিমান, কাম্য বা নিষিদ্ধ কর্ম্ম এবং তাহাদিগের ফলত্যাগ করিয়াছেন তাঁহারা মুখ্যত্যাগী। আর যাঁহারা কর্ত্তৃত্বাভিমান ত্যাগ করিতে সমর্থ হন নাই অথচ কর্ম্মফল ত্যাগ করিয়াছেন তাঁহারা গৌণত্যাগী। শ্রীমচ্ছঙ্করাচার্য্য ও শ্রীমন্মধুসূদন সরস্বতীর মতানুসরণ করিয়া আমরা ১০ম এবং ১১শ শ্লোকের ব্যাখ্যা করিলাম। তাঁহাদিগের মতে ১০ম শ্লোকের মুখ্যসন্ন্যাসী প্রকৃত "ত্যাগী" পদবাচ্য; একাদশ শ্লোকের লিখিত "ত্যাগী" বাস্তবিক ত্যাগী নহে, তবে অনুষ্ঠানের ফলকামনা পরিত্যাগ করায় ভগবান্ তাঁহাদিগকে প্রশংসা করিয়া ত্যাগী বলিয়াছেন। বাস্তবিকপক্ষে তাহারা অত্যাগী মধ্যে গণ্য। যাঁহারা কর্ম্ম, কর্ত্তৃত্বাভিমান এবং ফলকামনা পরিত্যাগ করিয়াছেন তাঁহারাই মুখ্যত্যাগী। আত্মা নিষ্ক্রিয় ও দেহে অবস্থান করিয়া কোন কার্য্য করেন না; কাহাকেও কোন কার্য্যে উত্তেজিত করেন না, এইরূপ জ্ঞানের বিজ্ঞানদ্বারা যাঁহারা সর্ব্বসংশয় শূন্য হইয়া মঙ্গলজনক কর্ম্মে আসক্ত অথবা অমঙ্গলজনক কার্য্যে বিরক্ত নহেন তাঁহারাই গুণাতীত মুখ্যসন্ন্যাসী। যেমন কারণের অভাবে কার্য্যাভাব হইয়া থাকে তদ্রূপ কর্ত্তৃত্বাভিমান অথবা অহংজ্ঞান পরিশূন্য হইলে আসক্তি বা সক্তি কিছুই থাকে না। এইরূপ উদাসীন ব্যক্তি অতি দুর্ল্লভ। তজ্জন্য আমরা ইহার উপলব্ধি করিতে সমর্থ নহি। কিন্তু দেহাভিমানী অশেষ কর্ম্মের কর্ত্তৃত্বজ্ঞান কদাপি পরিত্যাগ করিতে সমর্থ হন না। তিনি ফলকামনা পরিত্যাগ করিয়া কর্ম্মানুষ্ঠান ও অহংজ্ঞান জন্য ত্যাগের সম্পূর্ণ ফল লাভ করিতে পারেন না। শ্রীমচ্ছঙ্করাচার্য্য ও শ্রীমন্মধুসূদন সরস্বতী এই শ্লোকদ্বয়ের উক্তরূপ ব্যাখ্যা করিয়াছেন কিন্তু শ্রীমচ্ছ্রীধরস্বামী অন্যরূপ ব্যাখ্যা করেন। তিনি বলেন ১০ম ও ১১শ শ্লোকের ত্যাগীই মুখ্যত্যাগী তাঁহাদিগের মধ্যে কোনও পার্থক্য নাই কেন না যাঁহারা কর্ম্মের ফলকামনা ত্যাগ করিয়াছেন তাঁহারাই প্রকৃত ত্যাগী; কর্ত্তৃত্বাভিমান পরিত্যাগ অসম্ভব; তজ্জন্য শ্রীভগবান্ ১১শ শ্লোকের অবতারণা করিয়াছেন। দেহধারী কাম্যকর্ম্ম পরিত্যাগ করিতে পারেন কিন্তু নিত্যকর্ম্ম পরিত্যাগ করা সাধারণতঃ অসম্ভব; এজন্য যাঁহারা ফলকামনা ত্যাগ করেন তাঁহারাই প্রকৃত ত্যাগী। শিশিরে প্রাতঃস্নানাদি কষ্টকর নিত্যকর্ম্মে তিনি বিরক্ত নহেন; এবং নিদাঘকালে মধ্যাহ্নস্নানাদি প্রীতিকর বলিয়াও তাহাতে তিনি অনাসক্ত। শ্রীভগবান্ বলিয়াছেন:— "ন হি কশ্চিৎ ক্ষণমপি জাতু তিষ্ঠত্যকর্ম্মকৃৎ"। কোন ব্যক্তি কখন কর্ম্ম পরিত্যাগ করিয়া ক্ষণকালের জন্যও অবস্থিতি করিতে পারে না। এই শ্লোকে স্বামীজির মতে "কশ্চিৎ" শব্দের

অর্থ জ্ঞানী বা অজ্ঞানী; কিন্তু শঙ্কর ও মধুসূদনের মতে উক্ত শব্দের অর্থ কর্ম্মানুরাগী অজিতেন্দ্রিয় পুরুষ। (প্রথম খণ্ডের ১২৮ পৃষ্ঠা দেখ।) টীকাকারগণের মতভেদ উল্লেখ করিলাম। শ্রীভগবানের মতে যিনি কাম্য ও নিষিদ্ধ কর্ম্ম, কর্ম্মফল ও কর্ত্তৃত্বাভিমান সম্পূর্ণরূপে পরিত্যাগ করিয়াছেন তিনিই মুখ্যসন্ন্যাসী। যে সকল নিত্যকর্ম্ম দেহধারীর পক্ষে পরিত্যাগ করা যায় না, তাহার অনুষ্ঠান তিনি করিয়া থাকেন। এই সকল নিত্যকর্ম্মকে অপরিহার্য্য নিত্যকর্ম্ম বলিয়া থাকে। যিনি ফলকামনা বিরহিত হইয়া নিত্য ও কাম্যকর্ম্মের অনুষ্ঠান করেন, কিন্তু যিনি কর্ত্তৃত্বাভিমান পরিত্যাগ করিতে পারেন নাই তিনি ত্যাগী হইয়াও কার্য্যতঃ অত্যাগী। কর্ত্তৃত্বাভিমান পরিত্যাগ না করিলে কর্ম্মানুষ্ঠান সংসারবন্ধনের কারণ হইয়া থাকে। অন্তঃকরণ শুদ্ধ না হইলে এই সকল কর্ম্মানুষ্ঠান, অনুষ্ঠাতাকে ত্রিবিধ অর্থাৎ ইষ্ট, অনিষ্ট ও মিশ্রিত ফলপ্রদান করিয়া থাকে তাহা পর শ্লোকে বর্ণিত হইতেছে॥১১॥

11. It is difficult though not impossible to give up egoism—অহংকারং or the idea that I am performing the action. For an embodied soul possessed of the organs of sense and action and built up as it were with a deep-seated sense of individuality to give up exhaustively this idea of self in the midst of numerous actions is exceedingly difficult. Therefore if the embodied-soul simply abandons fruits of action, he may be called an abandoner though a true abandoner he is not. A true abandoner is he who has given up the idea of self- কর্ত্তৃত্বাভিমানং plus action—কর্ম্ম and fruits of action—কর্ম্মফলং। Action cannot bind such an abandoner though he may be doing unavoidable devotional works. Such an abandoner, however, does not perform ceremonial-works. The Lord has described such an abandoner in verse 10. In this verse He refers to such men who have given up the fruits of action but not the actions themselves nor the idea of self. The Lord is explaining the religious ( not legal ) responsibility of the embodied-soul regarding action done by it. An example may make the meaning clear. A kills B. A true abandoner is incapable of doing this action; and he is called a Shannya´shi as described in verse 10, of this Book. As regards the murderer A, he is subdivided into 3 classes viz spiritual ( ইষ্টঃ ) essential ( মিশ্রঃ ) and carnal ( অনিষ্টঃ ). If A had no evil intention, but committed the action in furtherance of his duty, no sin would stain his soul. Nevertheless as the action was done he is bound to re-incarnate in the manner mentioned in verse 41 Book VI. But if he

অনিষ্টমিষ্টং মিশ্রঞ্চ, ত্রিবিধং কর্ম্মণঃ ফলম্।
ভবত্যত্যাগিনাং প্রেত্য, ন তু সন্ন্যাসিনাং ক্বচিৎ ॥ ১২ ॥

অত্যাগিনাং প্রেত্য কর্ম্মণঃ ফলং অনিষ্টং ইষ্টং মিশ্রং চ ত্রিবিধং ভবতি। তু সন্ন্যাসিনাং ক্বচিৎ ( ফলং ) ন ( ভবতি ) ॥ ১২ ॥

অত্যাগিগণের পরকালের কর্ম্মের ফল অনিষ্ট, ইষ্ট ও উভয় মিশ্রিত ভেদে ত্রিবিধ হইয়া থাকে। কিন্তু সন্ন্যাসিগণের কোন ফল হয় না ॥১২॥

12. Threefold, evil, good and mixed, is the fruit of action which the non-abandoner obtaineth after death. But the abandoner obtaineth no fruits whatever.

---

( A ) did the work to shew valour or martyrdom his action is essential and he gets the mixed ( মিশ্রঃ ) fruit. But if A kills B treacherously to serve an end his action is carnal and he gets the sinful fruit ( অনিষ্টঃ ). The above explanation is approved by Shankar and Madhusudan. But Sridhar explains verses 10 and 11 in a different way. According to him the identical spiritual abandoner is represented in verses 10 and 11. This abandoner becomes a man of fixed resolution ( মেধাবী ), whom greatest calamity or supreme happiness cannot move. He performs his duties, having gone beyond the range of the 3 qualities. Being possessed of a constitution which cannot stay for a single moment without action, he is called an abandoner if he succeeds to give up fruits of actions only. Sridhar does not introduce the question of egoism in these two verses.

স্বামী ॥ এবংভূতস্য কর্ম্মফলত্যাগস্য ফলং আহ—অনিষ্টং ইতি। অনিষ্টং—নারকিত্বং, ইষ্টং—দেবত্বং, মিশ্রং—মনুষ্যত্বং, এবং ত্রিবিধং পাপস্য পুণ্যস্য চ উভয় মিশ্রস্য চ কর্ম্মণঃ যৎ ফলং প্রসিদ্ধং তৎসর্ব্বং অত্যাগিনাং—সকামানাং এব প্রেত্য—পরত্র ভবতি তেষাং ত্রিবিধ কর্ম্মসম্ভবাৎ ন তু সন্ন্যাসিনাং কচিৎ অপি ভবতি। সন্ন্যাসীশব্দেন অত্র ফলত্যাগ সাম্যাৎ প্রকৃতাঃ কর্ম্মফলত্যাগিনঃ গৃহ্যন্তে, "অনাশ্রিতঃ কর্ম্মফলং কার্য্যং কর্ম্ম করোতি যঃ। স সন্ন্যাসী চ যোগী চ" ইতি এবং আদৌ কর্ম্মফলত্যাগিষু সন্ন্যাসিশব্দপ্রয়োগদর্শনাৎ। তেষাং সাত্ত্বিকানাং পাপাসম্ভবাৎ ঈশ্বরার্পণেন চ পুণ্যফলস্য ত্যক্তত্বাৎ ত্রিবিধং অপি কর্ম্মফলং ন ভবতি ইত্যর্থঃ ॥ ১২ ॥

নন্থ দেহভৃতঃ পরমাত্মজ্ঞানশূন্যস্য কর্ম্মিণোপি কর্ম্মফলাভিসন্ধিত্যাগিত্বেন গৌণসন্ন্যাসিনঃ পরমাত্মজ্ঞানবতোদেহাভিমানরহিতস্য সর্ব্বকর্ম্মত্যাগিনো মুখ্যসন্ন্যাসিনশ্চ কঃ ফলে বিশেষো যদলাভেন গৌণত্বমেকস্য যল্লাভেন চ মুখ্যত্বমন্যস্য কর্ম্মফলত্যাগিত্বং তু দ্বয়োরপি তুল্যমিত্যন্যো বিশেষোবাচ্যঃ ইত্যুচ্যতে ; পরমাত্মজ্ঞানবিশিষ্ট কর্ত্তৃত্বাভিমানরহিত সর্ব্বকর্ম্মত্যাগী মুখ্যসন্ন্যাসী, ইহাদিগের ফল বিশেষ কি ? কারণ উভয়ই কর্ম্মফলত্যাগী রূপে সমান। এমন কি বিশেষ গুণ আছে, যাহার অভাবে একের গৌণত্ব ও যাহার লাভে অপরের মুখ্যত্ব হইতেছে ; সেই বিশেষ গুণের বিষয় বলিতেছেন ;

অত্যাগিনাং = কর্ম্মফলত্যাগীত্বেঽপি কর্ম্মানুষ্ঠায়িনাং গৌণসন্ন্যাসিনাং ; কর্ম্মফলত্যাগী হইলেও কর্ম্মানুষ্ঠানকারী গৌণসন্ন্যাসিগণের। প্রেত্য = শরীরপাতাদূর্দ্ধং ; দেহ পতনের পর। কর্ম্মণঃ = ধর্ম্মাধর্ম্মলক্ষণস্য কার্য্যস্য ; ধর্ম্মাধর্ম্মরূপ কার্য্য সকলের। ফলং = মায়াময়ং শরীরগ্রহণং ; ফল্গুতয়ালয়মদর্শনং গচ্ছতীতি নিরুক্তেঃ ; ফল্গু নদীর জল যেমন অদৃষ্টভাবে প্রবাহিত হয় সেই প্রকার মায়াময় দেহধারণরূপ পরিণাম। অনিষ্টং = নরকতির্য্যকাদি লক্ষণং ; নরক ও পশ্বাদিরূপ। ইষ্টং = দেবাদিলক্ষণং ; দেবাদিরূপ। মিশ্রং = ইষ্টানিষ্ট সংযুক্তং মনুষ্যলক্ষণং ; সুখ দুঃখ মিশ্রিত মনুষ্যরূপ। ত্রিবিধং = ত্রিপ্রকারং ফলং ; তিন প্রকার ফল। ভবতি = উৎপদ্যতে ; উৎপন্ন হইয়া থাকে। তু = অবধারণার্থে ; নিশ্চয়জন্য তুশব্দ ব্যবহার করিয়াছেন। সন্ন্যাসিনাং = পরমহংস পরিব্রাজকানাং কেবল জ্ঞাননিষ্ঠানাং ; কেবল জ্ঞাননিষ্ঠাযুক্ত পরমহংস ও পরিব্রাজকগণের। ক্বচিৎ = কালে দেশে বা ; কোন কালে বা দেশে। ন ভবতি = নোৎপদ্যতে ; উৎপন্ন হয় না।

সর্ব্বকর্ম্মত্যাগী পরমাত্মজ্ঞানবিশিষ্ট কর্ত্তৃত্বাভিমানরহিত ব্যক্তি মুখ্যসন্ন্যাসী। কর্ম্মানুষ্ঠায়ী আত্মজ্ঞানশূন্য কর্ম্মফলত্যাগী গৌণসন্ন্যাসী, উভয় মহাত্মার গুণ সকল বর্ণন করিলাম। মুখ্যসন্ন্যাসী কেবল কর্ত্তৃত্বাভিমান ও ফলকামনা ত্যাগ করিয়াছেন এমত নহে, তিনি সমস্ত কর্ম্মও পরিত্যাগ করিয়াছেন, তিনি কেবল অপরিহার্য্য নিত্যকর্ম্মের অনুষ্ঠান করিয়া থাকেন। তাঁহার অন্তঃকরণ শুদ্ধ হইয়াছে এবং তিনি কর্ত্তৃত্বাভিমান সম্যক্‌রূপে পরিত্যাগ করিয়াছেন। ভগবদনুকম্পায় তিনি পরমাত্মদর্শী মহাত্মা ও সুদুর্লভ মোক্ষপদের সম্পূর্ণ অধিকারী। তিনিই দশম শ্লোকের মুখ্যসন্ন্যাসী। যাঁহারা গৌণসন্ন্যাসী তাঁহারাই অত্যাগী। তাঁহাদিগের বিষয় ১১শ ও ১২শ শ্লোকে বর্ণিত হইতেছে। মুখ্যসন্ন্যাসী অন্তঃকরণের পবিত্রতানিবন্ধন পরব্রহ্মকে দর্শন করিয়াছেন গৌণ অথবা অত্যাগীর অন্তঃকরণ বিক্ষেপপূর্ণ ও অশুদ্ধ তজ্জন্য আত্মদর্শন অসম্ভব। মুখ্যসন্ন্যাসী সর্ব্বকর্ম্ম ফলকামনা ও কর্ত্তৃত্বাভিমান সম্যক্‌রূপে পরিত্যাগ করিয়াছেন, কিন্তু গৌণসন্ন্যাসী অথবা অত্যাগী কর্ম্ম, কর্ম্মফল এবং কর্ত্তৃত্বাভিমান পরিত্যাগ করিতে পারেন নাই। গৌণসন্ন্যাসী সকাম ও নিষ্কাম দুই শ্রেণীতে বিভক্ত। নিষ্কাম গৌণসন্ন্যাসী কর্ম্মফল ত্যাগ করিয়াছেন কিন্তু কর্ম্মানুষ্ঠান এবং কর্ত্তৃত্বাভিমান পরিত্যাগ করিতে পারেন নাই। তাঁহার অন্তঃকরণ শুদ্ধ হয় নাই। তজ্জন্য তাঁহার প্রেত্য

কর্ম্মফল ইষ্ট অর্থাৎ মরণান্তে অন্তঃকরণ শুদ্ধি ও পরমাত্মদর্শনজন্য তাঁহার জন্মগ্রহণ করিতে হয়। তিনি উচ্চ ব্রাহ্মণ কুলে অথবা দেববংশে জন্মগ্রহণ করেন। সকাম গৌণসন্ন্যাসী অথবা অত্যাগী রাজস কর্ম্মের জন্য মিশ্রফল এবং তামস কর্ম্মের অনিষ্ট ফল লাভ করিয়া থাকেন। রাজস ও তামস ত্যাগ কাহাকে বলে পূর্ব্বে তাহা উল্লিখিত হইয়াছে। রাজস-ত্যাগী মনুষ্যকুলে ও তামসত্যাগী পশ্বাদি যোনিতে জন্মগ্রহণ করেন। কিন্তু সন্ন্যাসিগণের কর্ম্মফল নাই। কারণের অভাব হইলে কার্য্যেরও অভাব হয়। সন্ন্যাসিগণ কর্ম্মানুষ্ঠান করেন না তাঁহাদিগের কর্তৃত্বাভিমান নাই এবং ফলকামনা হৃদয়ে স্থান পায় না। তজ্জন্য মরণান্তে ইষ্টানিষ্ট মিশ্র ফলভোগী হন না; নির্ম্মল মুক্তিলাভ করেন॥ ১২ ॥

12. The Lord explains the difference in the fruits of action which the abandoner and the non-abandoner obtain after death. The true abandoner—মুখ্যসন্ন্যাসী has no fruits to obtain, because he has abandoned actions devotional and ceremonial, egoism and fruits of action. He is the true Tyagee of the Geeta´. He performs only such devotional works—নিত্যকর্ম্ম as are necessary for the maintenance of life. But the non-abandoner may be divided under two major heads.

(*i*) Who have not abandoned actions but have abandoned fruits. They are the spiritual abandoner—সাত্ত্বিকত্যাগী। They have been described in verse 9.

(*ii*) Who have abandoned actions but not the fruits &c. They are subdivided under 2 minor heads;—

(*a*) Essential, Ra´jasik abandoner described in verse 7.

(*b*) Carnal, Ta´masik abandoner described in verse 8.

The spiritual-abandoner of verse 9 obtains after death good fruits ইষ্টং ফলং, by becoming a higher-man in his re-incarnation. The essential abandoner obtains after death mixed fruits মিশ্রং ফলং, by becoming a man and the carnal-abandoner obtains after death evil fruits—অনিষ্টং ফলং, by descending into bestial-wombs. The spiritual-abandoner enjoys unmixed happiness in his re-incarnation, while the essential-abandoner enjoys happiness and misery and the carnal misery alone. But the true abandoner মুখ্যসন্ন্যাসী obtains no fruits. He gets the Nirbana of the Sha´nkhya. This class of Maha´tma´s has been described in verse 10.

পঞ্চৈতানি মহাবাহো, কারণানি নিবোধ মে।
সাংখ্যে কৃতান্তে প্রোক্তানি, সিদ্ধয়ে সর্ব্বকর্ম্মণাম্ ॥ ১৩ ॥

ভোঃ মহাবাহো! সর্ব্বকর্ম্মণাং সিদ্ধয়ে কৃতান্তে সাঙ্খ্যে এতানি পঞ্চকারণানি প্রোক্তানি (তানি) মে নিবোধ ॥ ১৩ ॥

হে মহাবাহো! সর্ব্বকর্ম্ম সিদ্ধির জন্য কার্য্যসমাপ্তিনিরূপক বেদান্ত শাস্ত্রে এই পাঁচটী কারণ কথিত হইয়াছে। তাহা আমার নিকট অবগত হও ॥ ১৩ ॥

13. O mighty-armed! learn from Me these five which have been declared in the Sh'ankya-system as causes for the accomplishment of all actions.

স্বামী ॥ ননু কর্ম্ম কুর্ব্বতঃ কর্ম্মফলং কথং ন ভবেৎ ইতি আশঙ্ক্য সঙ্গত্যাগিনঃ নিরহঙ্কারস্য কর্ম্মলেপঃ ন অস্তি ইতি উপপাদয়িতুং আহ—পঞ্চ ইতি পঞ্চভিঃ। সর্ব্বকর্ম্মণাং সিদ্ধয়ে—নিষ্পত্তয়ে, ইমানি—বক্ষ্যমাণানি পঞ্চকারণানি মে বচনাৎ নিবোধ—জানীহি। আত্মনঃ কর্ত্তৃত্বাভিমান নিবৃত্ত্যর্থং অবশ্যং এতানি জ্ঞাতব্যানি ইতি এবং তেষাং স্তুত্যর্থং এব আহ সাংখ্য ইতি। সম্যক্ খ্যায়তে—জ্ঞায়তে পরমাত্মা অনেন ইতি সাংখ্যং—তত্ত্বজ্ঞানং তস্মিন্ প্রকাশমানঃ আত্মবোধঃ সাংখ্যঃ. তস্মিন্ কৃতং কর্ম্ম তস্য অন্তঃ—সমাপ্তিঃ অস্মিন্ ইতি কৃতান্তঃ তস্মিন্ বেদান্ত সিদ্ধান্ত ইত্যর্থঃ। যদ্বা সংখ্যায়ন্তে—গণ্যন্তে তত্ত্বানি অস্মিন্ ইতি সাংখ্যং, কৃতঃ অন্তঃ—নির্ণয়ঃ অস্মিন্ ইতি কৃতান্তং সাংখ্যশাস্ত্রং এব তস্মিন্ প্রোক্তানি অতঃ সম্যক্ নিবোধঃ ইত্যর্থঃ ॥ ১৩ ॥

তত্রাত্মজ্ঞানরহিতস্য সংসারিত্বে হেতুঃ কর্ম্মত্যাগাসম্ভব উক্তঃ ন হি দেহভৃতা শক্যং ত্যক্তুং কর্ম্মাণ্যশেষতঃ ইতি তত্রাজ্ঞস্য কর্ম্মত্যাগাসম্ভবে কো হেতুঃ কর্ম্মহেতাবধিষ্ঠানাদি পঞ্চকে তাদাত্ম্যাভিমান ইতীমমর্থং চতুর্ভি শ্লোকৈঃ প্রপঞ্চয়তি; আত্মজ্ঞানবিহীন সংসারীর পক্ষে কর্ম্মত্যাগ অসম্ভব ইহা পূর্ব্বে বলা হইয়াছে। ন হি দেহভৃতা শক্যং ইত্যাদি দ্বারা কিজন্য অজ্ঞানীর কর্ম্মত্যাগ অসম্ভব এই প্রশ্নের উত্তরে অধিষ্ঠানাদি পঞ্চ, আত্মাভিমান কর্ম্মের হেতু ইহা প্রদর্শন করিবার জন্য চারিটী শ্লোক বলিতেছেন।

মহাবাহো=চেতঃ সমাধান বিধানেন মহাবাহুত্বেন চ সৎ পুরুষ এব শক্তোজ্ঞাতুমিতি সূচয়তি; অর্জ্জুনের বাহুবল ও চিত্তের একাগ্রতা আছে ইহা দেখাইবার জন্য মহাবাহু শব্দ ব্যবহার করিলেন। সর্ব্বকর্ম্মণাং=সকল কার্য্যানাং; সকল প্রকার কার্য্যের। সিদ্ধয়ে= নিষ্পত্তয়ে; কার্য্য সফল করিবার জন্য। কৃতান্তে=কৃতস্য অন্তঃ পরিসমাপ্তিঃ তত্ত্বজ্ঞানোং-

পত্ত্যা যত্র তস্মিন্; তত্ত্বজ্ঞানের উৎপত্তি দ্বারা কার্য্যের পরিসমাপ্তি যাহাতে অর্থাৎ এইরূপ যে শাস্ত্রে নির্দ্দিষ্ট আছে সেই শাস্ত্রে। সাঙ্খ্যে=শ্রবণাদয়পদার্থাঃ সঙ্খ্যায়ন্তে ব্যুৎপাদ্যন্তে যস্মিন্ তস্মিন্ শাস্ত্রে; যে শাস্ত্রে শ্রবণ মনন নিদিধ্যাসনাদি পদার্থের বিশেষ নির্দ্দেশ আছে তাহাতে। এতানি = বক্ষ্যমাণানি; পশ্চাদ্বক্তব্য। পঞ্চকারণানি = বেদান্তপ্রমাণমূলানি নিবর্ত্তকানি; বেদান্ত প্রমাণমূলক অধিষ্ঠানাদি পঞ্চ উপাদান। মে=মম সকাশাৎ; আমার নিকট হইতে। নিবোধ=অবগচ্ছ; অবগত হও।

পূর্ব্বে বলা হইয়াছে যে আত্মজ্ঞানশূন্য দেহাভিমানী ব্যক্তি সমুদায় কর্ম্ম পরিত্যাগ করিতে পারেন না। "ন হি দেহভৃতা শক্যং ত্যক্তুং কর্ম্মাণ্যশেষতঃ" কিন্তু কিজন্য কর্ম্ম সকল পরিত্যাগ করিতে পারেন না তাহার কোন কারণ নির্দ্দেশ করা হয় নাই। কর্ম্ম সকল জীবের সংসারবন্ধনের হেতু ও পরমাত্মজ্ঞানের বিরোধী ইহা অবগত থাকিয়াও জীব কিজন্য কর্ম্মত্যাগ করিতে পারে না তাহা বলিবার জন্য চারিটী শ্লোকে কর্ম্মের হেতুস্বরূপ অধিষ্ঠান, কর্ত্তা, করণ, চেষ্টা, ও দৈব এই পঞ্চ কারণের বিষয় শ্রীভগবান্ কীর্ত্তন করিতেছেন। "কৃতান্তে" শব্দ সাঙ্খ্যের বিশেষণ, অর্থাৎ যে বেদান্ত, তত্ত্বজ্ঞানোৎপত্তি দ্বারা কর্ম্মের পরিসমাপ্তি প্রদর্শন করিয়াছে সেই বেদান্তে। পঞ্চ কারণ ভগবানের স্বকপোলকল্পিত নহে উহারা বেদান্তে নির্দ্দিষ্ট আছে ইহা প্রদর্শন জন্য ভগবান্ "কৃতান্তে সাঙ্খ্যে" শব্দদ্বয় ব্যবহার করিয়াছেন। বহিরঙ্গ সাধন দ্বারা মনের নির্ম্মলতা হইলে জ্ঞানোৎপত্তি হয়; সেই জ্ঞান সাধারণ জ্ঞান; ব্রহ্মাত্মজ্ঞান নহে। এই ব্রহ্মাত্মজ্ঞান উৎপাদনের প্রধান উপায় শ্রবণ, মনন ও নিদিধ্যাসন। "আমি ব্রহ্ম" এইরূপ অসন্দিগ্ধ জ্ঞানের নাম ব্রহ্মাত্মজ্ঞান। অধিষ্ঠানাদি পঞ্চপ্রকরণ কি তাহা বিশিষ্টরূপে অবগত হইতে না পারিলে জীব কেন বিবিদিষা সন্ন্যাস সাধনে অসমর্থ হয় তাহা নির্দ্ধারণ করা যায় না। সেই কারণে তাহাদিগের বিষয় বর্ণন করিতেছেন। শ্রবণ মনন নিদিধ্যাসনদ্বারা ব্রহ্ম পদার্থকে অবগত হওয়া যায়। এই ত্রিবিধ বিষয় বেদান্তে যেরূপ সুন্দর ভাবে ব্যাখ্যাত হইয়াছে তদ্রূপ অন্য কোনও শাস্ত্রে হয় নাই। তজ্জন্য শ্রীভগবান্ সাঙ্খ্য শব্দদ্বারা বেদান্তের উল্লেখ করিলেন। বেদান্তের প্রথম সূত্র "অথাতো ব্রহ্মজিজ্ঞাসা" অনন্তর ব্রহ্মের বিষয় জানিবার ইচ্ছা। জীব ও ব্রহ্মে একত্ব প্রতিপাদন করিয়া ক্রমোন্নতি ক্রমমুক্তি ও জীবন্মুক্তি বেদান্তে প্রদর্শিত হইয়াছে। বেদান্তের সাধনাধ্যায়ে অধিষ্ঠানাদির সামান্য উল্লেখ হইয়াছে মাত্র। যাগযজ্ঞাদিরূপ বহিরঙ্গ পরিসমাপ্তি না হইলে শ্রবণ মনন নিদিধ্যাসন অন্তরঙ্গ সাধন হয় না; তজ্জন্য যাগযজ্ঞাদির বিষয় বেদান্ত ব্যাখ্যা করিয়াছেন। সেই প্রণালী অনুসরণ করিয়া শ্রীভগবান্ অধিষ্ঠানাদি পঞ্চকারণের ব্যাখ্যা করিতেছেন। এই শ্লোকে সাঙ্খ্য শব্দের অন্যার্থ করা হইয়াছে। কেহ কেহ বলিয়া থাকেন "কৃতান্তে সাঙ্খ্যে"র অর্থ সাঙ্খ্যশাস্ত্রে যাহা নির্ণীত হইয়াছে সেইরূপ হইবে। শঙ্কর, মধুসূদন ও স্বামীর মতানুসরণ করিয়া আমরা সাঙ্খ্য শব্দের অর্থ বেদান্ত বলিয়া গ্রহণ করিলাম॥ ১৩॥

13. It has been said in verse 11 that an embodied-soul is unable completely to abandon actions. But the Lord has given no cause for this incapacity. Men know from experience that so long as they do not give up *Karma* they are unable to obtain that perfect serenity or tranquillity of the mind which is the object of all embodied-souls to obtain. But the question is why does not the embodied-soul give up action ? Why does he like to be always tossed up and down on the eventful surges of this world ? The Lord says there are five causes which continually propel man to action. These are the substratum—অধিষ্ঠানং, the actor—কর্ত্তা, the organs of sense and action—করণং, endeavour—চেষ্টাঃ, and the providence—দৈবং। These 5 are the propellers to *Karma.* They have been referred to in the Veda´nta which shews the right way to Nirba´na. The Lord refers to Veda´nta as His authority for this opinion ; the Lord was desirous of drawing His disciple's attention to Veda´nta which referred to these five causes, simply to shew how they obstructed the way to the true knowledge by which the embodied-soul perceives its oneness with the all-pervading soul. It is styled the superior knowledge of self—পরমাত্ম-জ্ঞানং। The Veda´nta says that external forms of worship should be continued so long as the heart is not purified ; that all such actions should be given up when the heart has become pure ; that then internal methods such as steady contemplation &c should be resorted to until true knowledge springs up by which self and soul are perceived as one. As the Veda´nta shewed the external forms of worship, only with the object that the true abandoner who aspires after *Nirbana* might give them up, so the Lord shews these five causes with the object that the Yogees might see how harmful they are and eventually give them up.

The phrase "কৃতান্তে সাংখ্যে" literally means the Sha´stra which has measured the completion of actions. The commentators differ as to which Sha´stra the Lord referred to by this vague phrase. Madhusudan and Shankar agree in thinking that the Veda´nta which has rightly shewed that in the abandonment of actions lies the way towards the Nirbana is

অধিষ্ঠানং তথা কর্ত্তা, করণঞ্চ পৃথগ্বিধম্ ।
বিবিধাশ্চ পৃথক্ চেষ্টা, দৈবঞ্চৈবাত্র পঞ্চমম্ ॥ ১৪ ॥

অধিষ্ঠানং তথা কর্ত্তা চ পৃথক্‌বিধং করণং চ বিবিধাঃ পৃথক্ চেষ্টাঃ অত্র এব চ দৈবং পঞ্চমম্ ॥ ১৪ ॥

অধিষ্ঠান, কর্ত্তা, এবং বিভিন্নপ্রকার ইন্দ্রিয় সকল, এবং নানারূপ চেষ্টা এবং ইহাদিগের মধ্যে দৈব পঞ্চম ॥ ১৪ ॥

14. Substratum, in the same manner the actor and the various kinds of endeavours and of these providence the fifth.

the Sha'stra referred to by the Lord. Sridhar agrees with them but thinks that the Sha'nkhya philosophy may be the Sha'stra referred to.

It is unnecessary to perform actions as the fruits thereof would, without any efforts reach him who has gained the spiritual wisdom. Vide notes V 46 Vol I p 90.

স্বামী ॥ তানি এব আহ অধিষ্ঠানং ইতি। অধিষ্ঠানং—শরীরং, কর্ত্তা—চিদচিদ্ গ্রন্থিঃ অহঙ্কারঃ, পৃথক্‌বিধং—অনেকপ্রকারং, করণং—চক্ষুঃ শ্রোত্রাদি বিবিধাঃ, কার্য্যতঃ স্বরূপতঃ চ পৃথক্‌ভূতাঃ চেষ্টাঃ—প্রাণাপানাদীনাং ব্যাপারাঃ, অত্র এতেষু এব পঞ্চমং দৈবং—চক্ষুরাদ্যনুগ্রাহকং, আদিত্যাদি সর্ব্বপ্রেরকঃ অন্তর্যামী বা ॥ ১৪ ॥

প্রমাণমূলানি কর্ম্মকারণানি পঞ্চাত্মনোকর্ত্তৃত্বসিদ্ধ্যর্থং হেয়ত্বেন জ্ঞাতব্যানীত্যুক্তেকানি তানীত্যপেক্ষায়াং তৎস্বরূপমাহ; আত্মারকর্ত্তৃত্ব সিদ্ধির জন্য শাস্ত্রোক্ত পঞ্চকারণ হেয় বলিয়া জানিবে ইহা পূর্ব্বে কথিত হইয়াছে এইক্ষণে সেই সকল কারণ কিপ্রকার তাহা বলিতেছেন।

অধিষ্ঠানং = ইচ্ছাদ্বেষসুখদুঃখচেতনাভিব্যক্তেরাশ্রয়ঃ, শরীরং; ইচ্ছা, দ্বেষ, সুখ, দুঃখ চেতনাদি ধর্ম্ম প্রকাশের আশ্রয়স্বরূপ পাঞ্চভৌতিক স্থূল শরীরের নাম অধিষ্ঠান। তথা= যথাধিষ্ঠানমনাত্মা ভৌতিকং মায়াকল্পিতং স্বাপ্নগৃহরথাদিবৎ তথা; যেমন স্থূল শরীর পঞ্চভৌতিক ও মায়াকল্পিত, স্বপ্নকল্পিত গৃহাদির ন্যায় সেইরূপ। কর্ত্তা=করোমীত্যাদ্যভিমানবান্; করিতেছি এই প্রকার অভিমানযুক্ত। চ=তথেত্যনুকর্ষার্থঃ; তথা শব্দের অর্থ বুঝাইবার জন্য। পৃথক্‌বিধং=পঞ্চজ্ঞানেন্দ্রিয়াণি, পঞ্চকর্ম্মেন্দ্রিয়াণি, মনোবুদ্ধিশ্চেতি দ্বাদশ সঙ্খ্যং; শ্রবণাদি পঞ্চজ্ঞানেন্দ্রিয় বাগাদি পঞ্চকর্ম্মেন্দ্রিয় মনঃ এবং বুদ্ধি এই দ্বাদশ প্রকার। করণং=শ্রোত্রাদিশব্দাদ্যুপলব্ধিসাধনং; শব্দাদি উপলব্ধি করিবার উপায়স্বরূপ চক্ষুরাদি ইন্দ্রিয় সকল। চ=পূর্ব্ব চকারের ন্যায় অর্থ। বিবিধাঃ=নানাপ্রকারাঃ, পঞ্চধা দশধা বা

প্রসিদ্ধাঃ; পঞ্চবিধ অথবা দশবিধ যথা প্রাণ, অপান, ব্যান, উদান, সমান অথবা ঐ পঞ্চ ও নাগ, কুর্ম্ম, কৃকর, দেবদত্ত ও ধনঞ্জয় এই দশ। পৃথক্=অসংকীর্ণাঃ, স্বতন্ত্র। চেষ্টাঃ= ক্রিয়ারূপাঃ; পঞ্চমহাভূতের কার্য্যস্বরূপ। অতএব=এতেষ্বেব; পূর্ব্বকথিত চারিটী কারণ সমূহের মধ্যে। চ=পূর্ব্ব চকারের ন্যায় অর্থ। দৈবং=চক্ষুরাদ্যনুগ্রাহকমাদিত্যাদি সর্ব্ব-প্রেরকোঽন্তর্যামী বা; চক্ষুরাদির অনুগ্রাহক সূর্য্যাদি দেবতা সকল অথবা সর্ব্বকার্য্যের নিয়োগকর্ত্তা অন্তর্নিহিত নানা জন্মার্জ্জিত শক্তিবিশেষ। পঞ্চমং=পঞ্চানাং পূরণং (পঞ্চন্+ম) পঞ্চ সংখ্যার পূরক।

বহিরঙ্গ সাধন পরিত্যাগ করিয়া অন্তরঙ্গ সাধন অর্থাৎ শ্রবণ, মনন, নিদিধ্যাসনদ্বারা ব্রহ্মাত্মজ্ঞান জন্মে ইহা পূর্ব্ব শ্লোকে ব্যাখ্যাত হইয়াছে। অধিষ্ঠানাদি বহিরঙ্গ সাধন প্রণালী যে হেয় ও তজ্জন্য পরিবর্জ্জনীয় তাহা প্রদর্শন জন্য অধিষ্ঠানাদি কি তাহার ব্যাখ্যা করিতে-ছেন। ইচ্ছা, দ্বেষ, সুখ, দুঃখ ও চেতনা প্রকাশক স্থূল শরীরের নাম অধিষ্ঠান। এই পাঞ্চভৌতিক মায়াকল্পিত দেহের ন্যায় কর্ত্তৃত্বাভিমানকে কর্ত্তা বলে। পঞ্চজ্ঞানেন্দ্রিয় ও পঞ্চকর্ম্মেন্দ্রিয় মনঃ ও অন্তঃকরণ এই দ্বাদশ প্রকার উপাদানকে করণ বলিয়া থাকে। জীবন ধারণ ও কর্ম্মানুষ্ঠান জন্য মানুষের বিবিধ উদ্যমকে চেষ্টা বলে ও পূর্ব্বজন্মার্জ্জিত কর্ম্মফলোৎ-পন্ন পুরুষকারকে দৈব বলিয়া থাকে। প্রাণ অপানাদি বায়ুদ্বারা নিমেষ উন্মেষাদি ও কর্ম্মানুষ্ঠানের বিবিধ উদ্যম চেষ্টা নামে অভিহিত। দৈব সম্বন্ধে টীকাকারগণের মতভেদ লক্ষিত হয়। শ্রীমচ্ছ্রীধর বলেন সর্ব্বকার্য্যের নিয়োগকর্ত্তা অন্তর্নিহিত শক্তিবিশেষের নাম দৈব অর্থাৎ যে শক্তিদ্বারা মানুষ শ্রোত্রাদি ইন্দ্রিয়গণদ্বারা শব্দাদি বিষয় উপলব্ধি করিয়া থাকেন। শ্রীমচ্ছঙ্কর বলেন চক্ষুরাদি ইন্দ্রিয় সকলের অনুগ্রাহক সূর্য্যাদি দেবতাকে দৈব বলিয়া থাকে আমাদিগের মতে ইহ কি পূর্ব্বজন্মার্জ্জিত পুরুষকারকে দৈব বলে। এই শ্লোকে কর্ম্মের প্রবর্ত্তক উপাদানগুলির বিষয় শ্রীভগবান্ কীর্ত্তন করিতেছেন। মানুষের স্থূল ও সূক্ষ্ম শরীর কি কি উপাদানদ্বারা বিনির্ম্মিত হইয়াছে তাহা ব্যাখ্যা করিতেছেন। ইচ্ছা, দ্বেষ, সুখ, দুঃখ ও চেতনার আশ্রয়ভূমি স্থূলশরীরকে ভগবান্ অধিষ্ঠান নাম দিলেন। এই অধিষ্ঠানের মধ্যে করণাদি রহিয়াছে তথাপি তাহারা কর্ম্মের প্রবর্ত্তক বলিয়া পৃথক্‌ভাবে বর্ণিত হইল। অহংকার ও বুদ্ধিদ্বারা আত্মার যে উপাধি হয় তাহাকে কর্ত্তা বলিয়া থাকে। নিষ্ক্রিয় আত্মার কর্ত্তৃত্বাভিমান নাই কিন্তু অধিষ্ঠানের সহিত যোগে তাহার অভিমান হয়। মনঃ ও বুদ্ধি পঞ্চকর্ম্মেন্দ্রিয় ও পঞ্চজ্ঞানেন্দ্রিয়ের সাহায্যে অনবরত পাপ ও পুণ্য কার্য্যে ব্রতী হইতেছে। তজ্জন্য তাহারাও কর্ম্মের প্রবর্ত্তক। মানুষরূপ কর্ত্তা শরীররূপ অধিষ্ঠানে অবস্থিতি করিয়া বাক্য ও মনোরূপ করণদ্বারা ইহজন্মার্জ্জিত চেষ্টা ও পূর্ব্বজন্মার্জ্জিত দৈব শক্তিদ্বারা পাপ পুণ্য কার্য্য করিতেছে। এইরূপ অবগত হইয়া যে মহাত্মা কর্ত্তৃত্বাভিমান শূন্য হইয়া চেষ্টা ও দৈবকে পরিহার পূর্ব্বক শ্রবণ মনন ও নিদিধ্যাসনদ্বারা সর্ব্বকর্ম্ম সন্ন্যাস ব্রতে ব্রতী হন তিনিই বেদান্ত মতে ব্রহ্মাত্মজ্ঞানের যথার্থ অধিকারী ॥ ১৪ ॥

শরীরবাঙ্মনোভির্যৎ, কর্ম্ম প্রারভতে নরঃ।
ন্যায্যং বা বিপরীতং বা, পঞ্চৈতে তস্য হেতবঃ॥ ১৫ ॥

---

নরঃ শরীরবাঙ্মনোভিঃ যৎ ন্যায্যং বা, বিপরীতং বা, কর্ম্ম প্রারভতে তস্য এতে পঞ্চহেতবঃ॥ ১৫ ॥

মানুষ কায়, বাক্য ও মনদ্বারা যে কিছু সৎ বা অসৎ কর্ম্মের অনুষ্ঠান করেন, তাহার কারণ এই পাঁচটী॥ ১৫ ॥

15. Man by body, speech or mind whatever right or opposite action performeth, its cause are these five.

---

14. The Lord explains the various agents which propel the embodied-soul to action thus shewing the truthfulness of the verse that the embodied-soul is unable to completely abandon *Karma.* The substratum is the gross body, the actor is egoism, the five organs of sense, eyes &c the five organs of action, hands &c, mind and intelligence these twelve form the organs করণং। The various endeavours to perform action and lastly Providence form the five agents to action. So long as these five remain in full power, it is impossible for the embodied-soul to give up action and to proceed in the path of Nirbana.

স্বামী॥ এতেষাং এব সর্ব্বকর্ম্মহেতুত্বং আহ শরীর ইতি। যথোক্তৈঃ পঞ্চভিঃ প্রারভ্যমানং কর্ম্ম ত্রিষু এব অন্তর্ভাব্য শরীর বাক্‌মনোভিঃ ইতি উক্তং শারীরং বাচিকং মানসং চ ত্রিবিধং কর্ম্ম ইতি প্রসিদ্ধং, শরীরাদিভিঃ যৎকর্ম্ম ধর্ম্ম্যং অধর্ম্ম্যং বা করোতি নরঃ তস্য সর্ব্বস্য কর্ম্মণঃ এতে পঞ্চহেতবঃ॥ ১৫॥

পঞ্চানামধিষ্ঠানাদীনামুক্তানাং সর্ব্বকর্ম্মসিদ্ধ্যর্থং স্ফুটয়তি; কথিত পঞ্চ অধিষ্ঠানাদিদ্বারা সর্ব্বপ্রকার কর্ম্ম সাধিত হয় তাহা প্রকাশ করিয়া বলিতেছেন।

নরঃ — কর্ম্মাধিকারী ব্যক্তি। শরীরবাঙ্মনোভিঃ=শরীরেণ বাচা মনসা চ; শরীর বাক্য ও মনদ্বারা। যৎ=নিমিষিত চেষ্টিতাদি জীবনহেতুঃ; জীবনের হেতুস্বরূপ প্রাণাপান চেষ্টা। ন্যায্যং=শাস্ত্রীয়ং ধর্ম্মং; শাস্ত্রবোধিত ধর্ম্মজনক কার্য্য। বিপরীতং=অশাস্ত্রীয়মধর্ম্মং; শাস্ত্রনিষিদ্ধ অধর্ম্মজনক কার্য্য। প্রারভতে = অনুতিষ্ঠতি; অনুষ্ঠান করেন। তস্য=সর্ব্বস্য কর্ম্মণঃ; সকল কর্ম্মের। এতে পঞ্চ=পূর্ব্বোক্ত অধিষ্ঠানাদি পঞ্চপ্রকার। হেতবঃ=কারণানি; কারণ।

কথিত অধিষ্ঠানাদিদ্বারা সর্ব্বপ্রকার কর্ম্ম সংসাধিত হয়, তাহা অধুনা এই শ্লোকে শ্রীভগবান্ ব্যাখ্যা করিতেছেন। মানুষ সকল প্রকার কার্য্য শরীর মনঃ ও বাক্যদ্বারা সম্পন্ন করিয়া থাকেন। "প্রবৃত্তির্বাগ্‌বুদ্ধি শরীরারম্ভ ইতি"। এই ত্রয়োদশ শ্লোকে "শরীর" পদে অধিষ্ঠান, "বাঙ্মনঃ" পদে করণ ও "নরঃ" পদে কর্ত্তা "প্রারভতে" পদে চেষ্টা এবং "ন্যায্যং বা বিপরীতং বা" পদগুলিদ্বারা দৈব বুঝিতে হইবে।

শরীর বাক্য মনের দ্বারা নিষ্পাদিত কর্ম্ম সমূহে কর্ত্তৃত্বজ্ঞান দূরীভূত না হইলে ব্রহ্মাত্ম-জ্ঞানের স্ফুরণ হয় না তাহাই শ্রীভগবান্ দেখাইতেছেন তিনি কর্ম্মযোগে বলিয়াছেন:—

প্রকৃতেঃ ক্রিয়মাণানি, গুণৈঃ কর্ম্মাণি সর্ব্বশঃ
অহঙ্কার বিমূঢ়াত্মা, কর্ত্তাহমিতিমন্যতে ॥ ২৭ ॥ ৩ অঃ।

এই কর্ত্তৃত্বজ্ঞান সর্ব্বানর্থের মূল। ইহা যে স্বপ্নকল্পিত ইন্দ্রজালের ন্যায় মিথ্যা তাহাই ব্যাখ্যাত হইতেছে। কিপ্রকারে এই কর্ত্তৃত্বাভিমান সমুৎপন্ন হইয়াছে তাহা প্রকাশ করিতে-ছেন। নিষ্ক্রিয় আত্মা ভৌতিক দেহে অধিষ্ঠিত হইয়া ইচ্ছা, দ্বেষাদি গুণ সমূহ দ্বারা উপাধিকৃত, প্রাণাপানাদি বায়ুদ্বারা বিচলিত হইয়া আমিই কর্ত্তা এইরূপ চিন্তা করতঃ পাপ পুণ্য কার্য্য করিতেছেন। যৎকালে সংযমদ্বারা এই চঞ্চল বায়ু অচঞ্চল ভাবালম্বন পূর্ব্বক সমাধিক্ষেত্রে প্রবেশ করে, তৎকালে কর্ত্তৃত্বাভিমান আধ্যাস তিরোহিত হয় এবং যোগী আত্ম-দর্শন সুখসম্ভোগ করেন ॥ ১৫ ॥

15. The Lord now says that these five are the causes of all actions just or unjust which a man may perform by his body, speech and mind. The Lord has been explaining to his disciple how egoism is the root of all evils and how it obstructs the aspirant's upward life. He has shewn that this egoism is based on delusion and that it is as fragile as the clay-built body. When the various feelings of the mind are reflected on the embodied-soul this idea of self or egoism is created. Like the cause the effect is transitory. It was explained in the 3rd Book that this egoism is the result of the 3 qualities. When man crosses over them and perceives that the soul is inactive, he abandons his egoism. To enable an embodied-soul to feel this, it must not be shaken by the five-winds. The human mind is intimately connected with these winds, so that when they become stable the mind becomes stable also. The Lord has shewn in these verses how egoism springs and how the non-abandoner has to suffer here-after the threefold fruits of his action viz good, bad and mixed. Verses 14, 15, 16, and 17 are but an expansion of verse 13.

তত্রৈবং সতি কর্ত্তারমাত্মানং কেবলন্তু যঃ।
পশ্যত্যকৃতবুদ্ধিত্বান্ন স পশ্যতি দুর্ম্মতিঃ॥ ১৬॥

তত্র এবং সতি, যঃ অকৃতবুদ্ধিত্বাৎ কেবলং আত্মানং কর্ত্তারং পশ্যতি সঃ দুর্ম্মতিঃ ন পশ্যতি॥ ১৬॥

সকল কার্য্যে অধিষ্ঠানাদি কারণ হইলে, যে ব্যক্তি জড়বুদ্ধিপ্রযুক্ত আত্মাকেই কর্ত্তা বলিয়া দর্শন করে সেই মূঢ় কিছুই দেখে না॥ ১৬॥

16. That being so, he who owing to unrefined intelligence seeth the inactive soul, as the actor such a man of perverted mind seeth not.

স্বামী॥ ততঃ কিং অতঃ আহ—তত্র ইতি। তত্র—সর্ব্বস্মিন্ কর্ম্মণি এতে পঞ্চ হেতবঃ ইতি এবং সতি কেবলং নিরুপাধিকং অসঙ্গং আত্মানং যঃ কর্ত্তারং পশ্যতি শাস্ত্রাচার্য্যোপদেশাভ্যাং অসংস্কৃতবুদ্ধিত্বাৎ দুর্ম্মতিঃ অসৌ সম্যক্ ন পশ্যতি॥ ১৬॥

ইদানীমেতেষামেব কর্ম্মকর্তৃত্বাদাত্মনো ন কর্তৃত্বমিত্যধিষ্ঠানাদিনিরূপণ ফলমাহ; অধিষ্ঠানাদি কর্ম্মের কারণ, আত্মা কারণ নহে ইহাই অধিষ্ঠানাদি নিরূপণের ফল এইক্ষণে বলিতেছেন।

তত্র=প্রাগুক্তে সর্ব্বস্মিন্ কর্ম্মণি; পূর্ব্বোক্ত সকল কার্য্যে। এবং সতি=অধিষ্ঠানাদি পঞ্চানাং হেতুত্বে নির্ণীতে; অধিষ্ঠানাদি পঞ্চ হেতু নির্দ্দিষ্ট হইলে। যঃ=কর্তৃত্বাভিমানী; কর্তৃত্ব অভিমানযুক্ত ব্যক্তি। অকৃতবুদ্ধিত্বাৎ=শাস্ত্রাচার্য্যোপদেশন্যায়ৈরনুপজনিতবিবেকবুদ্ধিত্বাৎ; শাস্ত্র ও আচার্য্যোপদেশ ও যুক্তির অনুপযুক্ত অসংস্কৃত বিবেক বুদ্ধি হেতু। কেবলং=শুদ্ধং নির্লিপ্তং নিষ্ক্রিয়ং; শুদ্ধ নির্লিপ্ত ও নিষ্ক্রিয়। আত্মানং=সর্ব্বজড়প্রপঞ্চাবভাসকং সত্তা স্ফূর্ত্তিরূপং সপ্রকাশকপরমানন্দং; পরিদৃশ্যমান বিষয় প্রকাশক চৈতন্যস্বরূপ পরমানন্দ আত্মাকে। কর্ত্তারং=ক্রিয়াশ্রয়ং; সকল কার্য্যে আশ্রয়স্বরূপ। পশ্যতি=অবিদ্যয়া কল্পয়তি; অবিদ্যাবশতঃ কল্পনা করে। দুর্ম্মতিঃ=দুষ্টাবিবেকপ্রতিবন্ধকপাপেন মলিনা মতির্যস্য সঃ, বিপরীতবুদ্ধিঃ জনঃ; মন্দবুদ্ধিবিশিষ্ট ব্যক্তি। ন পশ্যতি=পশ্যন্নপি ন সম্যগ্দর্শী ভবতি; দেখিলেও সম্যক্‌দর্শী হন না।

অধিষ্ঠানাদি কর্ম্মের কারণ, আত্মা কর্ম্মের কারণ নহে ইহা শ্রীভগবান্ এই শ্লোকে প্রদর্শন করিতেছেন। আত্মা নিষ্ক্রিয় ও নির্লিপ্ত, অধিষ্ঠানাদি সকল কর্ম্মের কারণ এইরূপ জানিয়াও মানুষ কিজন্য কর্তৃত্বাভিমানী হয় এই প্রশ্নের উত্তরে শ্রীভগবান্ বলিলেন "অকৃতবুদ্ধিত্বাৎ" অর্থাৎ শ্রবণ মনন ও নিদিধ্যাসনাদি দ্বারা যাহার বিবেক বুদ্ধির স্ফুরণ হয় নাই তিনিই নিষ্ক্রিয় আত্মাকে ক্রিয়াবান্ দর্শন করেন। শুদ্ধ বুদ্ধ মুক্ত আত্মা সকল জীবদেহে অধিষ্ঠিত তথাপি

জীব কি কারণে তাঁহাকে দর্শন করিতে সমর্থ হয় না এইরূপ প্রশ্নের উত্তরে শ্রীভগবান্ বলি-লেন যে দুর্ম্মতি পুরুষ তাঁহাকে দর্শন করে না। কেহ কেহ আত্মাকে কর্ত্তারূপে দর্শন করে; আবার কেহ কেহ আত্মাকে আদৌ দর্শন করে না। শেষোক্ত ব্যক্তিগণ অত্যন্ত নিকৃষ্ট তজ্জন্য শ্রীভগবান্ তাহাদিগকে দুর্ম্মতি আখ্যা প্রদান করিলেন। কর্তৃত্বাভিমানপূর্ণ হওয়াতে ইহারা কার্য্যতঃ এক সম্প্রদায় ভুক্ত, তজ্জন্য "যঃ" এবং "সঃ" এক ব্যক্তিকে লক্ষ্য করিয়া-ছেন। এই শ্লোকে "কেবলং" পদ "আত্মানং" পদের পূর্ব্বে অন্বয় করিলে আত্মার বিশেষণ হইয়া নিষ্ক্রিয় আত্মা বুঝাইবে। কিন্তু "কর্ত্তারং" পদের অগ্রে কি পরে সন্নিবিষ্ট হইলে কর্ত্তার বিশেষণ হইয়া বিপরীত অর্থ বুঝাইবে। আত্মা কেবল কর্ত্তা নহে; অধিষ্ঠানাদির সংযোগে কর্ত্তা অথবা কর্ত্তা ব্যতীত আরও কিছু এইরূপ অর্থ হইবেক। কিন্তু এই প্রকার অন্বয় দোষযুক্ত কারণ আত্মাদ্বারা প্রতিবিম্বিত জীবদেহে আত্মার আরোপ, সূর্য্যকিরণে প্রতি-বিম্বিত জলে সূর্য্য অবস্থানের ন্যায় ভ্রমাত্মক। কর্তৃত্বাভিমানী ব্যক্তি নিষ্ক্রিয় আত্মাকে ক্রিয়াবান্ দর্শন করিয়া ইষ্টানিষ্ট মিশ্র ত্রিবিধ কর্ম্মফলের অধিকারী হন। বাস্তবিক অধি-ষ্ঠানাদি সকল কর্ম্মের কারণ অধিষ্ঠানাদিতে আত্মার প্রতিবিম্ব নিপতিত হওয়ায় আত্মাকে ক্রিয়াবান্ বলিয়া বোধ হয়। যিনি আত্মাকে নিষ্ক্রিয় অবগত হইয়া কর্তৃত্বাভিমানশূন্য হন তিনিই ব্রহ্মাত্মজ্ঞানের অধিকারী। এই শ্লোকে শ্রীভগবান্ এই অধ্যায়ের দ্বাদশ শ্লোকের প্রথম তিনটী চরণের ব্যাখ্যার উপসংহার করিলেন। যাঁহারা অত্যাগী তাঁহারা কর্তৃত্বাভি-মান জন্য পরলোকে ইষ্টানিষ্ট মিশ্র ত্রিবিধ ফল উপভোগ করিয়া থাকেন; কিন্তু অহঙ্কারশূন্য নির্লিপ্ত সন্ন্যাসী কর্ম্ম করিয়াও পরলোকে কর্ম্মফল ভোগ করেন না। এই চতুর্থ চরণের ভাবটী পর শ্লোকে প্রপঞ্চিত হইতেছে॥ ১৬॥

16. In verse twelve the Lord laid down that the non-abandoner after death has to undergo the threefold fruits of his actions; but the abandoner is always free from these fruits. In this verse the Lord concludes His observations regarding the non-abandoner. The non-abandoner does his actions with a desire for fruits, he cannot perceive that the soul is inactive and that the substratum and others are the real actors; hence after death he takes with him his desires and re-incarnates according to his good, bad and mixed propensities. But the abandoner Shannya'shi is made of a different stamp and his case will be explained in the succeeding verse.

In this verse the word তত্র means "in the actions described before." এবং সতি means substratum, actor, organs, endeavour and providence being declared to be the cause. Under the circumstances stated before, the

যস্য নাহংকৃতো ভাবো, বুদ্ধির্যস্য ন লিপ্যতে।
হত্বাপি স ইমাঁল্লোকান্, ন হন্তি ন নিবধ্যতে ॥ ১৭ ॥

যস্য অহংকৃতঃ ভাবঃ ন ( অস্তি ) যস্য বুদ্ধিঃ ন লিপ্যতে সঃ ইমান্ লোকান্ হত্বা অপি ন হন্তি ন নিবধ্যতে (চ) ॥ ১৭ ॥

যাঁহার আমি কর্ত্তা এইরূপ বিশ্বাস নাই, যাঁহার অন্তঃকরণ কর্ম্মাসক্ত হয় না, তিনি লোক সমূহকে বধ করিলেও হন্তা হন না ও হনন জন্য ফলানুভবও করেন না ॥ ১৭ ॥

17. He whose egoism doth not exist, whose intelligence is unstained, slaying even all these peoples, he slayeth not, nor is bound.

substratum &c being the cause and not the immaculate soul, he who sees the soul as the actor does not see anything. We must consider this subject in its twofold aspects viz—(i) How it affects us in this world. If we do an action for power, self-aggrandisement our success will give us pleasure, our defeat pain and a sort of mixed feeling if neither success nor defeat falls to our lot. (ii) How it affects us in the world to come. This world is simply a state of transition hence the non-abandoner has to bear the fruits of his actions in his re-incarnation in the same way as he was doing in this world. The word "অকৃতবুদ্ধিত্বাৎ" literally means owing to an intelligence unrefined by study, the instructions of spiritual leaders and sober sense. The word "কেবলং" qualifies "আত্মানং" and means the pure inactive and immaculate soul. "দুর্ম্মতিঃ" means one who possesses a mind stained by fruits of action.

স্বামী ॥ কঃ তর্হি সুমতিঃ যস্য কর্ম্মলেপঃ ন অস্তি ইতি উক্তং ইতি অপেক্ষায়াং আহ—যস্য ইতি। অহং ইতি কৃতঃ অহংকর্ত্তা ইতি এবংভূতঃ ভাব অভিপ্রায়ঃ যস্য ন অস্তি। যদ্বা, অহংকৃতঃ অহংকারস্য ভাবঃ স্বভাবঃ—কর্ত্তৃত্বাভিনিবেশঃ, যস্য ন অস্তি শরীরাদীনাং এব কর্ম্মকর্ত্তৃত্বালোচনাৎ ইত্যর্থঃ। অতএব যস্য বুদ্ধিঃ ন লিপ্যতে ইষ্টানিষ্ট বুদ্ধ্যা কর্ম্মসু ন সজ্জতে সঃ এবংভূতঃ দেহাদিব্যতিরিক্তাত্মদর্শী ইমান্ লোকান্ সর্ব্বান্ অপি প্রাণিনঃ, লোকদৃষ্ট্যা হত্বা অপি বিবিক্ততয়া স্বদৃষ্ট্যা ন হন্তি ন চ তৎফলৈঃ নিবধ্যতে—বন্ধনং প্রাপ্নোতি, কিং পুনঃ সত্ত্বশুদ্ধিদ্বারা পরোক্ষ জ্ঞানোৎপত্তিহেতুভিঃ কর্ম্মভিঃ তস্য বন্ধাশঙ্কা ইত্যর্থঃ তৎ উক্তং,—

ব্রহ্মণ্যাধায় কর্ম্মাণি, সঙ্গং ত্যক্ত্বা করোতি যঃ।
লিপ্যতে ন স পাপেন, পদ্মপত্রমিবাম্ভসা॥ ১৭ ॥

তদেবং চতুর্ভিঃ শ্লোকৈরনিষ্টমিষ্টং মিশ্রঞ্চ, ত্রিবিধং কর্ম্মণঃ ফলং। ভবত্যত্যাগিনাং প্রেত্যেতি চরণত্রয়ং ব্যাখ্যাতমিদানীং ন তু সন্ন্যাসিনাং কচিদিতি তুরীয়ং চরণমেকেন ব্যাচষ্টে; এই অধ্যায়ের দ্বাদশ শ্লোকের তিন চরণ পূর্ব্বকথিত চারিটী শ্লোকদ্বারা ব্যাখ্যা করিয়া এক্ষণে উক্ত শ্লোকের শেষ চরণ একটী শ্লোকদ্বারা ব্যাখ্যা করিতেছেন।

যস্য = শাস্ত্রাচার্য্যোপদেশন্যায়সংস্কৃতাত্মনঃ; শাস্ত্র, আচার্য্য, উপদেশ ও যুক্তিদ্বারা বিশুদ্ধাত্মা ব্যক্তির। অহংকৃতঃ ভাবঃ=অহংকৃতী অহংকর্ত্তেত্যেবং লক্ষণঃ প্রত্যয়ঃ; আমি করিয়াছি আমি করিতেছি এইরূপ বিশ্বাস। ন অস্তি=ন বিদ্যতে; বর্ত্তমান নাই। যস্য=পরমার্থদৃষ্টেঃ; পরমাত্মজ্ঞানবিশিষ্ট পুরুষের। বুদ্ধিঃ=অন্তঃকরণং। ন লিপ্যতে= ন অনুশায়িনী ভবতি; আসক্ত হয় না। সঃ=আত্মবিৎ সন্ন্যাসী। ইমান্ লোকান্= সর্ব্বান্ প্রাণিনঃ; সকল প্রাণিগণকে। ন হন্তি=ন হননকর্ত্তা ভবতি; বিনাশকর্ত্তা হন না। ন নিবধ্যতে=নাপি তৎকার্য্যেণাধর্ম্মফলেন সম্বধ্যতে; হনন কার্য্যের অধর্ম্মফলের সহিত যুক্ত হন না।

এই অধ্যায়ের দ্বাদশ শ্লোকের প্রথম তিনটী চরণ "পঞ্চৈতানি" হইতে আরম্ভ করিয়া "পশ্যতি দুর্ম্মতি" পর্য্যন্ত চারিটী শ্লোকদ্বারা ব্যাখ্যা করিয়া শ্রীভগবান্ উক্ত শ্লোকের শেষ চরণ "ন তু সন্ন্যাসিনাং কচিৎ" এই শ্লোকদ্বারা ব্যাখ্যা করিতেছেন। একদিকে অত্যাগী দুর্ম্মতি ব্যক্তি, অপরদিকে সন্ন্যাসী সুগতি ব্যক্তি। আত্মবিৎ সন্ন্যাসী আত্মাকে অকর্ত্তা দর্শন করিয়া অধিষ্ঠানাদিকে সকল কর্ম্মের কারণ বলিয়া স্থির করিয়া থাকেন। পক্ষান্তরে অত্যাগী দুর্ম্মতি ব্যক্তি আত্মাকে কর্ত্তা জানিয়া সকল কর্ম্মের ইষ্টানিষ্ট ও মিশ্র ফল ভোগ করিয়া থাকে। অভিসন্ধি অনুসারে লোকের কর্ম্মফল উপস্থিত হয়। যিনি বধজন্য অভিসন্ধি বিরহিত হইয়া গুরুতর কর্ত্তব্যানুরোধে কোন প্রাণী হত্যা করেন হত্যাজনিত পাপ তাঁহাকে স্পর্শ করিতে সমর্থ হয় না। লৌকিক দৃষ্টিতে তিনি হন্তা হইলেও পরমার্থ দৃষ্টিতে তিনি হন্তা নহেন। আত্মা অমর কেহ তাহাকে বিনাশ করিতে পারে না। সমগ্র প্রাণীকে বধ করিলেও বধজন্য পাপ হইবে না, এইরূপ বলিয়া শ্রীভগবান্ কর্ম্মফল ত্যাগের প্রশংসা করিতেছেন। আমি কোন কর্ম্মের কর্ত্তা নহি, অধিষ্ঠানাদি সকল কার্য্যের কর্ত্তা এইরূপ স্থিরসিদ্ধান্ত করিয়া সমস্ত প্রাণী বধ করিলেও তিনি তাহাদিগের হন্তা হইবেন না। যাঁহার অন্তঃকরণ কর্ম্মাসক্ত নহে তিনি সমগ্র প্রাণিজগৎ সংহার করিলেও বধজন্য পাপে লিপ্ত হন না। হনন করিলেও হন্তা হইবেন না এত বিষম সমস্যা। গীতাশাস্ত্রের পূর্ব্ব পূর্ব্ব শ্লোকে যাহা ব্যাখ্যা করিয়াছেন শ্রীভগবান্ তাহা এক্ষণে উপসংহার করিতেছেন। যুদ্ধক্ষেত্রে অর্জ্জুনের বিষাদ অপনয়ন মানসে শ্রীকৃষ্ণ গীতাশাস্ত্রের আরম্ভ করিয়াছিলেন। দুর্য্যোধনাদি আততায়ী; কর্ত্তব্যানুরোধে তাহাদিগকে সংহার করিলে অর্জ্জুনের কোন্ পাপ হইবে না।

জ্ঞানং জ্ঞেয়ং পরিজ্ঞাতা, ত্রিবিধা কর্ম্মচোদনা।
করণং কর্ম্মকর্ত্তেতি, ত্রিবিধঃ কর্ম্মসংগ্রহঃ। ১৮ ॥

জ্ঞানং জ্ঞেয়ং, পরিজ্ঞাতা, ত্রিবিধা কর্ম্মচোদনা, করণং, কর্ম্ম, কর্ত্তা ইতি ত্রিবিধঃ কর্ম্মসংগ্রহঃ ॥ ১৮ ॥

জ্ঞান, জ্ঞেয়, জ্ঞাতা, এই তিনটী কর্ম্মের প্রবর্ত্তক, করণ কর্ম্ম ও কর্ত্তা এই তিনটী কর্ম্মের আশ্রয় ॥ ১৮ ॥

18. Knowledge, its object, the knower these three are the impulses to action ; the instrument, the object, the actor are the threefold constituents of action.

---

ইহা অগ্রেই বলা হইয়াছে। বাস্তবিক অভিসন্ধিই দূষণীয়। যদি অভিসন্ধি পরিত্যাগ করিয়া কেবল গুরুতর কর্ত্তব্যানুরোধে কুরুক্ষেত্রে সমবেত যোদ্ধৃগণকে অর্জ্জুন সংহার করেন তবে সেই সংহার জন্য তাঁহার পাপফল ভোগ করিতে হইবেক না। কার্য্য হইতে ফলোৎপন্ন হয় না। অভিসন্ধি হইতে উহা সঞ্জাত হয়। যাঁহার কর্তৃত্বাভিমানরূপ অভিসন্ধি নাই তাঁহার কর্ম্ম হইতে ফলোৎপন্ন হয় না; ফল না হইলে কি ভোগ করিবে। গীতাশাস্ত্রের উপদেশ এত দূরে উপসংহার করিয়া শ্রীভগবান্ বলিলেন অর্জ্জুন! সন্ন্যাসিগণ ইহ কি পরকালে কর্ম্মফল ভোগ করেন না। তুমি স্বীয় কর্ত্তব্যজ্ঞানে ফলকামনাবিরহিত হইয়া সন্ন্যাসীর ন্যায় নিত্য-কর্ম্মবোধে এই কুরুকুল সংহারকার্য্যকর, ধ্বংসজন্য পাপ তোমার হইবে না ॥ ১৭ ॥

17. The Lord expatiates in this verse the concluding line of verse 12 "But the abandoner obtaineth no fruits whatever." The abandoner having no egoism does not become a murderer even if he were to kill the entire living world. The abandoner having an unstained mind the sin of murder does not touch him. If the murder is committed in obedience to the call of a superior duty and if the slayer was not actuated by any other feeling such as revenge, desire for power, self-aggrandisement, he cannot be considered as a slayer in this world and his action would not bind him in the world to come. This idea which would appear rather queer to many has already been explained in verse 11. There the murderer A was divided into 3 classes, spiritual, essential and carnal. There we considered the case of a non-abandoner but in this verse

we have been considering the case of the abandoner ie Shannya'shi the man who is beyond the range of the 3 qualities. If a Shannya'shi who has no idea of self commits murder in obedience to the call of a superior duty ie in self defence or the defence of his father-land he commits no sins whatever.

স্বামী ॥ হত্বা অপি ন হন্তি—ন নিবধ্যতে ইতি এতৎ এব উপপাদয়িতুং কর্ম্মচোদনায়াঃ কর্ম্মাশ্রয়স্য চ কর্ম্মফলাদীনাং চ ত্রিগুণাত্মকত্বাৎ নির্গুণস্য আত্মনঃ তৎসম্বন্ধঃ ন অস্তি ইতি অভিপ্রায়েণ কর্ম্মচোদনাং কর্ম্মাশ্রয়ং চ আহ—জ্ঞানং ইতি। জ্ঞানং—ইষ্টসাধনং এতৎ ইতি বোধঃ। জ্ঞেয়ং—ইষ্টসাধনং কর্ম্ম, পরিজ্ঞাতা—এতৎজ্ঞানাশ্রয়ঃ, এবং ত্রিবিধা কর্ম্ম-চোদনা, চোদ্যতে—প্রবর্ত্ত্যতে অনয়া ইতি চোদনা, জ্ঞানাদিত্রিতয়ং কর্ম্মপ্রবৃত্তিহেতুঃ ইত্যর্থঃ। যদ্বা চোদনা ইতি বিধিঃ উচ্যতে, তৎ উক্তং ভট্টৈঃ—চোদনা চোপদেশশ্চ বিধি-শ্চৈকার্থবাচিনঃ ইতি। তত চ অয়ং অর্থঃ। উক্ত লক্ষণং ত্রিগুণাত্মকং জ্ঞানাদিত্রয়ং অবলম্ব্য কর্ম্মবিধিঃ প্রবর্ত্তত ইতি। তৎ উক্তং ত্রৈগুণ্যবিষয়াবেদাঃ ইতি। তথা করণং সাধকতমং, কর্ম্ম চ কর্ত্তুঃ ইপ্সিত তমং, কর্ত্তা ক্রিয়ানিবর্ত্তকঃ, কর্ম্মসংগৃহ্যতে অস্মিন্ ইতি কর্ম্মসংগ্রহঃ, করণাদি ত্রিবিধং কারকং ক্রিয়াশ্রয়ঃ ইত্যর্থঃ। সংপ্রদানাদিকারকত্রয়ং তু পরম্পরয়া ক্রিয়া প্রবর্ত্তনং এব কেবলং ন তু সাক্ষাৎক্রিয়ায়াঃ আশ্রয়ঃ, অতঃ করণাদিত্রয়ং এব ক্রিয়াশ্রয়ঃ ইতি উক্তং ॥ ১৮ ॥

পূর্ব্বমধিষ্ঠানাদি পঞ্চকস্য ক্রিয়াহেতুত্বেনাত্মনঃ সর্ব্বকর্ম্মাসংস্পর্শিত্বমুক্তং সংপ্রতি তমেবার্থং জ্ঞানজ্ঞেয়াদিপ্রক্রিয়ারচনয়া ত্রৈগুণ্যভেদব্যাখ্যয়া চ বিবরীতুমুপক্রমতে; অধিষ্ঠানাদি পঞ্চক সকল কর্ম্মের হেতু এবং আত্মার সহিত কোন কর্ম্মের সংস্পর্শ নাই বলিয়া শ্রীকৃষ্ণাখ্য আচার্য্য সংপ্রতি সেই অর্থই অন্য প্রকারে জ্ঞান, জ্ঞেয় ও জ্ঞাতা এইরূপ সংজ্ঞাদ্বারা ত্রিগুণ-ভেদে ব্যাখ্যা করিতেছেন।

জ্ঞানং = জ্ঞায়তেঽনেনেতি, সর্ব্ববিষয় প্রকাশক্রিয়া; যে বোধদ্বারা সকল বিষয়ের প্রকাশ হয়। জ্ঞেয়ং = জ্ঞানস্য কর্ম্ম, জ্ঞাতব্যং; জ্ঞানের বিষয়। পরিজ্ঞাতা = উপাধি-লক্ষণোঽবিদ্যাকল্পিতোভোক্তা; মায়াদ্বারা কল্পিত উপাধি লক্ষণবিশিষ্ট ভোক্তা। ইতি = এই। ত্রিবিধা = ত্রিপ্রকারা; তিন প্রকার। চোদনা = (চুদ্ + অ) ক্রিয়ায়াঃ প্রবর্ত্তকং বচনং; কর্ম্মের প্রবর্ত্তক বাক্য। করণং = সাধকতমং বাহ্যং শ্রোত্রাদ্যন্তস্থং বুদ্ধ্যাদি; ক্রিয়া সিদ্ধি বিষয়ে উৎকৃষ্ট কারণ। উহা দ্বিবিধ বাহ্যকরণ শ্রোত্রাদি দশেন্দ্রিয়, অন্তস্থকরণ মনঃ ও বুদ্ধ্যাদি। কর্ম্ম = কর্ত্তুরীপ্সিততমং ক্রিয়য়া ব্যাপ্যমানং, উৎপাদ্যমাপ্যং, বিকার্য্যং সংস্কার্য্যং চ; ক্রিয়াজন্য কর্ত্তার অভিলষিত ফল বিষয়কে কর্ম্ম বলে, উহা উৎপাদ্য বকার্য্য, সংস্কার্য্য ও আপ্য ভেদে চতুর্ব্বিধ, যাহা পূর্ব্বে ছিল না উৎপত্তিদ্বারা প্রকাশ হয় তাহাকে উৎপাদ্য কর্ম্ম বলে; যথা,—পুত্রং প্রসূতে, পুত্র প্রসব করিতেছে। এইস্থলে "পুত্র" উৎপাদ্য কর্ম্ম।

প্রকৃতির রূপান্তরকে বিকার্য্য কর্ম্ম বলে, যথা,—কাষ্ঠং ভস্ম করোতি ; এইস্থলে "ভস্ম" বিকার্য্য কর্ম্ম। প্রকৃতির সংস্কারবিশেষকে সংস্কার্য্য কর্ম্ম বলে, সুবর্ণং কুণ্ডলং করোতি ; স্বর্ণকে কুণ্ডল করিতেছে। এইস্থলে "কুণ্ডল" সংস্কার্য্য কর্ম্ম।

কর্ত্তা—ইতরকারকাপ্রযোজ্যত্বে সতি সকলকারকাণাং প্রযোক্তা ক্রিয়ায়া নির্ব্বর্ত্তকশ্চিদচিদ্ গ্রন্থিরূপঃ ; নিমিত্তকে ক্রিয়ার কারক বলে, সেই কারক ছয় প্রকার অপাদান, সম্প্রদানাদি। অপাদান, সম্প্রদান, করণ, অধিকরণ ও কর্ম্ম এই পঞ্চ ইতর কারকের অধীন না হইয়া যিনি উহাদিগের নিয়ামক তাঁহাকে কর্ত্তা বলে। ইতি=চকারার্থং তস্মাৎ সম্প্রদান, অপাদান, অধিকরণঞ্চ রাশিত্রয়ান্তর্ভূতং ; চকারার্থবোধক ইতি শব্দদ্বারা সম্প্রদান, অপাদান, ও অধিকরণ এই তিনটী করণ, কর্ম্ম ও কর্ত্তার মধ্যভুক্ত করা হইয়াছে। ত্রিবিধঃ—ত্রিপ্রকারঃ ; তিন প্রকার। কর্ম্মসংগ্রহঃ=সংগৃহ্যতে অস্মিন্নিতি সংগ্রহঃ. কর্ম্মণঃ সংগ্রহঃ ক্রিয়াশ্রয় ইত্যর্থঃ ; ক্রিয়ার আশ্রয়স্থান অর্থাৎ যাহার অভাবে ক্রিয়ার উৎপত্তি হয় না।

পূর্ব্ব শ্লোকে বলা হইয়াছে যে অধিষ্ঠানাদি সকল কর্ম্মের কারণ, নিঃসঙ্গ আত্মা কোন কর্ম্মের কারণ নহে। এইক্ষণে শ্রীভগবান্ এই বিষয় অন্য প্রকারে ব্যাখ্যা করিতেছেন। অধিষ্ঠান, কর্ত্তা, করণ, চেষ্টা ও দৈব এই পাঁচটী সমস্ত কর্ম্ম সিদ্ধির কারণ। এই উপাদানগুলি কর্ম্মের আশ্রয় ; ইহা ব্যতীত জ্ঞান, জ্ঞেয়, ও পরিজ্ঞাতা কর্ম্মপ্রবর্ত্তক। এই কর্ম্মের আশ্রয়কৃত উপাদানগুলিকে আরও ক্ষুদ্র ক্ষুদ্র ভাগে বিভক্ত করা যাইতে পারে যথা,—অপাদান, সম্প্রদান, অধিকরণ, করণ, কর্ম্ম, কর্ত্তা ইত্যাদি। কর্ম্মের জন্য প্রথমতঃ পরিজ্ঞাতা, জ্ঞান ও জ্ঞেয় পদার্থের আবশ্যক। পরিজ্ঞাতা ও কর্ত্তার মধ্যে পার্থক্য আছে। ক্রিয়ার উৎপাদক হইয়া যিনি ক্রিয়াকে নিযুক্ত করেন ও অন্যান্য উৎপাদক অর্থাৎ কারণ যাঁহার অধীন তিনিই কর্ত্তা এবং জ্ঞানদ্বারা যিনি জ্ঞেয় বিষয় অবধারণ করিতেছেন অথচ কর্ত্তা নহেন তিনি পরিজ্ঞাতা।

প্রথমতঃ আত্মা নিষ্ক্রিয় ও নির্লিপ্ত। দ্বিতীয়তঃ মায়াদ্বারা কল্পিত উপাধিবিশিষ্ট ভোক্তার নাম পরিজ্ঞাতা। তৃতীয়তঃ কর্ত্তা, যিনি অধিষ্ঠানাদি করণকে কর্ম্মের জন্য ক্রিয়ায় নিযুক্ত করিতেছেন।

প্রমাণদ্বারা জ্ঞানের উৎপত্তি হয় ; বেদান্তমতে প্রমাণ ত্রিবিধঃ ; প্রত্যক্ষ, অনুমান ও শব্দ। এই ত্রিবিধ উপায়দ্বারা পরিজ্ঞাতার জ্ঞান হইতেছে অর্থাৎ জ্ঞেয় বস্তুর উপলব্ধি হইতেছে। শ্রুতি বলিয়াছেন :—"অহরহঃ সন্ধ্যামুপাসীত" ইহাই শাব্দিক জ্ঞান। এইরূপ জ্ঞানদ্বারা পরিজ্ঞাতা জ্ঞেয় বিষয় অবধারণার্থ ক্রিয়াতে নিযুক্ত হইতেছেন। এই শ্রুতিবাক্য অর্থাৎ শাব্দিক জ্ঞান মানুষকে নিযুক্ত করিতেছেন। অয়ংমাম প্রবর্ত্তয়তি। এইজন্য শ্রীভগবান্ জ্ঞান, জ্ঞেয় ও পরিজ্ঞাতাকে কর্ম্মচোদনা বলিয়াছেন। "চোদনা চোপদেশশ্চ বিধিশ্চৈকার্থবাচিনঃ" চোদনা, উপদেশ এবং বিধি এই শব্দ তিনটী একার্থবোধক।

অপৌরুষের বিধিবাক্য সমস্তই কর্ম্মপ্রবর্ত্তক। এইরূপ উপদেশ অর্থাৎ শিক্ষাদ্বারা উত্তেজিত হইয়া মানুষ কর্ম্মফলে জড়িত হইতেছে। কারণ ও একটী কারক অর্থাৎ করণের সাহায্য ব্যতীত ক্রিয়া উৎপত্তি হয় না। কারণ দ্বিবিধ অর্থাৎ বাহ্য, দশেন্দ্রিয়াদি ও অন্তঃ, মনোবুদ্ধ্যাদি। কর্ত্তার অভিলষিত বিষয়কে কর্ম্ম বলে; কর্ম্ম চতুর্ব্বিধ—উৎপাদ্য, বিকার্য্য, সংস্কার্য্য ও আপ্য ইহা পূর্ব্বে ব্যাখ্যা করা হইয়াছে।

কর্ম্মচোদনার দুইটী শক্তি, অর্থ-ভাবনা ও শাব্দিক-ভাবনা। পূর্ব্বকৃত কোন প্রমাণের উপর যাহা সংঘটিত হয় নাই তাহাই অপৌরুষেয়। পরমাত্মার ন্যায় বেদ স্বপ্রকাশক। যে শক্তি প্রভাবে বিধিবাক্য মানুষকে ক্রিয়াতে নিযুক্ত করিতেছে তাহা শাব্দিকভাবনা এবং যাহাদ্বারা ক্রিয়ার প্রয়োজন প্রদর্শিত হইয়াছে তাহা অর্থভাবনা। নিয়মিত সন্ধ্যাদি করিলে অন্তঃকরণের পবিত্রতা হয় তজ্জন্য সন্ধ্যাদি নিত্যকর্ম্ম প্রয়োজনীয় এইরূপ বিধানের নাম অর্থভাবনা। এই শ্লোকে "ইতি" শব্দে অপাদান, সম্প্রদান ও অধিকরণ গৃহীত হইয়াছে। দানের পাত্রের নাম সম্প্রদান, যাহা হইতে উৎপন্ন হয় তাহার নাম অপাদান এবং আধারের নাম অধিকরণ। কর্ত্তা, চিৎ ও অচিৎ ইহা গুণভেদে পরে ব্যাখ্যাত হইবে ॥ ১৮ ॥

18. Having explained in the preceding verses the different causes of action, the Lord elucidates the same subject in a different light. He divides the causes into two heads. (i) Those which propel men to action. (ii) Those which form the ingredients to action.

The knower, the object to be known and knowledge are the impulses to action, and the various causes which give rise to action may be classified under six major heads viz actor—কর্ত্তা, instruments to action—করণ, that into which actions go—অধিকরণ, that from which actions come—অপাদান, that which transfers action from one to another—সম্প্রদান, and that for which action is done—কর্ম্ম। These again have been subdivided into various subheads. Knowledge is an idea that a particular thing is a means to something desired; the object is such a means, and the knower who has the knowledge, when these co-exist we have the action. An example will explain. The Vedas enjoin "Pray to God always." God should be approached by prayer is a knowledge—জ্ঞানং। The man who has this knowledge is the knower—পরিজ্ঞাতা, and here the prayer is the object—জ্ঞেয়ং। These then are the propellers to action. As soon as these three co-exist man acts.

জ্ঞানং কর্ম্ম চ কর্ত্তা চ, ত্রিধৈবগুণভেদতঃ।
প্রোচ্যতে গুণসংখ্যানে, যথাবচ্ছৃণু তান্যপি॥ ১৯॥

গুণসংখ্যানে জ্ঞানং কর্ম্ম চ কর্ত্তা চ গুণভেদতঃ ত্রিধা এব প্রোচ্যতে। তানি অপি যথাবৎ শৃণু॥ ১৯॥

গুণ-প্রতিপাদক-শাস্ত্রে জ্ঞান এবং কর্ম্ম এবং কর্ত্তা গুণভেদে তিন প্রকার উক্ত হইয়াছে। সেই সকলও যথাবৎ শ্রবণ কর॥ ১৯॥

19. In the religion of qualities, knowledge and action and actor have been described as threefold according to the divisions of qualities. These too learn as they are.

---

Hence these three have been styled by the Lord propellers to action—কর্ম্মচোদনা। The Lord then analyses action—ক্রিয়া। Its ingredients may be divided into six major heads—(i) The man who prays—কর্ত্তা; (ii) the instruments to prayer—করণ; (iii) the nature of God into which prayer goes—অধিকরণ; (iv) the nature of the man from whom prayer comes—অপাদান; (v) the method of prayer—সম্প্রদান; (vi) the object for which prayer is made.—কর্ম্ম। The word "কর্ম্মসংগ্রহ" literally means that which wholly constitutes action: ie the ingredients to action.

স্বামী॥ ততঃ কিং অত আহ—জ্ঞানং কর্ম্ম চ ইতি। গুণাঃ সম্যক্ কার্য্যভেদেন খ্যায়ন্তে—প্রতিপাদ্যন্তে, অস্মিন্ ইতি গুণসংখ্যানং—সাংখ্যশাস্ত্রং তস্মিন্ জ্ঞানং চ কর্ম্ম চ কর্ত্তা চ প্রত্যেকং সত্ত্বাদিগুণভেদেন ত্রিধা এব উচ্যতে। তানি অপি জ্ঞানাদীনি বক্ষ্যমাণানি যথাবৎ শৃণু। ত্রিধা এব ইতি এবকারঃ—গুণত্রয়োপাধিব্যতিরেকেণ আত্মনঃ স্বতঃ কর্ম্মাদি-প্রতিষেধার্থঃ। চতুর্দ্দশাধ্যায়ে তত্র সত্ত্বং নির্ম্মলত্বাৎ ইত্যাদিনাগুণানাং বন্ধকত্বপ্রকারঃ নিরূপিতঃ. সপ্তদশাধ্যায়ে যজন্তে সাত্ত্বিকাদেবান্ ইত্যাদিনা গুণকৃত ত্রিবিধঃস্বভাব নিরূপণেন. রজস্তমঃ স্বভাবং পরিত্যজ্য সাত্ত্বিকাহারাদি সেবয়া সাত্ত্বিকস্বভাবঃ সম্পাদনীয়ঃ ইতি উক্তং ইহ তু ক্রিয়াকারক ফলাদীনাং আত্মসম্বন্ধঃ ন অস্তি ইতি দর্শয়িতুং সর্ব্বেষাং ত্রিগুণাত্মকত্বং উচ্যতে ইতি বিশেষঃ জ্ঞাতব্যঃ॥ ১৯॥

অথেদানীং ক্রিয়াকারকফলানাং সর্ব্বেষাং গুণাত্মকত্বাৎ সত্ত্বরজস্তমোগুণভেদতঃ ত্রিবিধো-ভেদো বক্তব্য ইত্যারভ্যতে; ক্রিয়া, কর্ত্তা ও জ্ঞানফল গুণাত্মক বলিয়া এক্ষণে সত্ত্বরজস্তমঃ গুণভেদে উহাদিগকে বিভক্ত করিতেছেন।

গুণসংখ্যানে=গুণাঃ সত্ত্বরজস্তমাংসি সম্যক্ কার্য্যভেদেন ব্যাখ্যায়ন্তে অস্মিন্নিতি সাঙ্খ্য-শাস্ত্রে ইত্যর্থঃ ; সত্ত্বরজস্তমঃ গুণ সকল কার্য্যভেদে যাহাতে ব্যাখ্যাত হইয়াছে অর্থাৎ মহর্ষি কপিলকৃত সাঙ্খ্যশাস্ত্রে যাহা বর্ণিত হইয়াছে। জ্ঞানং=জ্ঞায়তেঽনেনেতি ; যে বোধে সকল বিষয় প্রকাশ হয়। কর্ম্ম=ক্রিয়া ; পূর্ব্ব শ্লোকে কর্ম্মের যেরূপ অর্থ করা হইয়াছে এস্থলে সে অর্থ নহে। কর্ত্তা=ক্রিয়াণাং নির্ব্বর্ত্তকঃ ; যিনি ক্রিয়াসম্পন্ন করেন। গুণভেদতঃ= সত্ত্বরজস্তমোভেদেন ; সত্ত্বরজস্তমঃ ভেদে। ত্রিধা=ত্রিপ্রকারেণ ; তিন প্রকারে। এব= বিধান্তর নিবারণার্থঃ ; অন্য প্রকার নাই ইহা নির্দ্দেশ করিবার জন্য। প্রোচ্যতে=সম্যক্-রূপে কথিত হইল। তানি=গুণভেদকৃতানি জ্ঞানাদীনি ; গুণভেদযুক্ত জ্ঞান প্রভৃতি। যথাবৎ=যথাশাস্ত্রং ; শাস্ত্রে যেরূপ লিখিত আছে। শৃণু=বক্ষ্যমাণে অর্থে মনঃ সমাধিং কুরু ইত্যর্থঃ ; বক্তব্য বিষয়ে মনঃ স্থির কর ইহাই তাৎপর্য্য।

কর্ম্মপ্রবর্ত্তক ও কর্ম্মের আশ্রয় যাহা পূর্ব্ব শ্লোকে কীর্ত্তন করা হইয়াছে তাহা সমস্তই গুণবিশিষ্ট এইক্ষণে তাহা ব্যাখ্যাত হইতেছে। বেদান্তশাস্ত্রে পরমার্থতত্ত্ব সম্পূর্ণরূপে প্রদর্শিত হইয়াছে কিন্তু কপিলমুনি কর্ত্তৃক সাঙ্খ্যশাস্ত্রে গুণভেদ বিশেষরূপে ব্যাখ্যাত হইয়াছে তজ্জন্য শ্রীভগবান্ সাঙ্খ্যশাস্ত্রের উল্লেখ করিলেন। সত্ত্বরজস্তমঃ গুণানুসারে জ্ঞান, কর্ম্ম ও কর্ত্তা ত্রিবিধ ভাগে বিভক্ত হইয়াছে। জ্ঞান, জ্ঞেয় ও কর্ত্তা উল্লেখ করিয়া শ্রীভগবান্ পূর্ব্ব কথিত জ্ঞান, জ্ঞেয়, পরিজ্ঞাতা ও করণ, কর্ম্ম, কর্ত্তা এই সমস্ত গুলির উল্লেখ করিলেন। প্রত্যক্ষাদি প্রমাণদ্বারা জ্ঞেয় বস্তুর উপলব্ধি হইয়া থাকে তজ্জন্য জ্ঞেয় জ্ঞানের অন্তর্ভূত। কর্ম্মের পর "চকার" প্রয়োগ করিয়া শ্রীভগবান্ করণকে কর্ম্মের অন্তর্ভূত করিলেন। কারণ করণরূপ ইন্দ্রিয়গণদ্বারা ক্রিয়া সাধিত হইয়া থাকে। এইস্থলে কর্ম্ম শব্দের অর্থ ক্রিয়া, বস্তুর কারকত্ব নহে। কর্ত্তার পর "চ" শব্দ ব্যবহার করিয়া "পরিজ্ঞাতা"কে কর্ত্তার অন্তর্ভূত করিলেন কারণ জ্ঞানের উদয় না হইলে কর্ত্তৃত্ব হয় না। আত্মা অসঙ্গ ও নির্লিপ্ত কিন্তু কর্ত্তা জ্ঞান ও কর্ম্ম সমন্বিত তাহাই শ্রীভগবান্ এই অষ্টাদশ অধ্যায়ে প্রদর্শন করিতেছেন। ১৪শ ও তৎপরে ১৭শ অধ্যায়ে গুণ সম্বন্ধে অনেক কথা বলিয়াছেন, এইক্ষণ পুনর্ব্বার সেই গুণ সম্বন্ধে কীর্ত্তন করিতেছেন বলিয়া পুনরুক্তি দোষের আশঙ্কা হইতে পারে ; কিন্তু বিশেষরূপে বিবেচনা করিয়া দেখিলে পুনরুক্তি দোষ উপলব্ধ হইতেছে না ইহাই স্পষ্টতঃ উপলব্ধি হইবে। ১৪শ অধ্যায়ের ৬ষ্ঠ শ্লোকে শ্রীভগবান্ বলিয়াছেন যে নির্ম্মলত্ব হেতু সত্ত্বগুণ সুখ ও জ্ঞানের আলয়। সপ্তদশ অধ্যায়ের ৪র্থ শ্লোকে সাত্ত্বিক পুরুষ দেবগণ উপাসনা করিয়া দেবত্ব প্রাপ্ত হইয়াছেন ইহাই বলিয়াছেন। রাজসিক ও তামসিক স্বভাব পরিত্যাগ করিয়া সাত্ত্বিকভাবাপন্ন হইবার জন্য উক্ত অধ্যায়দ্বয়ে শ্রীভগবান্ উপদেশ দিয়াছেন ; কিন্তু অষ্টাদশে তদ্রূপ কোন উপদেশ দেওয়া হইতেছে না? আত্মা নির্গুণ ও নির্লিপ্ত কিন্তু উপাধিভূত আত্মা ক্রিয়া ও কারকাদি ত্রিগুণবিশিষ্ট তাহাই বলিতেছেন। গুণ ভেদযুক্ত জ্ঞান, জ্ঞেয় ও কর্ম্মের বিষয় এইক্ষণে কীর্ত্তন করিতেছেন ॥ ১৯ ॥

সর্ব্বভূতেষু যেনৈকং, ভাবমব্যয়মীক্ষতে।
অবিভক্তং বিভক্তেষু, তজ্জ্ঞানং বিদ্ধি সাত্ত্বিকম্॥ ২০ ॥

যেন জ্ঞানেন বিভক্তেষু সর্ব্বভূতেষু একং অব্যয়ং অবিভক্তং ভাবং ঈক্ষতে তৎ জ্ঞানং সাত্ত্বিকং বিদ্ধি॥ ২০॥

যে জ্ঞানদ্বারা ভিন্ন ভিন্ন সর্ব্বভূতে এক অবিনাশী অভিন্ন ভাব লক্ষিত হয়, সেই জ্ঞানকে সাত্ত্বিক বলিয়া জানিবে॥ ২০॥

20. That knowledge by which in all the divided external things, one indestructible undivided principle is perceived, know that knowledge to be spiritual.

---

19. In the previous verse the Lord explained what are the impulses to action and what are their ingredients. In this verse the Lord shews that they are all divided according to the three qualities mentioned in the preceding Book viz—spiritual, essential and carnal. In the Vedántha philosophy the truths about the soul have been fully described but in the system of Kapila,—called Shánkhya philosophy the threefold qualities have been described. In this philosophy, as my readers are aware, great prominence is given to Prakrithi which, Kapila says, unites with Purusha and His intelligent cosmos. This Prakrithi, according to Kapila, is made of three qualities Sattwa—Spiritual, Rajas—essential, and Tamas—carnal. Prakrithi creates this world by an inter-action of these qualities. So much prominence is given to Prakrithi by Kapila that he considered Moksha to be an offspring of the Sattwa quality of Prakrithi. Hence the Lord in dividing knowledge, action and actor according to this threefold quality, especially refers to the Kapila philosophy. There are two "ands" চকার in this verse. The word knowledge—জ্ঞানং includes the object—জ্ঞেয়ং, as without the object knowledge itself cannot work. The word "and" before action includes instruments for without instruments actions cannot work. The "and" before actor includes the knower. Hence by using the words actors, action and knowledge He includes the six ingredients of

the previous verse. In this verse the object of the Lord in dividing the active principles of the embodied soul according to the prescribed qualities is not identical with His object when He explained the 3 qualities in Book XIV and when He divided the divine and undivine according to their qualities in Book XVII. In those two Books the Lord shewed that the black sides of the shield are so that all aspirants longing for Moksha may leave them. In this Book the Lord divides the active principles of the embodied-soul to shew that the soul itself is free from these qualities.

স্বামী। তত্র জ্ঞানস্য সাত্ত্বিকাদি ত্রৈবিধ্যমাহ সর্ব্বেতি ত্রিভিঃ। সর্ব্বেষু ভূতেষু— ব্রহ্মাদিস্থাবরান্তেষু, বিভক্তেষু—পরস্পরং ব্যাবৃত্তেষু, অবিভক্তং—অনুস্যূতং একং অব্যয়ং নির্ব্বিকারং, ভাবং—পরমাত্মতত্ত্বং যেন জ্ঞানেন ঈক্ষতে—পশ্যতি, তৎ জ্ঞানং সাত্ত্বিকং বিদ্ধি ॥ ২০ ॥

এবং জ্ঞানস্য কর্ম্মণঃ কর্ত্তুশ্চ প্রত্যেকং ত্রৈবিধ্যং জ্ঞাতব্যমিতি প্রতিজ্ঞাতে প্রথমং জ্ঞানত্রৈবিধ্যং নিরূপয়তি ত্রিভিঃ শ্লোকৈঃ তত্রাদ্বৈতবাদিনাং সাত্ত্বিকং জ্ঞানমাহ; পূর্ব্বোল্লিখিত জ্ঞান কর্ম্ম, ও কর্ত্তার ত্রিবিধ ভাব জ্ঞাতব্য ইহা নির্দ্দেশ করিয়াছেন, এইক্ষণে প্রথমতঃ জ্ঞান ত্রিবিধ তাহা তিনটী শ্লোকে নিরূপিত করিয়া অদ্বৈতবাদিগণের সাত্ত্বিকজ্ঞানের কথা বলিতেছেন।

যেন জ্ঞানেন = অন্তঃকরণ পরিণামভেদেন বেদান্তবাক্যবিচারপরিনিষ্পন্নেন জ্ঞানেন; বেদান্তবাক্য বিচারদ্বারা বিশুদ্ধান্তঃকরণ হইতে সমুৎপন্ন জ্ঞানদ্বারা। বিভক্তেষু = পরস্পর ব্যাবৃত্তেষু; পরস্পর ভিন্ন ভিন্ন। সর্ব্বভূতেষু = সর্ব্বেষু ভূতেষু অব্যাকৃতহিরণ্যগর্ভবিরাট্-সংজ্ঞেষু বীজ সূক্ষ্ম স্থূলরূপেষু সমষ্টি ব্যষ্ট্যাত্মকেষু উৎপত্তি বিনাশশীলেষু দৃশ্যবর্গেষু; বিকার-রহিত হিরণ্যগর্ভ বিরাট্ উপাধিবিশিষ্ট সূক্ষ্ম, স্থূল, সমষ্টিব্যষ্টিভাবাপন্ন জন্মমরণধর্ম্মাক্রান্ত পরিদৃশ্যমান জগতে। একং—অদ্বিতীয়ং; দ্বিতীয় রহিত। অব্যয়ং—উৎপত্তি বিনাশাদি সর্ব্ব বিক্রিয়াশূন্য; জন্মমরণসর্ব্বপ্রকার বিকাররহিত। অবিভক্তং = অব্যাবৃত্তং সর্ব্বত্রানুস্যূতমধিষ্ঠানতয়া বাধাবধিতয়া চ; অভিন্নরূপে অদ্বিতীয় ভাবের বাধা অতিক্রম করিয়া সর্ব্বত্র অনুস্যূত। ভাবং = পরমার্থ সত্তারূপং স্বপ্রকাশানন্দমাত্মানং; পরমার্থ স্বপ্রকাশক আনন্দময় আত্মাকে। ঈক্ষতে = সাক্ষাৎকরোতি; দর্শন করেন। তৎজ্ঞানং = মিথ্যা প্রপঞ্চ বাধকমদ্বৈতাত্মদর্শনং; ভ্রমাত্মক প্রপঞ্চ ধ্বংসকারী অদ্বৈত আত্মদর্শনরূপ জ্ঞানকে। সাত্ত্বিকং = সর্ব্বসংসারোচ্ছিত্তিকারণং; সংসার উচ্ছেদের কারণস্বরূপ।

জ্ঞান, কর্ম্ম ও কর্ত্তা গুণভেদে ত্রিবিধ পূর্ব্ব শ্লোকে বুঝাইয়া অধুনা সত্ত্বরজস্তমোভেদে জ্ঞান ত্রিবিধ তাহা কীর্ত্তন করিতেছেন। যে জ্ঞানের প্রভাবে ভিন্ন ভিন্নাকারে অবস্থিত এই

প্রত্যক্ষ পরিদৃশ্যমান জগতকে পরমাত্মার ন্যায় উৎপত্তি নাশরহিত অভিন্ন অব্যয় সর্ব্বত্র অনুস্যূত বলিয়া লক্ষিত হয় সেই জ্ঞান সাত্ত্বিক জ্ঞান। যে জ্ঞানের প্রভাবে ভিন্ন ভিন্ন সর্ব্বভূতে বিভিন্ন প্রকার ভাবের অনুভব হয় তাহা রাজসিক এবং যে জ্ঞানের প্রভাবে সামান্য একটী বিষয়ে সমগ্র জ্ঞানের উদয় হয় সেই তত্ত্বার্থশূন্য অযৌক্তিক অল্প জ্ঞানকে তামসিক জ্ঞান বলে। সমস্তে এক জ্ঞান সাত্ত্বিক, ভিন্ন ভিন্ন পদার্থে ভিন্ন ভিন্ন জ্ঞান রাজসিক এবং একে সমগ্র জ্ঞান তামসিক বলিয়া উক্ত হইয়াছে। সর্ব্বং খল্বিদং ব্রহ্ম অর্থাৎ সমগ্র জগৎ ব্রহ্ম এইরূপ জ্ঞানকে সাত্ত্বিক জ্ঞান বলে। এই জ্ঞান সম্বন্ধে শ্রীভগবান্ বলিয়াছেন:—

সর্ব্বভূতস্থমাত্মানং, সর্ব্বভূতানি চাত্মনি।
ঈক্ষতে যোগযুক্তাত্মা, সর্ব্বত্র সমদর্শনঃ॥

সর্ব্বত্র সমদর্শী যোগী সর্ব্বভূতে আপনাকে এবং সর্ব্বভূতকে আত্মস্থ দর্শন করেন। এই-রূপ দৃষ্টিই সাত্ত্বিক দৃষ্টি। একাদশে বিশ্বরূপ দর্শন করিয়া অর্জ্জুন এই দৃষ্টির বিজ্ঞান লাভ করিয়াছিলেন। যিনি অবিনাশী অভিন্ন ব্রহ্মকে এই পরিদৃশ্যমান জগতের সকল স্থানে দর্শন করেন তিনিই সাত্ত্বিকদ্রষ্টা। ব্রহ্ম হইতে স্তম্ব পর্য্যন্ত সমস্তই ব্রহ্মময়, সমস্তই উপাস্য এবং সমস্তই চিন্ময় যাঁহার জ্ঞান এবং যিনি সমস্ত প্রাণিজগৎকে আপনার ন্যায় ভালবাসেন তিনিই সাত্ত্বিকদ্রষ্টা এবং তাঁহারই অদ্বৈতদৃষ্টি। এইরূপ সাত্ত্বিক জ্ঞানের উদয় হইলে সংসারমায়া তিরোহিত হয়। অর্থাৎ রাজসিক ও তামসিক জ্ঞান সংসারের কারণ। পূর্ব্বেই বলা হইয়াছে যে শ্রীভগবান্ অষ্টাদশ অধ্যায়ে গীতার সারতত্ত্ব সকল মন্থন করিবেন। পূর্ব্ব অধ্যায়ে যে সকল বিষয় কীর্ত্তন করিয়াছেন তাহা অন্য ভাবে এই অধ্যায়ে বলিতেছেন তজ্জন্য পাঠক পৌনরুক্তি দোষ মনে করিবেন না॥ ২০॥

20. The Lord having premised that knowledge, action and actor are threefold according to their qualities, He now explains the threefold nature of knowledge. Knowledge is Sattavic or spiritual when by it the seer perceives in all the diversified external objects of nature, *One* principle as pervading the whole. This principle is the Brahman or the supreme soul. According to the Veda'ntists this universe when analysed consists of five parts Sat, Chit, A'nanda, Na'ma and Rupa. The three former are permanent and inexhaustive while the two latter are impermanent and epresent external nature. He who perceives in this diversified external ature which is a mere manifestation of name and form the permanent and inexhaustive principle or noumenon of Sat, Chit and A'nanda, is the true seer. That knowledge by which such is seen is spiritual knowledge. This knowledge is the true way to Moksha. The entire universe

পৃথক্ত্বেন তু যজ্জ্ঞানং নানাভাবান্ পৃথগ্বিধান্।
বেত্তি সর্ব্বেষু ভূতেষু, তজ্জ্ঞানং বিদ্ধি রাজসম্॥ ২১॥

---

তু যৎ জ্ঞানং পৃথক্ত্বেন সর্ব্বেষু ভূতেষু পৃথগ্বিধান্ নানাভাবান্ বেত্তি, তৎ জ্ঞানং রাজসং বিদ্ধি॥ ২১॥

কিন্তু যে জ্ঞানদ্বারা ভিন্ন ভিন্ন সর্ব্বভূতে বিভিন্ন প্রকার নানা ভাবের অনুভব হয় সেই জ্ঞান রাজস বলিয়া জানিবে॥ ২১॥

21. But that knowledge by which in all the variety of external objects, separately classified substances are perceived that knowledge known to be essential.

---

from the meanest insect to the lordly man is perceived by the spiritual seer as the Brahman which he adores and worships. He perceives his own-self in the Universe and the Universe in his ownself. The Lord said in verse 31 Book VI.

"The harmonised Yogy seeth this self abiding in all beings, and all beings in this self. Every where he seeth the same."

That knowledge by which the diversified nature is seen as one is the spiritual knowledge. That by which the manifold nature is seen as separate is the essential knowledge, and that by which any particular object in nature is perceived as the One is the gross knowledge. The spiritual knowledge is called the non-dual perception, while the essential and gross perceptions are included in the dual-perception. While the former destroys delusion, the latter generates it.

স্বামী॥ রাজসং জ্ঞানং আহ পৃথক্ত্বেন ইতি। পৃথক্ত্বেন তু যৎ জ্ঞানং ইত্যস্য এব বিবরণং সর্ব্বেষু ভূতেষু দেহে নানাভাবান্ বস্তুতঃ এব অনেকান্ ক্ষেত্রজ্ঞান্ পৃথগ্বিধান্ সুখি দুঃখিত্বাদিরূপেণ বিলক্ষণান্ যেন জ্ঞানেন বেত্তি তৎজ্ঞানং রাজসং বিদ্ধি॥ ২১॥

যানি দ্বৈত দর্শনান্যসম্যক্ তানি রাজসানি তামসানি চেতি ন সাক্ষাৎ সংসারোচ্ছিত্তয়ে ভবন্তি ইত্যাহ; দ্বৈতদর্শন সমস্তই রাজসিক ও তামসিক, সুতরাং সংসার উচ্ছেদের কারণ হয় না।

তু=প্রাগুক্ত সাত্ত্বিক ব্যতিরেক প্রদর্শনার্থঃ; সাত্ত্বিক হইতে পৃথক্ ইহা জানাইবার জন্য

যত্তু কৃৎস্নবদেকস্মিন্, কার্য্যে সক্তমহৈতুকম্।
অতত্ত্বার্থবদল্পঞ্চ, তত্তামসমুদাহৃতম্ ॥ ২২ ॥

তু যৎ (জ্ঞানং) একস্মিন্ কার্য্যে কৃৎস্নবৎ সক্তং, তৎ অহৈতুকং অতত্ত্বার্থবৎ চ অল্পং (জ্ঞানং) তামসং উদাহৃতং ॥ ২২ ॥

কিন্তু যে জ্ঞানদ্বারা কোন একটী পদার্থবিশেষে পরিপূর্ণ আত্মার বিদ্যমানতা অনুভব হয় সেই অযৌক্তিক অযথার্থ এবং অল্প জ্ঞানকে তামসিক বলিয়া থাকে ॥ ২২ ॥

22. But that knowledge by which one substance is perceived as if it were the whole, such unreasonable, untrue and limited knowledge is called carnal.

---

তু শব্দ ব্যবহার করিলেন। যৎজ্ঞানং=করণে কর্তৃত্বোপচারাদেধাংসি পচতীতিবৎ, কর্তৃ-সংস্কারস্থ ব্যবহৃতা ভেদাখ্যা; জ্ঞান, কর্ত্তা হইতে পারে না, তজ্জন্য "যে জ্ঞানদ্বারা" এইরূপ অর্থ করিতে হইবেক। এইস্থলে শ্রীভগবান্ "এধাংসি পচন্তি" ইত্যাদি বাক্যের ন্যায়-করণে কর্তৃত্বের ব্যবহার করিয়াছেন। পৃথক্ত্বেন=ভেদেন; ভিন্ন ভিন্ন রূপে। সর্ব্বভূতেষু=সর্ব্বেষু দেহাদিষু; সকল জড়জগতে। পৃথগ্বিধান্=পৃথক্প্রকারান্; ভিন্ন ভিন্ন লক্ষণাক্রান্ত। নানা ভাবান্=বিভিন্নানাত্মনঃ; ভিন্ন ভিন্ন আত্মা। বেত্তি = বিজানাতি; বোধকরে, জানায়।

রাজসিক জ্ঞানের কথা বলিতেছেন। অদ্বৈতদর্শন সাত্ত্বিক এবং দ্বৈতদর্শন দ্বিবিধ, রাজসিক ও তামসিক। যে জ্ঞানদ্বারা ভিন্ন ভিন্ন দেহে ভিন্ন ভিন্ন আত্মার অনুভব হয়, যাহাদ্বারা কর্ম্মফলকে কর্ত্তা বলিয়া অভিহিত হয়, যাহাদ্বারা মূর্খ, পণ্ডিত, দুঃখী এবং সুখী ব্যক্তিকে বিভিন্ন ভাবে প্রতীতি হয়, জড়বর্গের ভেদানুসারে আত্মারও ভেদ লক্ষিত হয় সেই জ্ঞানকে রাজসিক বলিয়া জানিবে। এইরূপ জ্ঞান মোক্ষের বিরোধী ও সংসারবন্ধনের কারণ। সমস্ত জীব পৃথক্ আমার সহিত কাহারও সংশ্রব নাই, জীবের সুখ দুঃখে আমার কোন লাভ বা ক্ষতি নাই। আমার স্ত্রী পুত্র আত্মীয় স্বজন সুখে থাকিলেই আমার জীবনব্রত সম্পন্ন হইল এইরূপ অহঙ্কার ও পার্থক্যজ্ঞান রাজসিক ॥ ২১ ।

21. The Lord now explains the dual-perception called the essential. By this perception the seer does not perceive the One all pervading principle the noumenon of Sat, Chit, A´nanda pervading through the Universe. He sees only the external unpermanent transitory phenomenon as mani-

fested in name and form. He sees this creation as an agglomeration of separate qualities, separate entities strewn by blind chance without rhyme and reason pursuing an objectless career. He loses the connecting link by which all animated creation is bound up as an undivided whole. His sympathy with the human race, with the lower creation is lost and he sees the world in a different light. He considers happiness, misery, death, disease, knowledge and ignorance as quite accidental based on no superior intelligence and design.

স্বামী॥ তামসং জ্ঞানং আহ—যত্তু ইতি। একস্মিন্ কার্য্যে—দেহে প্রতিমাদৌ বা কৃৎস্নবৎ—পরিপূর্ণবৎ সক্তং—এতাবান্ এব আত্মা ঈশ্বরঃ বা ইতি অভিনিবেশযুক্তং অহৈতুকং—নিরুপপত্তিকং, অতত্ত্বার্থবৎ—পরমার্থাবলম্বনশূন্যং, অতএব অল্পং—তুচ্ছং অল্পবিষয়ত্বাৎ অল্প ফলত্বাৎ চ যৎ এবংভূতং জ্ঞানং তৎ তামসং উদাহৃতং॥ ২২॥

তামসং জ্ঞানমাহ; তামস জ্ঞানের কথা বলিতেছেন।

তু=রাজসাত্ত্বিনত্তি; রাজসিক হইতে পৃথক্ করিবার জন্য তু শব্দ ব্যবহার করিলেন। একস্মিন্ কার্য্যে=বিকারে ভূতদেহে প্রতিমাদৌ বা; জীবদেহে কিম্বা প্রতিমাদিতে। কৃৎস্নবৎ=সমস্তবৎ সর্ব্ববিষয়মিব; সমগ্র বিষয়ই। সক্তং=এতাবানেবাত্মা ঈশ্বরো বা নাতঃ পরমস্তি; এই আত্মা, এই ঈশ্বর ইহা ব্যতীত আর কিছু নাই। অহৈতুকং=হেতুবর্জ্জিতং; অযৌক্তিকং; অযৌক্তিক। অতত্ত্বার্থবৎ=ন তত্ত্বার্থাবলম্বনং; যথার্থ তত্ত্ব বিশিষ্ট নহে; অযথার্থ। অল্পংজ্ঞানং=অনিত্য পরিচ্ছিন্ন দেহাদ্যাত্মাভিমানরূপং; অনিত্য সীমাবিশিষ্ট দেহাদিতে আত্মজ্ঞান।

দ্বৈত দর্শনের তামসিক ভাব দেখাইতেছেন। যে বুদ্ধিদ্বারা কোন একটী পার্থিব বস্তু অথবা জীবদেহে পরিপূর্ণ ঈশ্বর জ্ঞান উপলব্ধি হয় তাহাকে তামসিক জ্ঞান বলে। বৌদ্ধ মতে লামবৌদ্ধ সন্ন্যাসিদেহে সম্পূর্ণ পরমাত্মা বিরাজ করিতেছেন, বৌদ্ধদেহ ব্যতীত অন্য কোন স্থানে পরমেশ্বরের সত্ত্বা নাই। অথবা কোন প্রতিমাতে পরমেশ্বরের পূর্ণ সত্ত্বা বিরাজ করিতেছে এইরূপ উপলব্ধিও তামসিক। পরমাত্মার সত্ত্বা সর্ব্বত্র বিরাজিত তাঁহাকে সীমাবদ্ধ করিয়া কোন একটী ঘটে বা পটে অধিষ্ঠিত মনে করা নিতান্ত ভ্রমাত্মক তামসিক জ্ঞান। এইরূপ জ্ঞান আত্মার নিত্যত্ব ও বিভুত্বের নিতান্ত বিরোধি॥ ২২॥

22. The Lord now explains the Ta'masik knowledge. The seer who perceives in one material object or animated being the concentration of divine energy which he does not perceive any where else, is a Ta'masik seer ie he sees nothing but darkness. This refers to idolatory in its poorest form where a clod or figure of earth, a stone or wood is worshipped

নিয়তং সঙ্গরহিত, মরাগদ্বেষতঃকৃতম্।
অফলপ্রেপ্সুনা কর্ম্ম, যত্তৎ সাত্ত্বিকমুচ্যতে ॥ ২৩ ॥

---

অফলপ্রেপ্সুনা সঙ্গরহিতং, অরাগদ্বেষতঃ কৃতং যৎ নিয়তং কর্ম্ম তৎ ( কর্ম্ম ) সাত্ত্বিকং উচ্যতে ॥ ২৩ ॥

ফলাকাঙ্ক্ষাবর্জ্জিত পুরুষ নিঃসঙ্গ রাগদ্বেষাদিশূন্য হইয়া যে নিত্য-কর্ম্মের অনুষ্ঠান করেন তাহাকে সাত্ত্বিক কর্ম্ম বলে ॥ ২৩ ॥

23. That devotional-action which is done by a man without desiring for fruits, without egoism, without love or hatred that is called spiritual.

---

as almighty God whom the worshipper does not see any where else in the creation or when the naked body of a Budhist mendicant is adored as the living representation of the Almighty. Such worship is called Ta'masik. It is the offspring of that ignorance by which it is wrongly conceived that the spirit of God by which He upholds the universe and which is seen every where, can possibly be concentrated in a figure or a human body. The words একস্মিন্‌কার্য্যে mean in one substance ie idol or human body. কৃৎস্নবৎ literally as a whole. সক্তং means perceived with a strong bias, the bias being this is my God and He is nowhere else. অহৈতুকং means without reason. অতত্ত্বার্থবৎ is without truth. অল্পং means limited or restricted to one particular object ie that perception which puts a limit to a thing which is unlimited.

স্বামী ॥ ইদানীং ত্রিবিধং কর্ম্ম আহ—নিয়তমিতি ত্রিভিঃ। নিয়তং—নিত্যতয়া বিহিতং, সঙ্গরহিতং—অভিনিবেশশূন্যং অরাগদ্বেষতঃ পুত্রাদি প্রীত্যা বা শত্রুদ্বেষেণ বা যৎ কৃতং ন ভবতি, ফলং প্রাপ্তুং ইচ্ছতি ইতি ফলপ্রেপ্সুঃ তৎ বিলক্ষণেন নিষ্কামেণ কর্ত্রা যৎ কৃতং কর্ম্ম তৎ সাত্ত্বিকং উচ্যতে ॥ ২৩ ॥

তদেবমৌপনিষদানামদ্বৈতাত্মদর্শনং সাত্ত্বিকমুপাদেয়ং মুমুক্ষুভির্দ্বৈতদর্শিনাং তু নিত্যবিভু-পরস্পরং বিভিন্নাত্মদর্শনং রাজসং অনিত্য পরিচ্ছিন্নাত্মদর্শনঞ্চ তামসং হেয়মুক্তং সম্প্রতি ত্রিবিধং কর্ম্মোচ্যতে ; উপনিষদোক্ত অদ্বৈতদর্শন মুমুক্ষুগণের উপাদেয় সাত্ত্বিক, দ্বৈতদর্শন-কারী অবিনাশী পরমাত্মাকে ভিন্ন ভিন্ন প্রকারে দর্শন জন্য রাজসিক এবং বিনাশী সীমাবিশিষ্ট দর্শন জন্য তামসিক এতদুভয় অত্যন্ত হেয় তাহা বলিয়া শ্রীভগবান্ অধুনাত্রিবিধ কর্ম্মের বিষয়

ব্যাখ্যা করিতেছেন। অফলপ্রেপ্সুনা = ফলাভিলাষরহিতেন কর্ত্রা; ফলকামনাবর্জ্জিত পুরুষ। সঙ্গরহিতং = সঙ্গোঽহমেব মহাযাজ্ঞিক ইত্যাদি অভিমানরূপোঽহঙ্কারাপরপর্য্যায়ো রাজসো গর্ব্ব বিশেষস্তেন শূন্যং; আমি মহা যাগশীল অতি বিদ্বান অতি ধনী ইত্যাদি অভিমান, যাহার নামান্তর অহঙ্কার, তাহাকে রাজসগর্ব্ব বলে তদ্বিরহিত। অরাগদ্বেষতঃ কৃতং = রাগোরাজসম্মানাদিকমনেন লপ্স্যে ইত্যভিপ্রায়ঃ, দ্বেষঃ শত্রুমনেন পরাজেষ্যে ইত্যভিপ্রায়ঃ তাভ্যাং ন কৃতং ইতি অরাগদ্বেষতঃ কৃতং; রাজার ন্যায় সম্মান পাইব ঈদৃশ বাসনাকে রাগ বলে, শত্রুকে জয় করিব ঈদৃশ কামনাকে দ্বেষ বলে এতদুভয় দ্বারা যে কর্ম্ম করা হয় তাদৃশ। নিয়তং — নিত্যং; অবশ্য কর্ত্তব্য। কর্ম্ম = যাগ দান হোমাদি।

সাত্ত্বিক, রাজসিক ও তামসিক জ্ঞানের বিষয় কীর্ত্তন করিয়া শ্রীভগবান্ এইক্ষণে ত্রিগুণান্বিত কর্ম্মের বিষয় কীর্ত্তন করিতেছেন। ফলকামনা বিরহিত কর্ম্মাধিকারী পুরুষ অহঙ্কার ও অভিমান বিরহিত ও রাগদ্বেষাদিশূন্য হইয়া যে সকল নিত্যকর্ম্মের অনুষ্ঠান করেন তাহাকে সাত্ত্বিক কর্ম্ম বলে। সাত্ত্বিক কর্ম্মদ্বারা চিত্তশুদ্ধি হইলে, অন্তরঙ্গ সাধন বলে মানুষ মুক্তিপথে প্রধাবিত হইয়া থাকে। পূর্ব্বেই বলা হইয়াছে কর্ম্ম দ্বিবিধ নিত্য ও কাম্য। পরমার্থতত্ত্ববিৎ কর্ম্মসন্ন্যাসিগণ যাহাদিগকে বিবিদিষু ও বিদ্বৎ সন্ন্যাসী বলা হইয়াছে তাঁহারাও যথাশাস্ত্র নিত্যকর্ম্মের অনুষ্ঠান না করিলে প্রত্যবায় হয়। কামনা ও অভিমানমূলক কাম্যকর্ম্ম অনুষ্ঠান না করিলে কোন প্রকার প্রত্যবায় হয় না তজ্জন্য শ্রীভগবান্ "নিয়তং" শব্দ ব্যবহার করিয়া অবশ্য কর্ত্তব্য নিত্যকর্ম্মের উল্লেখ করিয়াছেন। নিত্যকর্ম্ম সাত্ত্বিক, কাম্যকর্ম্ম রাজসিক ও তামসিক। সকামী অহঙ্কারযুক্ত হইয়া যে কর্ম্মের অনুষ্ঠান করেন তাহা রাজসিক। অঙ্গ উপাঙ্গের সহিত কাম্যকর্ম্ম অনুষ্ঠিত না হইলে কর্ম্মী তাহার ফল ভোগ করিতে পারেন না তজ্জন্য এ সমস্ত কর্ম্ম অত্যন্ত আয়াসসাধ্য। আত্মসামর্থ শুভাশুভ পরিণাম ইত্যাদি আলোচনা না করিয়া যে সমস্ত কর্ম্ম আরব্ধ হয় তাহা তামসিক। যে কর্ম্ম অনুষ্ঠান কালে নিম্নলিখিত ভাবের অভাব হয় তাহাই সাত্ত্বিক।

প্রথম—আমি কর্ত্তা অর্থাৎ কর্ত্তৃত্বাভিমান। দ্বিতীয়—আমি মহা যাজ্ঞিক আমি ব্যতীত কাহার সাধ্য এইরূপ কার্য্য করিতে পারে, ইহাকে রাজসিক গর্ব্ব বলে। তৃতীয়—এই কার্য্য সম্পন্ন করিলে আমি রাজার ন্যায় সম্মান পাইব ইহাকে রাগ বলে। চতুর্থ—শত্রুকে জয় করিব এইরূপ কামনা এই সমস্ত কামনাবর্জ্জিত হইয়া অবশ্য কর্ত্তব্যবোধে যে কার্য্য সম্পাদিত হয় তাহাকে সাত্ত্বিক বলে॥ ২৩॥

**23.** Having explained knowledge in its threefold aspect the Lord proceeds to explain the threefold action ( কর্ম্ম ), action is divided into three parts viz spiritual, essential and carnal. They may also be styled good, indifferent, and bad. That devotional-action which is performed as a duty without longing for fruits, without egoism without love or hatred is

যত্তু কামেপ্সুনা কর্ম্ম, সাহঙ্কারেণ বা পুনঃ।
ক্রিয়তে বহুলায়াসং, তদ্রাজসমুদাহৃতম্ ॥ ২৪ ॥

তু কামেপ্সুনা সাহঙ্কারেণ বা পুনঃ বহুলায়াসং যৎ কর্ম্ম ক্রিয়তে তৎ (কর্ম্ম) রাজসং উদাহৃতম্ ॥ ২৪ ॥

কিন্তু ফলাকাঙ্ক্ষী কিংবা অহঙ্কারযুক্ত হইয়া বহু কষ্টসহকারে যে কাম্যকর্ম্মের অনুষ্ঠান করা যায় সেই কর্ম্মকে রাজসিক বলে ॥ ২৪ ॥

24. But that ceremonial-action which is done by a man longing for fruits with egoism requiring great efforts such action is called essential.

called spiritual. That ceremonial-action which is performed by a man desiring for fruits with egoism requiring much effort is called essential or indifferent. That action ceremonial or otherwise which is undertaken from delusion without regard to consequence, loss of strength, injury to life and to one's personal capacity is called carnal or bad. অফলপ্রেপ্সুনা means one who does not long for fruits. সঙ্গরহিতং means without egoism. The commentators differ in rendering the word Sangam. Shankar says it means attachment—আসক্তি। Others say it means egoism—কর্ত্তৃত্বাভিমান। We have adopted the latter. অরাগঃ is without attachment or love. Here commentators differ. Shankar does not explain this term. Sreedhar says desire for receiving honours like a king. Ra'ma'nuja says haughtiness—দম্ভ। We have adopted Sreedhar. দ্বেষঃ means according to Sreedhar hatred towards enemies. Madhusudan says the desire for over-powering an enemy.

স্বামী। রাজসং কর্ম্ম আহ—যত্তু ইতি। যৎ তু কর্ম্ম কামেপ্সুনা—ফলং প্রাপ্তুং ইচ্ছতা সাহঙ্কারেণ বা "মৎ সমঃ কঃ অন্যঃ শ্রোত্রিয়ঃ অস্তি" ইতি এবং নিরূঢ়াহঙ্কারযুক্তেন চ ক্রিয়তে তৎ চ পুনঃ বহুলায়াসং—অতিক্লেশযুক্তং, তৎ কর্ম্ম রাজসং উদাহৃতং ॥ ২৪ ॥

রাজসং কর্ম্ম নির্দ্দিশতি; অধুনা রাজসিক কর্ম্ম নির্দ্দেশ করিতেছেন।

তুঃ=সাত্ত্বিকাত্তিনত্তি; সাত্ত্বিক কর্ম্ম হইতে পার্থক্য প্রদর্শন জন্য তু শব্দ ব্যবহার করিলেন। কামেপ্সুনা=ফলকামেন কর্ত্রা; ফলাভিলাষী ব্যক্তি কর্ত্তৃক। সাহঙ্কারেণ=প্রাগুক্ত সঙ্গাখ্য গর্ব্বযুক্তেন; পূর্ব্ব শ্লোকের সঙ্গ নামক গর্ব্বযুক্ত হইয়া। বা=বা শব্দ

সমুচ্চয়ে; ফলাভিলাষ ও অহঙ্কার এই দুই শব্দের অর্থ সমষ্টি করিবার নিমিত্ত "বা" শব্দ ব্যবহার করিয়াছেন। পুনঃ=অনিয়তং; অনিত্য অর্থাৎ কাম্য। বহুলায়াসং=সর্ব্বা-ঙ্গোপসংহারেণ ক্লেশাবহং; সমস্ত অঙ্গের সহিত বিহিত বলিয়া বহু ক্লেশসাধ্য।

রাজসিক কর্ম্মের বিষয় ব্যাখ্যা করিতেছেন। কাম্য বিষয়ে অভিলাষী পুরুষ অহঙ্কারের সহিত অর্থাৎ আমার তুল্য শ্রোত্রিয় কে আছে এইরূপ গর্ব্বে গর্ব্বিত হইয়া বহুল আয়াস পূর্ব্বক যে কর্ম্মের অনুষ্ঠান করেন তাহা রাজসিক বলিয়া অভিহিত হইয়াছে। এই শ্লোকে "বা" শব্দ সমুচ্চয়ার্থ অর্থাৎ ফলকামনা ও অহঙ্কার এই উভয়ের সমষ্টির জন্য ব্যবহার করিয়াছেন। যাঁহার কর্ত্তৃত্বাভিমান নাই অথচ ফলকামনা আছে এতাদৃশ পুরুষ কর্ত্তৃক যে কাম্য বা নিত্যকর্ম্মের অনুষ্ঠান হয় তাহাও সাত্ত্বিক কর্ম্ম। সমস্ত অঙ্গ ও উপাঙ্গের সহিত কাম্যকর্ম্ম সম্পাদিত না হইলে কর্ম্মী তাহার ফলভোগ করিতে পারেন না। তজ্জন্য কাম্যকর্ম্ম বহু আয়াসসাধ্য। ফলকামনা ও কর্ত্তৃত্বাভিমানের সহিত যে কাম্যকর্ম্মের অনুষ্ঠান হয় তাহাকে রাজসিক কর্ম্ম বলে। শ্রীমচ্ছঙ্করাচার্য্য বলেন যে এই শ্লোকের "অহঙ্কার" কর্ম্মফলাভি-লাষীর পক্ষে বুঝিতে হইবে। পরমার্থতত্ত্বজ্ঞ, নিরহঙ্কার, ষট্‌কর্ম্মশালী, শ্রোত্রিয় অহঙ্কারী হইলেও তিনি কর্ম্মফলাভিকাঙ্ক্ষী নহেন। তজ্জন্য তাঁহার অহঙ্কার সাত্ত্বিক বা রাজসিক নহে ॥ ২৪ ॥

24. The Lord explains the essential action. That action is essential which is done by a man longing for the fruits of his action with pride and great efforts. The action is not done for the sake of duty but for some ulterior object in view either in this or in the world to come. It is done with a feeling of inward satisfaction that he, ie the actor, is alone capable of performing such an undertaking. It is also attended with much external demonstration. The Lord says that these actions require much effort which is a waste of human energy. Had the actor performed the action without desiring for fruits such efforts would not have been necessary. Good work must be done but they should be done in the pure Sattwik style ie without longing for fruits and without demonstration.

The word "তু" "But" is used to differentiate spiritual from the essential. কামেপ্সুনা means the man who longs for fruits. সাহঙ্কারেণ means with egoism. The word "বা" is used here to couple desire for fruits with egoism. If the action is done without egoism but with the desire for fruits it is Sattwik ie spiritual. To reduce this action to the level of an essential one, it is necessary that the actor while performing the action

অনুবন্ধং ক্ষয়ং হিংসা, মনপেক্ষ্য চ পৌরুষম্।
মোহাদারভ্যতে কর্ম্ম, যত্তত্তামসমুচ্যতে ॥ ২৫ ॥

অনুবন্ধং ক্ষয়ং হিংসাং পৌরুষং চ অনপেক্ষ্য মোহাৎ যৎ কর্ম্ম আরভ্যতে তৎ তামসং উচ্যতে ॥ ২৫ ॥

ভাবী পরিণাম, বিত্তনাশ, প্রাণিপীড়া এবং নিজ সামর্থ্য পর্য্যালোচনা না করিয়া অবিবেক বশতঃ যে কর্ম্মের আরম্ভ করা হয় তাহাকে তামসিক কর্ম্ম বলে ॥ ২৫ ॥

25. That action undertaken from delusion without regard to consequences, loss, injury and personal capacity, such action is called carnal.

must be longing for fruits and at the same time animated by the passion of egoism.

স্বামী ॥ তামসং কর্ম্ম আহ—অনুবন্ধং ইতি। অনুবধ্যতে ইতি অনুবন্ধং পশ্চাৎভাবি শুভাশুভং ক্ষয়ং—বিত্তক্ষয়ং হিংসাং—পরপীড়াং, পৌরুষং চ স্ব সামর্থ্যং অনপেক্ষ্য—অপর্য্যালোচ্য, কেবলং মোহাৎ এব যৎ কর্ম্ম আরভ্যতে তৎ তামসং উদাহৃতং ॥ ২৫ ॥

সম্প্রতি তামসং কর্ম্মোদাহরতি; অধুনা তামসিক কর্ম্মের বিষয় বলিতেছেন।

অনুবন্ধং=পশ্চাদ্ভাব্যশুভংশুভঞ্চ; পরিণাম ভাবি অশুভ ও শুভ। ক্ষয়ং=শরীর সামর্থ্যস্য ধনস্য সেনায়াশ্চ নাশং; শারীরিক বল, ধন সেনাদির বিনাশ। হিংসাং=প্রাণিপীড়াং; জীবহিংসা। পৌরুষং=আত্মসামর্থ্যং; নিজ শক্তি। অনপেক্ষ্য=অপর্য্যালোচ্য; বিবেচনা না করিয়া। মোহাৎ=অবিবেকাৎ; অবিবেকবশতঃ অথবা পরমপুরুষ কর্তৃত্বাজ্ঞানাৎ "ঈশ্বর কর্ত্তা" এইরূপ না বুঝিয়া অর্থাৎ আমিই করিতেছি ঈদৃশ জ্ঞান বশতঃ। তামসং= তমোনির্বৃত্তং; তমোগুণবিশিষ্ট।

তামসিক কর্ম্মের বিষয় বলিতেছেন। পশ্চাদ্ভাবি শুভ বা অশুভ ফল, অর্থক্ষয়, পরপীড়া বা আত্মসামর্থ্য পর্য্যালোচনা না করিয়া মোহবশতঃ যে কর্ম্মের অনুষ্ঠান করা হয় পণ্ডিতেরা তাহাকে তামসকর্ম্ম বলিয়া থাকেন। যথা—দুর্য্যোধনের কুরুক্ষেত্রের যুদ্ধারম্ভ। নিম্নলিখিত বিষয় পর্য্যালোচনা না করিয়া যে কর্ম্ম আরব্ধ হয় তাহাই তামসিক।

প্রথম—ইহার ভাবি পরিণাম কি? শুভ কি অশুভ যথা রাবণ কর্ত্তৃক সীতা হরণ এমত কর্ম্মের ভাবি ফল কখন মঙ্গলজনক হইতে পারে না অতএব ক্ষান্ত হওয়া কর্ত্তব্য ছিল।

দ্বিতীয়—এই কার্য্যে ধনক্ষয়, সেনাক্ষয়, শরীরের ক্লেশ ইত্যাদি কত হইবেক। যদি

মুক্তসঙ্গোঽনহংবাদী, ধৃত্যুৎসাহসমন্বিতঃ।
সিদ্ধ্যসিদ্ধ্যোর্নির্ব্বিকারঃ, কর্ত্তা সাত্ত্বিক উচ্যতে ॥ ২৬ ॥

মুক্তসঙ্গঃ অনহংবাদী ধৃত্যুৎসাহসমন্বিতঃ সিদ্ধ্যসিদ্ধ্যোঃ নির্ব্বিকারঃ কর্ত্তা সাত্ত্বিক উচ্যতে ॥ ২৬ ॥

ফলাভিসন্ধিবর্জ্জিত, আমি করিতেছি এইরূপ অহংজ্ঞানশূন্য, ধৈর্য্য ও উদ্যমযুক্ত সিদ্ধি ও অসিদ্ধি বিষয়ে বিকারশূন্য এইরূপ কর্ত্তাকে সাত্ত্বিক বলিয়া থাকে ॥ ২৬ ॥

26. Free from attachment, devoid of the egoism that I am the actor, endued with patience and courage, indifferent to success or failure, such actor is styled Sattwik.

---

পরিণাম শুভ হয় তবে ক্ষয় করা কর্ত্তব্য নচেৎ নহে তজ্জন্য অনুবন্ধ শব্দ ক্ষয়ের অগ্রে দেওয়া হইয়াছে। যে কার্য্যের অনুবন্ধ শুভ তাহা তামসিক হইতে পারে না।

তৃতীয়—নিজের দেহ ধন ইত্যাদির বিষয় আলোচনা করিয়া অন্যের সহিত এই কার্য্যের কি সম্পর্ক তাহা পর্য্যালোচনা করিতে হইবেক। যদি অনুবন্ধ শুভ হয় নিজের দেহধনাদির বিনাশেও কাতর না হয় তবে অপরিহার্য্য জীবহিংসা কর্ত্তব্য, তজ্জন্য ক্ষয়ের পর হিংসা শব্দ ব্যবহার করিয়াছেন।

চতুর্থ—নিজ সামর্থ্য শেষ বিচার্য্য। আমাদ্বারা এরূপ কার্য্য সংসাধিত হইতে পারে কি না ॥ ২৫ ॥

25. The Lord now explains the Ta´masik or dark action. When an action is undertaken without considering the following, such action the sages declare to be Ta´masik.

(i) Its final consequences, good or bad. If the final consequence is found to be good even if unsuccessful the action is not carnal.

(ii) The personal loss it would entail in the shape of bodily strength, riches, army &c.

(iii) Injury to others, loss of life &c.

(iv) Personal capacity to bring the action to a successful termination. Durjodhan launched into a destructive war without considering the above four points ; hence his action was carnal or gross.

স্বামী ॥ কর্ত্তারং ত্রিবিধং আহ—মুক্তসঙ্গঃ ইতি ত্রিভিঃ। মুক্তসঙ্গঃ—ত্যক্তাভিনিবেশঃ, অনহংবাদী—গর্ব্বোক্তিরহিতঃ, ধৃতিঃ—ধৈর্য্যং, উৎসাহঃ—উদ্যমঃ তাভ্যাং সমন্বিতঃ—সংযুক্তঃ, আরব্ধস্য কর্ম্মণঃ সিদ্ধৌ অসিদ্ধৌ চ নির্ব্বিকারঃ—হর্ষ বিষাদশূন্যঃ সঃ এবংভূতঃ কর্ত্তা সাত্ত্বিকঃ উচ্যতে ॥ ২৬ ॥

ইদানীং কর্ত্তৃ ত্রৈবিধ্যং ক্রবন্নাদৌ সাত্ত্বিকং কর্ত্তারং দর্শয়তি; অধুনা ত্রিবিধ কর্ত্তার মধ্যে সাত্ত্বিক কর্ত্তার বিষয় কীর্ত্তন করিতেছেন।

মুক্তসঙ্গঃ = ত্যক্তফলাভিসন্ধিঃ; ফলাভিলাষশূন্য। অনহংবাদী = কর্ত্তাহমিতিবদনশীলো ন ভবতি; আমি কর্ত্তা, যিনি এইরূপ বলেন না; স্বগুণশ্লাঘাবিহিনো বা; যিনি নিজ গুণের গর্ব্ব করেন না। ধৃতিঃ = বিঘ্নাদ্যুপস্থিতাবপি প্রারব্ধাপরিত্যাগহেতুরন্তঃকরণ বৃত্তিবিশেষো ধৈর্য্যং; বিপদ উপস্থিত হইলেও নিজ কর্ম্মফল পরিত্যাগ করা যায় না এইরূপ চিন্তা করিয়া যে বৃত্তিদ্বারা স্থিরভাবে থাকা যায় তাহাকে ধৃতি বা ধৈর্য্য বলে। উৎসাহঃ= ইদমহং করিষ্যাম্যেবেতি নিশ্চয়াত্মিকা বুদ্ধিঃ; ইহা আমি নিষ্পন্ন করিব এইরূপ দৃঢ়প্রতিজ্ঞাবদ্ধ। সমন্বিতঃ=তাভ্যাং সমন্বিতঃ, সংযুক্তঃ; ধৈর্য্য ও উদ্যমযুক্ত। সিদ্ধ্যাসিদ্ধ্যোঃ=ক্রিয়মাণস্য কর্ম্মণঃ ফলসিদ্ধৌ অসিদ্ধৌ চ; অনুষ্ঠিত কর্ম্মের ফলসিদ্ধি ও অসিদ্ধি বিষয়ে। নির্ব্বিকারঃ=হর্ষশোকাভ্যাং যো বিকারো বদনবিকাশম্লানত্বাদিস্তেনরহিত; হর্ষ শোকজন্য বদনের প্রফুল্লতা ও মলিনতা বিহীন।

কর্ত্তা তিন প্রকার ইহা বলিবার বাসনায় প্রথমতঃ সাত্ত্বিক কর্ত্তার বিষয় বলিতেছেন। আসক্তি ত্যাগী, গর্ব্বোক্তিরহিত, ধৈর্য্য ও উদ্যম সমন্বিত, কর্ম্মের সিদ্ধি বা অসিদ্ধিতে হর্ষ বিষাদ পরিশূন্য এবম্ভূত কর্ত্তাকে পণ্ডিতগণ সাত্ত্বিক বলিয়া থাকেন। সাত্ত্বিক কর্ত্তা কর্ম্মফল পরিত্যাগ করিয়া "আমি কর্ত্তা" "আমি ভোক্তা" ইত্যাদি বলেন না। বিপদ উপস্থিত হইলেও যিনি নিজ কর্ম্মফল পরিত্যাগ করিতে পারিব না জানিয়া ধৈর্য্যাবলম্বন পূর্ব্বক স্থিরভাবে থাকেন; অর্থাৎ যিনি বিপদে অভিভূত না হইয়া মুক্তির উপায় উদ্ভাবন করেন। মঙ্গলজনক কর্ম্মে ব্রতী হইয়া এই কর্ম্ম আমাদ্বারা নিষ্পন্ন হইবে এরূপ যাঁহার দৃঢ় অর্থাৎ নিশ্চয়াত্মিকা প্রতিজ্ঞা, অনুষ্ঠিত বিষয় সুসিদ্ধি হইলে যাঁহার আনন্দ হয় না অথবা অসিদ্ধ হইলেও বিষাদ হয় না তিনিই সাত্ত্বিক কর্ত্তা। তিনি কেবল শাস্ত্রবিধি অনুসারে নিজ কর্ত্তব্যবোধে অনুষ্ঠিত কর্ম্ম সম্পাদন করেন। রাজসিক ও তামসিক কর্ম্মের বিপরীত ভাব সাত্ত্বিক কর্ত্তায় প্রতীয়মান হইয়া থাকে। রাজসিক কর্ম্মী অহঙ্কারযুক্ত; সাত্ত্বিককর্ত্তা অনহংবাদী; রাজসিক কর্ম্মী বহুলায়াসে কাম্যকর্ম্ম সম্পাদন করেন, কিন্তু সাত্ত্বিক কর্ত্তা কেবল কর্ত্তব্যবোধে ধৈর্য্যসহকারে নিত্যকর্ম্মের অনুষ্ঠান করেন। তামসিক কর্ম্মী নিজ সামর্থ্য পর্য্যালোচনা না করিয়া কর্ম্মানুষ্ঠান করেন কিন্তু সাত্ত্বিক কর্ত্তা নিজ সামর্থ্য অবগত হইয়া দৃঢ়সঙ্কল্পে কর্ত্তব্যকার্য্যে নিযুক্ত হন। তামসিক কর্ম্মী পরিণাম চিন্তা না করিয়া কার্য্যে নিযুক্ত হন কিন্তু সাত্ত্বিককর্ত্তা পরিণাম চিন্তা করিয়া দৃঢ়সঙ্কল্পাত্মক বুদ্ধি সহকারে কর্ত্তব্যকার্য্যে নিযুক্ত হন ॥ ২৬ ॥

রাগী কর্ম্মফল প্রেপ্সু, লুব্ধোহিংসাত্মকোঽশুচিঃ।
হর্ষশোকান্বিতঃ কর্ত্তা, রাজসঃ পরিকীর্ত্তিতঃ ॥ ২৭ ॥

রাগী, কর্ম্মফলপ্রেপ্সুঃ, লুব্ধঃ, হিংসাত্মকঃ, অশুচিঃ, হর্ষশোকান্বিতঃ কর্ত্তা রাজসঃ পরিকীর্ত্তিতঃ ॥ ২৭ ॥

বিষয়াসক্ত, কর্ম্মফলপ্রার্থী, লোভী, হিংসাস্বভাব, শৌচহীন, হর্ষ ও শোকযুক্ত কর্ত্তা রাজস বলিয়া কথিত হইয়াছে ॥ ২৭।

27. Full of attachments, longing for fruits of action, avaricious, harmful, impure, feeling delight and grief such an actor is called essontial.

26. Having explained the threefold action the Lord describes the actor in his triune character. He describes in this verse the spiritual actor who never longs for fruits of his action, who is free from the idea that he is the actor, who is endowed with patience and an unfailing energy, never caring for the eventual success or failure of his efforts, such a man is the spiritual actor. The spiritual worker whether he is performing ceremonial or devotional action is always a free man. He is never attached to any thing earthly. He thinks that while he ie his organs of action and sense and his mind and capacities are working he himself ie his soul is always free. The word Sangam (সঙ্গং) has been explained already, অনহংবাদী is literally one who says "I am not the actor."

স্বামী ॥ রাজসং কর্ত্তারং আহ—রাগী ইতি। রাগী—পুত্রাদি প্রীতিমান্ কর্ম্মফলপ্রেপ্সুঃ—কর্ম্মফলকামী, লুব্ধঃ—পরস্বাভিলাষী, হিংসাত্মকঃ—মারকস্বভাবঃ, অশুচিঃ—বিহিতশৌচশূন্যঃ, লাভালাভয়োঃ হর্ষশোকাভ্যাংসমন্বিতঃ কর্ত্তা রাজসঃ ॥ ২৭ ॥

রাজসং কর্ত্তারং কথয়তি; রাজস কর্ত্তার বিষয় বলিতেছেন।

রাগী=কামাদ্যাকুলচিত্তঃ; কামাদি বিষয়ে আসক্ত। কর্ম্মফলপ্রেপ্সুঃ=কর্ম্মফলাভিলাষী। লুব্ধঃ = পরদ্রব্যাভিলাষী ধর্ম্মার্থং স্বদ্রব্যত্যাগাসমর্থশ্চ; পরদ্রব্যাভিলাষী এবং নিজের দ্রব্য ধর্ম্মার্থ পরিত্যাগ করিতে অসমর্থ। হিংসাত্মকঃ=পরবৃত্ত্যুচ্ছেদনং হিংসা তদাত্মকস্তৎস্বভাবঃ; অন্যের বৃত্তি নষ্ট করিবার বাসনাযুক্ত; পরপীড়নাভিলাষী।

অশুচিঃ=বাহ্যান্তঃ শৌচবর্জ্জিতঃ; বাহ্যিক ও আন্তরিক শৌচবিহীন। হর্ষশোকান্বিতঃ= ইষ্টানিষ্টপ্রাপ্তৌ আনন্দবিষাদসংযুক্তঃ; শুভ ও অশুভ ফল উপস্থিত হইলে সুখ ও দুঃখযুক্ত।

রাজস কর্ত্তার বিষয় কীর্ত্তন করিতেছেন। পুত্রাদিতে প্রীতিবিশিষ্ট, কর্ম্মফলের লাভাকাঙ্ক্ষী, পরবিত্তাভিলাষী, হিংসাস্বভাব, বাহ্যান্তরশৌচবর্জ্জিত, লাভে আনন্দিত, অলাভে শোকান্বিত ঈদৃশ কর্ত্তা রাজস বলিয়া পরিকীর্ত্তিত হইয়াছে। রাজসিক কর্ত্তার নিম্নলিখিত স্বভাব প্রতীয়মান হইয়া থাকে।

১। বিষয়কর্ম্ম স্ত্রীপুত্রাদিতে অত্যন্ত আসক্ত।

২। কর্ম্মফলের জন্য লালায়িত।

৩। অন্যের ধনাদি পাইবার অভিলাষী; নিজ ধন ধর্ম্মার্থেও ব্যয় করিতে কুণ্ঠিত।

৪। পরবৃত্তি নষ্ট করিতে ও পরপীড়নে অভিলাষী।

৫। মৃজ্জলাদিদ্বারা বাহ্যিকশৌচ ও সন্ধ্যাবন্দনাদিদ্বারা আভ্যন্তরিক শৌচকার্য্যে বিরত।

৬। লাভে হৃষ্ট ও অলাভে বিষণ্ণ ॥ ২৭ ॥

27. The Lord now explains the nature of the Rajasik actor. Generally such a man is known by the following six distinctive features.

(i) He is attached to worldly objects, ie too much steeped in what is called earth earthy, thinking family, children, property &c to be the be-all and end-all of his existence.

(ii) He is constantly longing for fruits of action ie whatever he does, he does with worldly objects. He is devoid of spirituality.

(iii) He is covetious ie he is anxious to possess other's property by means fair or foul, while unwilling to part with his own for the good of humanity or for religious purposes.

(iv) He loves to injure others with the object of obtaining their property.

(v) He is impure internally and externally.

(vi) He is eternally tossed between joy and grief, success and failure. He scarcely ever enjoys calmness of mind.

The features from no 2 to 6 arise from the principal characteristic no 1. A man addicted to worldly pursuits and devoid of spirituality is the Rajasik actor.

অযুক্তঃ প্রাকৃতঃ স্তব্ধঃ, শঠোনৈষ্কৃতিকোঽলসঃ।
বিষাদী দীর্ঘসূত্রী চ, কর্ত্তা তামস উচ্যতে॥ ২৮॥

অযুক্তঃ, প্রাকৃতঃ, স্তব্ধঃ, শঠঃ, নৈষ্কৃতিকঃ, অলসঃ, বিষাদী, দীর্ঘসূত্রী চ কর্ত্তা তামসঃ উচ্যতে॥ ২৮॥

যে ব্যক্তি অমনোযোগী, অবিবেকী, অনম্র, পরবঞ্চনাকারী, পরাপমানী, অলস, বিষাদযুক্ত এবং দীর্ঘসূত্রী তাহাকে তামসিক কর্ত্তা বলে॥ ২৮॥

28. Inattentive, devoid, of judgment, obstinate, deceitful, malicious, lazy, melancholy and slow, such is said to be the dark actor.

স্বামী॥ তামসং কর্ত্তারং আহ—অযুক্তঃ ইতি। অযুক্তঃ—অনভিহিতঃ, প্রাকৃতঃ—বিবেকশূন্যঃ, স্তব্ধঃ—অনম্রঃ, শঠঃ—শক্তিগূহনকারী, নৈষ্কৃতিকঃ—পরাপমানী, অলসঃ—অনুদ্যমশীলঃ, বিষাদী—শোকশীলঃ, যৎ অদ্য শ্বঃ বা কর্ত্তব্যং তৎমাসেন অপি ন সম্পাদয়তি যঃ সঃ দীর্ঘসূত্রী এবংভূতঃ কর্ত্তা তামসঃ, কর্তৃ ত্রৈবিধ্যেন এব জ্ঞাতুঃ অপি ত্রৈবিধ্যং উক্তং কর্ম্মত্রৈবিধ্যেন চ জ্ঞেয়স্য অপি ত্রৈবিধ্যং উক্তং জ্ঞাতব্যং বুদ্ধেঃ ত্রৈবিধ্যেন চ করণস্য অপি উক্তং ভবিষ্যতি॥ ২৮॥

তামসং কর্ত্তারমাহ; এইক্ষণে তামসিক কর্ত্তার কথা বলিতেছেন।

অযুক্তঃ=সর্ব্বদা বিষয়াপহৃতচিত্তত্বেন কর্ত্তব্যেষনবহিতঃ; সতত বিষয়াকৃষ্টচিত্ত বলিয়া কর্ত্তব্যকার্য্য বিষয়ে অমনোযোগী। প্রাকৃতঃ=শাস্ত্রজ্ঞানাভাবেন অত্যন্তাসংস্কৃতবুদ্ধি বালসমঃ; শাস্ত্রজ্ঞান না থাকায় বালকতুল্য হীনবুদ্ধি। স্তব্ধঃ=(স্তভ্+ক্ত) গুরুদেবতাদিষ্বপ্যনম্রঃ; গুরু দেবতাদিগের নিকটও অনবনত। শঠঃ=পরবঞ্চনার্থমন্যথাজানন্নপ্যন্যথাবাদী; পরবঞ্চনা জন্য একপ্রকার জানিয়াও যিনি অন্যপ্রকার বলেন। নৈষ্কৃতিকঃ=উপকারিত্বভ্রমমুৎপাদ্য পরবৃত্তিচ্ছেদনেন স্বার্থপরঃ; অন্যের উপকারিত্ব ভ্রম জন্মাইয়া তাহার বৃত্তিচ্ছেদন দ্বারা স্বকীয় অর্থসিদ্ধিপরায়ণ। অলসঃ—অবশ্যকর্ত্তব্যেষপ্যপ্রবৃত্তিশীলঃ; অবশ্য কর্ত্তব্যকার্য্যেও অমনোযোগী। বিষাদী=সতত অসন্তুষ্টস্বভাবত্বেন অনুশোচনশীলঃ; সর্ব্বদা অসন্তুষ্ট স্বভাববশতঃ পরিতাপযুক্ত। দীর্ঘসূত্রী=নিরন্তরশঙ্কাসহস্রকবলিতান্তঃকরণত্বেনাতিমন্থরপ্রবৃত্তিঃ যদদ্য কর্ত্তব্যং তন্মাসেনাপি করোতি ন বেত্যেব্যং শীলশ্চ; সর্ব্বদা শঙ্কাবিশিষ্ট অন্তঃকরণ বলিয়া অতি ধীরে কার্য্যপরায়ণ অর্থাৎ যাহা অদ্যই সম্পাদন করা কর্ত্তব্য এক মাসেও তাহা করেন কি না এইরূপ স্বভাবসম্পন্ন।

তামসিক কর্ত্তার বিষয় কীর্ত্তন করিতেছেন। অসমাহিত, বিবেকশূন্য, অনম্র, শঠ, পরাপ-

বুদ্ধের্ভেদং ধৃতেশ্চৈব, গুণতস্ত্রিবিধং শৃণু।
প্রোচ্যমানমশেষেণ, পৃথক্ত্বেন ধনঞ্জয় ॥ ২৯ ॥

হে ধনঞ্জয়! বুদ্ধেঃ ধৃতেঃ চ এব গুণতঃ ত্রিবিধং ভেদং (ময়া) পৃথক্ত্বেন অশেষেণ (চ) প্রোচ্যমানং (ত্বং) শৃণু ॥ ২৯ ॥

হে ধনঞ্জয়! বুদ্ধি ও ধৃতি গুণভেদে তিন শ্রেণীতে বিভক্ত। তাহা আমি পৃথক্ পৃথক্ করিয়া সম্পূর্ণরূপে বলিতেছি তুমি শ্রবণ কর ॥ ২৯ ॥

29. O Dhananjoya! the threefold division of understanding and patience in conformity to qualities I shall reservedly and separately describe for thee. Hear them.

---

মানকারী, অনুদ্যমশীল, শোকশীল, ও দীর্ঘসূত্রী এই বড়্‌বিকারসম্পন্ন তামসিক কর্ত্তা অত্যন্ত নিকৃষ্ট কর্ম্মাধিকারী। বিষয়কার্য্যে এতই নিমগ্ন যে নিত্যকর্ম্ম সন্ধ্যা উপাসনাদি করিতে তাঁহার সময় হয় না। সময় হইলেও ইচ্ছা হয় না। ধর্ম্মশাস্ত্রে জ্ঞান না থাকায় তাঁহার বুদ্ধি অত্যন্ত হীন, সকলের নিকট অত্যন্ত উদ্ধত স্বভাব বিশিষ্ট। পরবঞ্চনা কার্য্যে অত্যন্ত তৎপর। আমি তোমার অত্যন্ত উপকারী এইরূপ ভ্রম জন্মাইয়া অপরের অপকারব্রতে ব্রতী। সর্ব্বদা অলস, অসন্তুষ্ট ও দীর্ঘসূত্রী। এইরূপ কর্ত্তা নিজের ও জগতের অহিতের জন্য জন্মগ্রহণ করেন ॥ ২৮ ॥

28. (i) অযুক্তঃ = Is wanting in attention; listless. His mind is always roving in pursuit of worldly objects.

(ii) প্রাকৃতঃ = Devoid of refined judgment; having no religion at all.

(iii) স্তব্ধঃ = Devoid of respect and reverence for elders, superiors and spiritual fathers, obstinate, headstrong, stubborn &c.

(iv) শঠঃ = A cheat; representing things in a different light to serve his own interest.

(v) নৈষ্কৃতিকঃ = Materially injuring others by representing himself as a benefactor.

(vi) অলসঃ = Slothful or indolent; wasting time in doing no good work.

(vii) বিষাদী = Always discontent, of a melancholic temperament.

(viii) দীর্ঘসূত্রী = Dilatory or procrastinating; taking a month or longer period for performing a work which may be done in a day.

All these are due to the 1st feature; because he is unable to concentrate his mind.

স্বামী॥ ইদানীং বুদ্ধেঃ ধৃতেঃ চ ত্রৈবিধ্যং প্রতিজানিতে বুদ্ধের্ভেদং ইতি। স্পষ্টঃ অর্থঃ॥ ২৯॥

তদেবং জ্ঞানং কর্ত্তা চ কর্ম্ম চ ত্রিধৈব গুণভেদত ইতি ব্যাখ্যাতং সম্প্রতি ধৃত্যুৎসাহসমন্বিত ইত্যত্র সূচিতয়োর্বুদ্ধি ধৃত্যোস্ত্রৈবিধ্যং প্রতিজানিতে; জ্ঞান কর্ম্ম ও কর্ত্তা গুণভেদে ত্রিবিধ ব্যাখ্যা করিয়া সম্প্রতি ষড়বিংশতি শ্লোকে "ধৃত্যুৎসাহসমন্বিত" পদে যে ধৃতি ও উৎসাহের উল্লেখ করিয়াছেন উহাদিগের অর্থানুগত বুদ্ধি ও ধৃতি গুণভেদে তিন প্রকার বলিতেছেন।

ধনঞ্জয়=দিগ্বিজয়ে প্রসিদ্ধং মহিমানং সূচয়ন্ প্রোৎসাহয়তি; ধনঞ্জয় শব্দদ্বারা দিগ্বিজয়ে অর্জ্জুনের মহিমা প্রসিদ্ধ তাহা উল্লেখ করিয়া কর্ত্তব্যকর্ম্মে উৎসাহ দিতেছেন। বুদ্ধেঃ= অধ্যবসায়াদিবৃত্তিমত্যাঃ; অধ্যবসায়াদি বৃত্তিযুক্ত অন্তঃকরণের। ধৃতেঃ = ধীরত্বস্য; ধৈর্য্যের। গুণতঃ=সত্ত্বাদিতঃ; সত্ত্বাদি গুণবশতঃ। পৃথক্ত্বেন=হেয়োপাদেয়বিবেকেন; উত্তমাধম বিবেচনা করিয়া। অশেষেণ = নিরবশেষং; নিঃশেষরূপে। প্রোচ্যমানং= কথ্যমানং; যাহা বলিতেছি। শৃণু=শ্রোতুং সাবধানোভব; শ্রবণ করিবার জন্য মনোযোগী হও।

ষড়বিংশ শ্লোকে "ধৃত্যুৎসাহসমন্বিতঃ" এই পদদ্বারা সাত্ত্বিক কর্ত্তার গুণভেদে ব্যাখ্যা করিয়াছেন। এক্ষণে উক্ত ধৃতি এবং উৎসাহ শব্দের প্রতিবাক্য বুদ্ধি এতদুভয়ের গুণভেদ ব্যাখ্যা করিতেছেন। বুদ্ধি শব্দদ্বারা অধ্যবসায়াদিযুক্ত অন্তঃকরণ অথবা অধ্যবসায়াদি বৃত্তির উল্লেখ করিলেন ইহা স্থির করা আবশ্যক। যদি বুদ্ধি শব্দে অন্তঃকরণ বুঝায় তবে উহা কর্ত্তা; আর যদি বৃত্তি বুঝায় তবে উহা জ্ঞান। কর্ত্তা ও জ্ঞান উভয়ের গুণভেদ বর্ণিত হইয়াছে। এইক্ষণে উহাদিগের গুণভেদ পুনরুক্তি দোষে দূষিত হইতেছে। কিন্তু বাস্তবিক উহা পুনরুক্তি নহে কারণ চতুর্ব্বিংশতি শ্লোকে বুদ্ধিকে কর্ত্তা বলিয়া ব্যাখ্যা করিয়াছেন; বৃত্তি বলিয়া কোন স্থানে ব্যাখ্যাত হয় নাই। অন্তঃকরণে আত্মার চিদাভাস কর্ত্তারূপ উপাধির ত্রৈবিধ্য বর্ণিত হইয়াছে। বুদ্ধিরূপ অন্তঃকরণের বিষয় বর্ণিত হয় নাই। তজ্জন্য পৌনরুক্তি হইতেছে না॥ ২৯॥

29. Having described knowledge, action and actor in their threefold qualities, the Lord now explains the threefold division of understanding বুদ্ধিঃ and patience ধৃতিঃ in 6 verses from 30 to 35. In verse 26 the Lord referred to patience and energy as the attributes of the spiritual actor, he now shews the threefold division of patience and energy which is a synonym of intellect in the next six verses. Now it is necessary to ascer-

প্রবৃত্তিঞ্চ নিবৃত্তিঞ্চ, কার্য্যাকার্য্যে ভয়াভয়ে।
বন্ধং মোক্ষঞ্চ যা বেত্তি, বুদ্ধিঃ সা পার্থ সাত্ত্বিকী ॥ ৩০ ॥

ভোঃ পার্থ! যা (বুদ্ধিঃ) প্রবৃত্তিং নিবৃত্তিং চ কার্য্যাকার্য্যে ভয়াভয়ে চ, বন্ধং মোক্ষং চ বেত্তি সা বুদ্ধিঃ সাত্ত্বিকী ॥ ৩০ ॥

হে পার্থ! যে বুদ্ধি প্রবৃত্তি এবং নিবৃত্তি, কার্য্য ও অকার্য্য, ভয় ও অভয়, বন্ধন ও মুক্তি বুঝিতে পারে তাহাকে সাত্ত্বিকী বুদ্ধি বলে ॥ ৩০ ॥

30. O Partha! that understanding which knoweth advancement and retraction, action and inaction, fear and fearlessness, bondage and liberation, that understanding is spiritual.

---

tain what is meant by intellect বুদ্ধিঃ and patience ধৃতিঃ। Do they fall within the classification of knowledge জ্ঞানং or actor কর্ত্তা। If they fall within either their present description is a mere tautology. But it will be seen that they have not been described before. We shall take up বুদ্ধিঃ at first. Buddhi means intellect or energy. It is neither perception nor the seer. But it is that by which the seer perceives. Hence it is quite a different thing from knowledge and knower.

স্বামী ॥ তত্র বুদ্ধেঃ ত্রৈবিধ্যং আহ—প্রবৃত্তিং ইতি ত্রিভিঃ। প্রবৃত্তিং—ধর্ম্মে, নিবৃত্তিং অধর্ম্মে, যস্মিন্‌দেশে কালে চ যৎকার্য্যং অকার্য্যং চ ভয়াভয়ে—কার্য্যাকার্য্যনিমিত্তৌ, অর্থানর্থৌ কথং বন্ধঃ কথং বা মোক্ষঃ ইতি যা বুদ্ধিঃ অন্তঃকরণং বেত্তি সা সাত্ত্বিকী। যয়াপুমান্ বেত্তি ইতি বক্তব্যে করণে কর্ত্তৃত্বোপচার কাষ্ঠানি পচন্তীতি বৎ ॥ ৩০ ॥

তত্রবুদ্ধেস্ত্রৈবিধ্যমাহ; তাহাদের মধ্যে বুদ্ধি ত্রিবিধ তাহা এইরূপে কীর্ত্তন করিতেছেন।

বুদ্ধিঃ—প্রমাণজনিতিমিতিনিশ্চয়বৎ অন্তঃকরণং; প্রমাণদ্বারা নিশ্চয় জ্ঞানবিশিষ্ট অন্তঃকরণ। অন্তঃকরণ চতুর্ব্বিধ যথা—

মনোবুদ্ধিরহঙ্কারশ্চিত্তং করণমান্তরম্।
সংশয়ো নিশ্চয়ো গর্ব্বঃ স্মরণং বিষয়া অমী ॥

মনঃ, বুদ্ধি, অহঙ্কার এবং চিত্ত ইহারা অন্তঃকরণের বৃত্তিভেদে চতুর্ধা বিভক্ত; তন্মধ্যে সংশয়াত্মক মনঃ, নিশ্চয়াত্মিকা বুদ্ধি, গর্ব্বাত্মক অহঙ্কার এবং স্মৃত্যাত্মক চিত্ত।

প্রবৃত্তিং—কর্ম্মমার্গং; বেদের কর্ম্মকাণ্ডবিহিত কর্ম্মানুষ্ঠান, প্রবর্ত্তনরূপ বন্ধনহেতু কর্ম্ম-

মার্গ। নিবৃত্তিং=সন্ন্যাসমার্গং; বেদের জ্ঞানকাণ্ডবিহিত সন্ন্যাসমার্গ অর্থাৎ সন্ন্যাসানুষ্ঠান, মোক্ষহেতু সন্ন্যাসমার্গ। কার্য্যং=প্রবৃত্তিমার্গে কর্ম্মণাং করণং; প্রবৃত্তিমার্গে কর্ম্মানুষ্ঠান। অকার্য্যং=নিবৃত্তিমার্গে কর্ম্মণাং করণং; নিবৃত্তিমার্গে কর্ম্মের অকরণ অথবা বেদনিষিদ্ধ কার্য্য। ভয়ং=প্রবৃত্তিমার্গে গর্ভবাসাদি দুঃখং; প্রবৃত্তিপথে জন্মমরণ আবর্ত্তনরূপ ভয়, অথবা বিভেতি অস্মাৎ; যাহা হইতে ভয় পাইয়া থাকে। অভয়ং=নিবৃত্তিমার্গে তদভাবং; নিবৃত্তিপথে দুঃখের অভাব অথবা ন বিভেতি অস্মাৎ; যাহা হইতে ভয় পায় না। বন্ধং=প্রবৃত্তিমার্গে মিথ্যাজ্ঞানকৃতং কর্ত্তৃত্বাভিমানং; প্রবৃত্তিপথে মিথ্যাজ্ঞান সম্ভূত কর্ত্তৃত্বাভিমান। মোক্ষং = নিবৃত্তিমার্গে তত্ত্বজ্ঞানকৃতমজ্ঞান তৎকার্য্যাভাবং; নিবৃত্তিপথে আত্মজ্ঞানদ্বারা অজ্ঞানের তিরোভাব। বেত্তি=বিজানাতি; বিশেষরূপে অবগত হয়; করণে কর্ত্তৃত্বোপচারাৎ কর্ত্তা বুদ্ধিঃ; উপাদানে কর্ত্তৃত্বজ্ঞান।

এই শ্লোকে সাত্ত্বিকী বুদ্ধির কথা বলিতেছেন। চতুর্দ্দশ অধ্যায়ের গুণত্রয়বিভাগযোগের সারতত্ত্ব অষ্টাদশ অধ্যায়ে উপসংহার করিতেছেন। উক্ত অধ্যায়ের একাদশ শ্লোকে শ্রীভগবান্ বলিয়াছেনঃ—

সর্ব্বদ্বারেষু দেহেঽস্মিন্, প্রকাশ উপজায়তে।
জ্ঞানং যদা তদা বিদ্যা, দ্বিবৃদ্ধং সত্ত্বমিত্যুত ॥

যৎকালে এই দেহের সমস্ত দ্বারে জ্ঞানের বিকাশ হয় তৎকালে সত্ত্বগুণের বর্দ্ধিতাবস্থা জানিবে। সেই জ্ঞান কি তাহা এই শ্লোকে ব্যাখ্যা করিতেছেন। যে বুদ্ধি প্রভাবে আত্মার দ্বিবিধ অবস্থা দেহী অবগত হন সেই বুদ্ধি সাত্ত্বিকী। আত্মার দ্বিবিধ অবস্থা আমরা সর্ব্বদা দেখিতেছি। প্রথম কর্ম্মমার্গ তদ্বিপরীত জ্ঞানমার্গ অথবা সন্ন্যাসমার্গ। যৎকালে দেহী কর্ম্মমার্গে প্রধাবিত হন তৎকালে তাঁহার কর্ম্মানুষ্ঠান, ত্রাস এবং কর্ত্তৃত্বাভিমান উপস্থিত হয়। পক্ষান্তরে যখন দেহী নিবৃত্তিপথে আরোহণ করেন তখন তাঁহার সন্ন্যাস, নির্ভয়তা ও কর্ত্তৃত্বাভিমানের তিরোভাব হয়। এই সাত্ত্বিকী বুদ্ধিদ্বারা জীব ত্রিগুণের অতীত হন। যে বুদ্ধিদ্বারা দৃষ্টাদৃষ্ট ফলের জ্ঞানোদয় হয় তাহাই সাত্ত্বিকী। প্রবৃত্তিমার্গে দৃষ্টফল, নিবৃত্তিমার্গে অদৃষ্ট ফল। প্রবৃত্তিপথে কার্য্য,ভয় ও বন্ধন সমস্তই দৃষ্টফল। নিবৃত্তিপথে অকার্য্য অর্থাৎ কর্ম্মসন্ন্যাস, অভয় ও মোক্ষ সমস্তই অদৃষ্টফল। এই বুদ্ধি প্রভাবে মানুষ ইহকাল ও পরকাল উভয় কালের বিষয় সম্যক্ অবগত হন। সাত্ত্বিকী বুদ্ধি পরোক্ষ জ্ঞানের একমাত্র কারণ। পরোক্ষ জ্ঞান ব্যতীত মানুষ তাঁহার পূর্ব্বাবস্থা জানিতে পারেন না। দেহের কার্য্য নিরীক্ষণে মানুষের পশুত্বজ্ঞান ও দেহাতীত কার্য্য নিরীক্ষণে তাঁহার দেবভাবের উপলব্ধি হয়। অতএব যে বুদ্ধি প্রভাবে এই অপরোক্ষানুভূতিজনিত দেবত্ব জ্ঞানের স্ফুরণ হয় তাহাই সাত্ত্বিকী বুদ্ধি। কোন কোন টীকাকার এই শ্লোকের কথঞ্চিৎ

বিভিন্ন অর্থ করিয়াছেন। তাঁহারা প্রবৃত্তি ও নিবৃত্তি শব্দ কার্য্যাকার্য্য ভয়াভয় বন্ধন মোক্ষের সহিত অর্থ করেন না। তাঁহারা বলেন, যে বুদ্ধিদ্বারা প্রবৃত্তি ও নিবৃত্তি, শাস্ত্রবিহিতকার্য্য শাস্ত্র নিষিদ্ধ কার্য্য বন্ধন ও মুক্তির জ্ঞান হয় তাহাই সাত্ত্বিকী বুদ্ধি। এই শ্লোকে "যা বুদ্ধি" পদদ্বয় ব্যবহার করিয়া শ্রীভগবান্ "কাষ্ঠানি পচন্তি" এই বাক্যের ন্যায় করণে কর্ত্ত্বোপচার করিয়াছেন। কিন্তু বাস্তবিকপক্ষে যা বুদ্ধি পদের অর্থ যয়াপুমান্ বেত্তি অর্থাৎ যে বুদ্ধিদ্বারা মানব পূর্ব্বোক্ত প্রবৃত্তি নিবৃত্তি প্রভৃতি বুঝিতে পারেন তাঁহার সেই বুদ্ধি সাত্ত্বিকী বুদ্ধি। পর শ্লোকে "যয়াবুদ্ধ্যা" পদদ্বয় ব্যবহার করিয়া করণভাব দেখাইয়াছেন। অন্তঃকরণ অথবা বুদ্ধি ধৃতি ইত্যাদি কর্ত্তা নহে ইহারা সকলেই করণ ইহা স্পষ্টভাবে দেখাইবার জন্য কখনও কর্ত্তৃত্বভাব কখনও করণভাব দেখাইতেছেন। রন্ধন কার্য্যে কাষ্ঠ যেমন উপকরণ তদ্রূপ বুদ্ধি ধৃতি ইত্যাদি উপকরণ মাত্র। আত্মা কর্ত্তা হইয়াও অকর্ত্তা, ভোক্তা হইয়াও অভোক্তা ইহাই জানিতে হইবেক ॥ ৩০ ॥

30. The Lord explains the spirit-born understanding. This explana-nation is the concluding rehearsal of the religion by the division of three qualities as explained in the 14th Book. This verse is an expansion of verse eleven in the said Book. That wisdom which enlightens all the gates of the body know that to be spirit-born. By this spirit-born under-standing man looks beyond the grave and distinguishes advancement প্রবৃত্তিমার্গং from retrogression নিবৃত্তিমার্গং। He perceives what should be done and what should be abandoned, what causes fear and what makes man fearless, what binds him down to matter and what breaks this bondage and lifts up the soul to spirit-life. Such wisdom—call it intellect or un-derstanding—is spiritual. By its help the mind's vision, penetrating the veil of matter, sees the soul in all its spiritual grandeur. Man sees his goal and halts in the reckless career of his worldly life. He abandons work and devotes his energies to the contemplation of the spirit. By work is meant that work which binds the soul with matter. প্রবৃত্তিং means the career of action. নিবৃত্তিং the career of abandonment সন্ন্যাসমার্গং। কার্য্য is work in the career of action. অকার্য্য is renunciation of action in the career of abandonment. ভয় is that which causes fear in the career of action, অভয় is that which banishes fear in the career of abandonment. বন্ধং is bondage in the career of action and মোক্ষং is liberation from the bondage in the career of abandonment.

যয়া ধর্ম্মমধর্ম্মঞ্চ, কার্য্যঞ্চাকার্য্যমেব চ।
অযথাবৎ প্রজানাতি, বুদ্ধিঃ সা পার্থ রাজসী ॥ ৩১ ॥

ভোঃ পার্থ! যয়া বুদ্ধ্যা ধর্ম্মং অধর্ম্মং চ কার্য্যং অকার্য্যং চ এব (চ) অযথাবৎ প্রজানাতি সা বুদ্ধিঃ রাজসী ॥ ৩১ ॥

হে পার্থ! যে বুদ্ধিদ্বারা ধর্ম্ম এবং অধর্ম্ম, কার্য্য এবং অকার্য্য অযথাবৎ জ্ঞাত হওয়া যায় তাহাকে রাজসী বুদ্ধি বলে ॥ ৩১ ॥

31. O Pa'rtha! that understanding by which virtue and vice, proper action and improper action are known as doubtful, that understanding is essential.

স্বামী॥ রাজসীং বুদ্ধিং আহ—যয়া ইতি। অযথাবং—সন্দেহাস্পদত্বেন ইত্যর্থঃ। স্পষ্টং অন্যৎ ॥ ৩১ ॥

রাজসীং বুদ্ধিমাহ; রাজসিক বুদ্ধির বিষয় এইক্ষণে বলিতেছেন।

ধর্ম্মং = শাস্ত্রবিহিতং; শাস্ত্রবিহিত কর্ম্ম। অধর্ম্মং = শাস্ত্রপ্রতিষিদ্ধং; শাস্ত্রনিষিদ্ধ কর্ম্ম। কার্য্যং — অনুষ্ঠেয় কর্ম্ম। অকার্য্যং — অননুষ্ঠেয় কর্ম্ম। অযথাবৎ = যথাবৎ ন; অসত্যরূপে, ইহা এই প্রকার কি না। প্রজানাতি = জ্ঞাত হয়।

যে বুদ্ধি প্রভাবে মানুষের ধর্ম্মাধর্ম্মে, কার্য্যাকার্য্যে সংশয় উপস্থিত হয় সেই বুদ্ধি রাজসী। ধর্ম্মাধর্ম্মের অদৃষ্টফল এবং কার্য্যাকার্য্যের দৃষ্টফল এতদুভয় ফলই এই রাজসিক বুদ্ধিদ্বারা স্পষ্টরূপে লক্ষিত হয় না। রাজসিক বুদ্ধিসম্পন্ন ব্যক্তিগণ ধর্ম্মাধর্ম্ম কার্য্যাকার্য্য বিষয়ে সর্ব্বদাই সংশয়ান্ন। ধর্ম্ম দ্বিবিধ, প্রবৃত্তিসাধনভূত ও নিবৃত্তিসাধনভূত। ইহার বিপরীত অধর্ম্ম। ধর্ম্মের জন্য শাস্ত্রবিহিত অনুষ্ঠেয় ক্রিয়াকে কার্য্য বলে, তাহার বিপরীত অকার্য্য। শাস্ত্র নানাবিধ; রাজসিক বুদ্ধিদ্বারা ধর্ম্মাধর্ম্মের কার্য্যাকার্য্যের সত্যতত্ত্ব অবধারণ করা যায় না। রাজসিক বুদ্ধিবিশিষ্ট পুরুষের মনঃ সর্ব্বদা সংশয়াত্মক। চতুর্থ অধ্যায়ে শ্রীভগবান্ বলিয়াছেন "নায়ং লোকোঽস্তি ন পরো ন সুখং সংশয়াত্মনঃ"। সংশয়যুক্ত মানুষের ইহকাল কি পরকাল কি সুখ কিছুই নাই। যে বুদ্ধিদ্বারা ধর্ম্মাধর্ম্মের সত্যতত্ত্ব অবগত হওয়া যায় তাহা সাত্ত্বিক। যাহাদ্বারা মনে সংশয় হয় তাহা রাজসিক। যাহাদ্বারা বিপরীত জ্ঞান হয় তাহা তামসিক ॥ ৩১ ॥

31. The Lord explains the essential understanding. The spiritual understanding shows virtue and vice in their true colours. The essential causes doubt while the carnal envelops all in darkness. Virtue

অধর্ম্মং ধর্ম্মমিতি যা, মন্যতে তমসাবৃতা।
সর্ব্বার্থান্ বিপরীতাংশ্চ, বুদ্ধিঃ সা পার্থ তামসী ॥ ৩২ ॥

---

ভোঃ পার্থ! যা বুদ্ধিঃ তমসাবৃতা অধর্ম্মং ধর্ম্মং চ সর্ব্বার্থান্ ইতি বিপরীতান্ মন্যতে সা ( বুদ্ধিঃ ) তামসী ॥ ৩২ ॥

হে পার্থ! যে অজ্ঞানাচ্ছন্ন বুদ্ধি অধর্ম্মকে ধর্ম্ম এবং সকল প্রকার বিষয়কেই বিপরীতরূপে প্রতিপন্ন করে সেই বুদ্ধি তামসী ॥ ৩২ ॥

32. O Pa´rtha! that understanding enwrapped in darkness, by which virtue appeareth as vice, and all things appear perverted, that understanding is gross.

---

may be gained in two ways viz (i) in the career of action and (ii) in the career of abandonment. Both are prescribed in the Vedas and Veda´nta. Their opposite is vice or Adharma. The fruits of virtue and vice are invisible. That which should be done is proper action and that which should not be done is improper action, both are laid down in the Sha´stras. The fruits of these are visible. That understanding which makes a man sceptic regarding these invisible and visible fruits of virtue and vice, proper and improper action is called essential. These sceptics entertain great doubts regarding spiritual matter, viz the existence of God, the immortality of the soul, its transmigration &c.

স্বামী ॥ তামসীং বুদ্ধিং আহ—অধর্ম্মং ইতি। বিপরীত গ্রাহিণী বুদ্ধিঃ তামসী ইত্যর্থঃ। বুদ্ধিঃ—অন্তঃকরণং পূর্ব্বোক্তং জ্ঞানং তু তৎবৃত্তিঃ, ধৃতিঃ অপি তৎবৃত্তিঃ এব। যদ্বা অন্তঃকরণস্য ধর্ম্মিণঃ, বুদ্ধিঃ অপি অধ্যবসায়লক্ষণাবৃত্তিঃ এব ইচ্ছাদ্বেষাদীনাং তৎবৃত্তীনাং বহুত্বে অপি ধর্ম্মাধর্ম্ম ভয়াভয় সাধনত্বেন প্রাধান্যাৎ এতাসাং ত্রৈবিধ্যং উক্তং উপলক্ষণং চ এতৎ অন্যাসাং ॥ ৩২ ॥

তামসীং বুদ্ধিমাহ; তামসিক বুদ্ধির বিষয় বলিতেছেন।

তমসাবৃতা=বিশেষদর্শনবিরোধিনা দোষেণাবৃতা; সত্যদর্শনবিরোধি দোষযুক্ত। সর্ব্বার্থান্=সর্ব্বান্ দৃষ্টপ্রয়োজনান্ অপি জ্ঞেয় পদার্থান্; সকল প্রকার প্রত্যক্ষ পরিদৃশ্যমান জ্ঞেয় পদার্থ। বিপরীতান্=অসত্যরূপান্; অসত্যরূপ। মন্যতে=অনুভবতি=অনুভব করে।

যে বুদ্ধি অজ্ঞানে আবৃতা হইয়া অধর্ম্মকে ধর্ম্ম এবং সমস্ত প্রত্যক্ষপরিদৃশ্যমান জ্ঞেয়

ধৃত্যা যয়া ধারয়তে, মনঃপ্রাণেন্দ্রিয়ক্রিয়াঃ।
যোগেনাব্যভিচারিণ্যা, ধৃতিঃ সা পার্থ সাত্ত্বিকী ॥ ৩৩ ॥

ভোঃ পার্থ! (লোকঃ) যোগেন অব্যভিচারিণ্যা যয়া ধৃত্যা মনঃ-প্রাণেন্দ্রিয়ক্রিয়াঃ ধারয়তে, (তস্য) সা ধৃতিঃ সাত্ত্বিকী ॥ ৩৩ ॥

হে পার্থ! মানব চিত্তবৃত্তি নিরোধবশতঃ অব্যভিচারিণী যে ধৈর্য্য দ্বারা মনঃ, প্রাণ ও ইন্দ্রিয়ের ক্রিয়া সকল নিয়মিত করে তাহার সেই ধৃতিকে সাত্ত্বিকী ধৃতি বলে ॥ ৩৩ ॥

33. O Pa'rtha! that unswerving firmness steadfast in devotion which controls the actions of the mind, the life-winds and the organs, is spiritual firmness.

---

পদার্থকে বিপরীত ভাবে প্রতীতিকরায়, সেই বুদ্ধি তামসী। মানুষ ইহার প্রভাবে ধর্ম্মকে অধর্ম্ম, প্রকৃত সুখকে দুঃখ, দুঃখকে সুখ, সদাচারকে কদাচার ইত্যাদি বিপরীত জ্ঞান উপলব্ধি করে। ধর্ম্মাধর্ম্মের দৃষ্টফল ও সমস্ত জ্ঞেয় পদার্থের অদৃষ্টফল যে বুদ্ধিবলে বিপরীত ভাবে জানা যায় তাহা তামসী বুদ্ধি। চতুর্দ্দশ অধ্যায়ে শ্রীভগবান্ বলিয়াছেন "অজ্ঞানং তমসঃ ফলং" তামসিক বুদ্ধির ফল অজ্ঞান। এই বুদ্ধিতে মোহ উপস্থিত করে, এবং মোহ সমস্ত বিষয়কে আচ্ছন্ন করে ॥ ৩২ ॥

32. Having explained the essential understanding, the Lord explains in this verse the gross one. It is properly called the dark intellect as under its influence all the invisible fruits of virtue and vice and the visible fruits of all actions in this world appear in a perverted light. Virtue as laid down in the Sha'stras appears as vice, real happiness appears as misery and *vice versa*. Under its influence man becomes atheist, nihilist, positivist, altruist and so forth. The existence of God, the immortality of the soul, its transmigration, virtue vice &c are considered as creations of the imagination having no solid basis on truth. Saints, and holymen who have devoted their lives in the cause of religion are ridiculed as fools while unprincipled but powerful men are worshipped as gods.

স্বামী ॥ ইদানীং ধৃতেঃ ত্রৈবিধ্যং আহ ধৃত্যা ইতি ত্রিভিঃ। যোগেন—চিত্তৈকাগ্র্যেণ

হেতুনা অব্যভিচারিণ্যা বিষয়ান্তরং অধারয়ন্ত্যা যয়া ধৃত্যা মনসঃ—প্রাণস্য ইন্দ্রিয়াণাং চ ক্রিয়াঃ ধারয়তে—নিযচ্ছতি সা ধৃতিঃ সাত্ত্বিকী ॥ ৩৩ ॥

ইদানীং ধৃতেস্ত্রৈবিধ্যমাহ ত্রিভিঃ; অধুনা তিনটী শ্লোকে তিন প্রকার ধৈর্য্যের কীর্ত্তন করিতেছেন।

যোগেন=সমাধিহেতুনা; চিত্তের একাগ্রতা হেতু। অব্যভিচারিণ্যা=অবিনাভূতয়া; সমাধিব্যাপ্তয়েতিভাবঃ; যাহা ভিন্ন যে থাকে না সে তাহার অব্যভিচারী হয় অর্থাৎ একাগ্রতা ভাবে নিত্যযুক্ত। মনঃ প্রাণেন্দ্রিয় ক্রিয়াঃ=মনসঃ প্রাণানাং ইন্দ্রিয়াণাঞ্চ ক্রিয়াঃ চেষ্টাঃ; মনঃ প্রাণ ও ইন্দ্রিয়গণের চেষ্টা। ধারয়তে=উচ্ছাস্ত্রপ্রবৃত্তের্নিরুণদ্ধি; উন্মার্গ প্রবৃত্তি হইতে নিরোধ করে।

এইক্ষণে সাত্ত্বিক ধৃতির বিষয় কীর্ত্তন করিতেছেন। যে ধৃতি চিত্তের একাগ্রতাবশতঃ বিষয়ান্তরে গমন না করিয়া মনঃ প্রাণ ও ইন্দ্রিয়গণের ক্রিয়া সকলকে নিয়মিত করিয়া রাখে সেই ধৃতি সাত্ত্বিকী। সাত্ত্বিকী ধৃতিদ্বারা পুরুষ নিজ পঞ্চকর্ম্মেন্দ্রিয়, পঞ্চজ্ঞানেন্দ্রিয়, পঞ্চপ্রাণ ও মনঃ এই ষোড়শ পদার্থের ক্রিয়া সকলকে একাগ্রতায় নিরুদ্ধ রাখেন, অর্থাৎ পুরুষের ইচ্ছানুসারে সাত্ত্বিক কর্ত্তব্যকার্য্যে সমাহিত রাখেন, অবৈধ বিষয়ান্তরে বিচরণ করিতে দেন না। এই সাত্ত্বিকী ধৃতির প্রভাবে পুরুষ অন্তরঙ্গসাধনভূত সমাধিদ্বারা আত্মসাক্ষাৎকার লাভ করেন ও পরিণামে মুক্তিপ্রাপ্ত হন। যে ধৃতি বলে পুরুষ কামনাপ্রণোদিত হইয়া স্বর্গাদি প্রয়োজন জন্য ইষ্টানিষ্ট বিষয়ে প্রধাবিত হয় এবং তাহাদিগের আনুসঙ্গিক ফল প্রার্থনা করে তাহা রাজসী ধৃতি। যে ধৃতির প্রভাবে তিনি নিদ্রা, ভয়, শোক, বিষাদ এবং মোহ পরিত্যাগ করিতে অসমর্থ হন তাহা তামসী ধৃতি। এই সাত্ত্বিকী ধৃতি, একাগ্রতার অব্যভিচারিণী, অর্থাৎ একাগ্রতা ভিন্ন ইহা বিষয়ান্তরে গমন করে না, সর্ব্বদা একাগ্রতাযুক্ত। নিত্য সমাধানানুষ্ঠান একাগ্রতাযুক্ত ধৃতিদ্বারা পুরুষ মনঃ প্রাণাদির ক্রিয়া নিয়মিত রাখেন এইরূপ ধৃতি সাত্ত্বিকী। কেহ কেহ "যোগেন" শব্দের অর্থ "ভক্তিযোগেন" করিয়া থাকেন। যে ধৃতি, ভক্তিযোগদ্বারা সমাহিত থাকিয়া মনঃ প্রাণাদির ক্রিয়া সংযমিত রাখে তাহাই সাত্ত্বিকী ॥ ৩৩ ॥

33. The Lord explains the spiritual firmness. We have constructed the word যোগেন with অব্যভিচারিণ্যা ie firmness made unflinching by devotion. The word যোগেন means by the religion of love—Bhakti. By the this spirit-born firmness the Yogee remains firmly attached to Sreekrishna by love and controls his mind, the 5 life-breaths, the five organs of action and the five organs of knowledge—generally styled sense-organs, which he prevents from going astray. By this firmness the Yogee advances in his path of salvation until he becomes one with the Saviour. It is called

যয়া তু ধর্ম্মকামার্থান্, ধৃত্যা ধারয়তেঽর্জ্জুন।
প্রসঙ্গেন ফলাকাঙ্ক্ষী, ধৃতিঃ সা পার্থ রাজসী ॥ ৩৪ ॥

ভোঃ পার্থ অর্জ্জুন! তু (লোকঃ) যয়া ধৃত্যা, ধর্ম্মকামার্থান্ ধারয়তে (তৎ) প্রসঙ্গেন ফলাকাঙ্ক্ষী (চ) (ভবতি), (তস্য) সা ধৃতিঃ রাজসী ॥ ৩৪ ॥

হে পৃথাপুত্র অর্জ্জুন! কিন্তু পুরুষ যে ধৃতিদ্বারা ধর্ম্ম কামার্থ অবলম্বন করেন এবং সেই প্রসঙ্গে ফলাকাঙ্ক্ষী হন তাঁহার সেই ধৃতিকে রাজসিক বলে ॥ ৩৪ ॥

34. O Pritha's son Arjuna! but that firmness by which one holdeth fast piety, its objects and desires and longeth for fruits by strong attachment to them, that firmness is essential.

"firmness which never doth swerve" ie it always remains adhered to devotion, never going astray. The chief feature of this firmness is restraint whereby the aspirant controls his mind, his life-breath and the actions of his senses. The devotion by which this firmness is regulated is attached to the lotus-feet of the Saviour.

স্বামী ॥ রাজসীং ধৃতিং—আহ, যয়া তু ইতি। যয়া তু ধৃত্যা ধর্ম্মার্থকামান্ প্রাধান্যেন ধারয়তে ন বিমুঞ্চতি তৎপ্রসঙ্গেন তৎফলাকাঙ্ক্ষী চ ভবতি সা রাজসী ধৃতিঃ ॥ ৩৪ ॥

রাজসীং ধৃতিং দর্শয়তি; রাজসিক ধৃতির বিষয় বলিতেছেন।

তুঃ=সাত্ত্বিকাদ্ভিনত্তি; সাত্ত্বিক হইতে পৃথক্ করিবার জন্য তু শব্দ ব্যবহার করিলেন। ধারয়তে=মনসি নিত্যকর্ত্তব্যরূপানেব ধারয়তে; মনেতে নিত্যকর্ত্তব্যরূপে ধর্ম্মকামাদিকে ধারণ করে। তৎপ্রসঙ্গেন = তস্য তস্য ধর্ম্মাদের্ধারণাভিমুখেন; সেই সেই ধর্ম্মের নিশ্চয়ানুসারে; কর্ত্তৃত্বাদ্যভিনিবেশেন; কর্ত্তৃত্বাদি অভিনিবেশদ্বারা। ফলাকাঙ্ক্ষীভবতি= ফলাভিলাষিত্বয়া উৎপদ্যতে; ফলাভিলাষী হন।

রাজসিক ধৃতির বিষয় কীর্ত্তন করিতেছেন। যে ধৃতি প্রভাবে পুরুষ স্বর্গাদিকামনার জন্য শাস্ত্রবিহিত কার্য্যের অনুষ্ঠান করেন এবং সেই সেই কার্য্যের ফলাভিলাষী হন তাহাই রাজসিক ধৃতি। তিনি ধর্ম্মার্থকামনা অবলম্বন করিয়া তৎপ্রাসঙ্গিক ফলাকাঙ্ক্ষা করেন। পূর্ব্বেই বলা হইয়াছে ধর্ম্ম প্রবৃত্তি ও নিবৃত্তিমার্গে দ্বিবিধ। এই শ্লোকে প্রবৃত্তিমার্গের ধর্ম্মের বিষয় বলিতেছেন। প্রবৃত্তিমার্গে শাস্ত্রবিহিত কার্য্যের নাম ধর্ম্ম, স্বর্গাদি প্রয়োজনের নাম অর্থ,

যয়া স্বপ্নং ভয়ং শোকং, বিষাদং মদমেব চ।
ন বিমুঞ্চতি দুর্ম্মেধা, ধৃতিঃ সা তামসী মতা ॥ ৩৫ ॥

দুর্ম্মেধাঃ যয়া ( ধৃত্যা ) স্বপ্নং, ভয়ং, শোকং, বিষাদং মদং চ এব ন বিমুঞ্চতি ( তস্য ) সা ধৃতিঃ তামসী মতা ॥ ৩৫ ॥

দুর্ব্বুদ্ধি ব্যক্তি যে ধৃতিদ্বারা নিদ্রা, ভয়, শোক, বিষাদ এবং অহঙ্কার পরিত্যাগ করিতে সমর্থ হয় না, তাহার সেই ধৃতিকে তামসী জানিবে ॥ ৩৫ ॥

35. That firmness by which a man of mean character doth not abandon sleep, fear, grief, despair and pride is said to be carnal.

---

উক্ত কার্য্যের ফললাভের বাসনাকে কাম বলে। নিবৃত্তিমার্গানুসরণ না করিয়া পুরুষ এই ধৃতির প্রভাবে ধর্ম্মার্থকাম অনুসরণ করেন এবং তাহাদিগের ফললাভের জন্য ব্যাকুল হন। ইন্দ্রিয়ের নিরোধ সাত্ত্বিকী ধৃতির লক্ষণ, ইন্দ্রিয়ের চঞ্চলতা রাজসিক ধৃতির লক্ষণ এবং ইন্দ্রিয়ের বিকলতা তামসিক ধৃতির লক্ষণ ॥ ৩৪ ॥

34. The Lord now explains the essential firmness. That determination by which a man pursues after his work, his ambition, his pleasures his pet objects and the satisfaction of his desires is called the essential firmness. The principal feature is the activity of the sense-organs. The spirit-born determination is distinguished by a proper restraint of the organs while the essential firmness, is characterised by the activity of the senses. The word তু is used to differentiate the essential from the spiritual firmness. The word ( Dharma ) ধর্ম্ম means pious works as ordained in the Sha´stras in the career of action প্রবৃত্তিমার্গং। These works create a result (অপূর্ব্ব ) even when the works have disappeared. অর্থ is the final objects for which pious works are done. কাম is the desire which actuates men in the career of action. These three are the so-called goals—পুরুষার্থ excluding final emancipation পরমপুরুষার্থ। The word ধারয়তে means adheres to the works considering them as one's duty. প্রসঙ্গেন means by strong attachment.

স্বামী ॥ তামসীং ধৃতিং আহ—যয়া ইতি। দুষ্টা অবিবেকবহুলা মেধা যস্য সঃ দুর্ম্মেধাঃ

সুখংত্বিদানীং ত্রিবিধং, শৃণু মে ভরতর্ষভ।
অভ্যাসাদ্রমতে যত্র, দুঃখান্তঞ্চ নিগচ্ছতি ॥ ৩৬ ॥

ভোঃ ভরতর্ষভ! ইদানীং সুখং ত্রিবিধং তু মে শৃণু। যত্র অভ্যাসাৎ রমতে দুঃখান্তং চ নিগচ্ছতি তৎ সাত্ত্বিকং ॥ ৩৬ ॥

হে ভরতাবতংশ! এইক্ষণে ত্রিবিধ সুখের বিষয় আমার নিকট শ্রবণ কর। যাহাতে অভ্যাসবশতঃ সুখের বৃদ্ধি এবং দুঃখের অবসান হয় ॥৩৬॥

36. O chief of the Bhá ratas! now hear from Me the threefold happiness. That in which enjoyment increaseth by repetition and all pains totally disappeareth,—

পুরুষঃ যয়া ধৃত্যা স্বপ্নাদীন্ ন বিমুঞ্চতি পুনঃ পুনঃ আবর্ত্তয়তি, (স্বপ্নঃ অত্র নিদ্রা) সা ধৃতিঃ তামসী ॥ ৩৫ ॥

তামসীং ধৃতিং ব্যাচষ্টে; তামসিক ধৈর্য্যের বিষয় কীর্ত্তন করিতেছেন।

দুর্ম্মেধাঃ = কুৎসিতমেধাঃ পুরুষঃ; জঘন্য বুদ্ধিবিশিষ্ট ব্যক্তি। স্বপ্নং = নিদ্রাং। ভয়ং = ত্রাসং। শোকং = ইষ্টবিয়োগনিমিত্তং সন্তাপং; পুত্রাদিবিয়োগজনিত শোক। বিষাদং = অবসাদং; ইন্দ্রিয়াণাং গ্লানিং; মন এবং অন্যান্য ইন্দ্রিয়গণের বিকলতা। মদং = বিষয়সেবাং; আত্মনো বহুমন্যমানোমত্ত ইব; অথবা অশাস্ত্রীয় বিষয় সেবোন্মুখত্বং; বিষয়ানুরক্তিবশতঃ আপনাকে সম্মানিত বিবেচনা করা। অথবা শাস্ত্রনিষিদ্ধ বিষয় সেবাতৎপরতা। ন বিমুঞ্চতি = সদৈব কর্ত্তব্যতয়ামন্যতে; সর্ব্বদা কর্ত্তব্যবোধ করে, অর্থাৎ পরিত্যাগ করিতে সমর্থ হয় না।

তামসিক ধৃতির কথা বলিতেছেন। যে ধৃতিদ্বারা অবিবেকী পুরুষ, নিদ্রা, ভয়, শোক, বিষাদ এবং মদ পরিত্যাগ করিতে পারে না তাহার সেই ধৃতি তামসী। যে ধারণাবশতঃ জঘন্য বুদ্ধিবিশিষ্ট ব্যক্তি নিম্নলিখিত পঞ্চবিধ ইন্দ্রিয়গ্লানিকর ব্যাপার পরিত্যাগ করিতে অসমর্থ হয় সেই ধারণা তামসী।

প্রথম—নিদ্রা অর্থাৎ আলস্যজনিত তন্দ্রা। সর্ব্বসন্তাপনাশিনী, শ্রান্ত-প্রকৃতি-সঞ্জীবনী সুষুপ্তি ~~এই~~ স্বপ্ন শব্দের অন্তর্ভূত নহে। দ্বিতীয়—ত্রাস ইহা তামসী ধৃতির ধর্ম্ম। ভয় বলিয়া কোন পার্থিব বস্তু জগতে নাই কারণ যাহা হইতে এক ব্যক্তি ত্রাসিত হয় অপরে আনন্দ লাভ করে। তৃতীয়—শোক, ইষ্টবস্তু নাশে বা অলাভে মনে যে গ্লানি হয় তাহাকে শোক বলে। চতুর্থ—বিষাদ, শোক, ভয় ইত্যাদি জনিত ইন্দ্রিয়গণের বিকলতা। পঞ্চম—মদ, অহঙ্কার অথবা শাস্ত্র নিষিদ্ধ বিষয় সুরাদিসেবনতৎপরতা ॥ ৩৫ ॥

35. The Lord now explains the Ta´masik firmness. That stubbornness by which the senseless man clings to his laziness, his fear, his sorrows his despondency and his intoxication is called the dark-firmness. Sleep in this verse does not include that balmy sleep which recoups exhausted nature after a day's hard work.

স্বামী। ইদানীং সুখস্য ত্রৈবিধ্যং প্রতিজানীতে সুখং তু ইতি। স্পষ্টঃ অর্থঃ॥ ৩৬॥

গুণভেদেন ক্রিয়াণাং কারকাণাঞ্চ ত্রিধা ভেদউক্তোঽথেদানীং ফলস্য সুখস্য ত্রিবিধো ভেদ উচ্যতে; ক্রিয়া এবং কারক গুণ ভেদে ত্রিবিধ ইহা ব্যাখ্যা করিয়া এইক্ষণে তাহাদিগের ফলস্বরূপ ত্রিবিধ সুখের কীর্ত্তন করিতেছেন।

ভরতর্ষভ=(ভরত+ঋষভ) ভরতকুলশ্রেষ্ঠ। অর্জ্জুন সাত্ত্বিকী সুখ ভোগের উপযুক্ত পাত্র তাহাই প্রদর্শন জন্য শ্রীভগবান্ এই সম্বোধন প্রয়োগ করিলেন। মে=মদ্বচনাৎ; আমার বাক্য হইতে। শৃণু=হেয়োপাদেয়বিবেকার্থ ব্যাসঙ্গান্তর নিবারণেন মনঃস্থিরীকুরু; ভাল মন্দ বিবেচনা করিয়া বিষয়ান্তরে মনঃ না দিয়া একাগ্রচিত্তে শ্রবণ কর। যত্র=যস্মিন্ সুখানুভবে; যে সাত্ত্বিক সুখানুভবে। অভ্যাসাৎ=পরিচয়াদাবৃত্তেঃ; পুনঃ পুনঃ পরিচয় বশতঃ। রমতে=রতিং প্রতিপদ্যতে; অর্থাৎ পরিতৃপ্তো ভবতি; সুখের বৃদ্ধি হয় অর্থাৎ পরিতৃপ্ত হয়। দুঃখান্তং=দুঃখস্য সর্ব্বস্যাপ্যবসানং; সর্ব্ববিধ দুঃখের শেষ। নিগচ্ছতি=নিতরাং গচ্ছতি; সম্যক্প্রকারে প্রস্থিত, নিবৃত্ত হইয়া থাকে।

ক্রিয়া এবং কারক সকল গুণভেদে ত্রিবিধ ইহা ব্যাখ্যা করিয়া শ্রীভগবান্ এইক্ষণে তাহাদিগের ফলস্বরূপ সুখের ত্রৈবিধ্য কীর্ত্তন করিতেছেন। তিনি বলিলেন হে অর্জ্জুন! অধুনা ত্রিবিধ সুখের বিষয় আমার নিকট শ্রবণ কর। এই পর্য্যন্ত বলিয়া সাত্ত্বিক সুখের বিষয় ব্যাখ্যা করিতে আরম্ভ করিলেন। এই শ্লোকে ও পর শ্লোকে সাত্ত্বিক সুখ কাহাকে বলে তাহা কীর্ত্তন করিলেন। যে সুখ পুনঃ পুনঃ সম্ভোগদ্বারা পরিবর্দ্ধিত হয় এবং যদ্দ্বারা সর্ব্বপ্রকার দুঃখের অবসান হয় যাহা অগ্রে বিষবৎ, পরিণামে অমৃততুল্য সেই নির্ম্মল আত্মবুদ্ধিসম্ভূত সুখকে যোগিগণ সাত্ত্বিক সুখ বলিয়াছেন। পুনঃ পুনঃ পরিচয়ে যে সুখের বৃদ্ধি হয়, সামান্য সুখের ন্যায় একবার সম্ভোগে যাহাতে তৃপ্তি হয় না, সাংসারিক সুখের ন্যায় যাহার অবসানে দুঃখ উৎপন্ন হয় না ও যদ্দ্বারা আধিভৌতিক, আধিদৈবিক ও আধ্যাত্মিক সর্ব্বপ্রকার দুঃখের অবসান হয় তাহাই সাত্ত্বিক সুখ। সাংসারিক সুখের নিয়ম এই যে তাহা অবসানে দুঃখের উদয় হয়। কিন্তু আত্মদর্শনরূপ সুখের অবসান নাই, উহা ক্রমে ক্রমে পরিবর্দ্ধিত হইয়া পুরুষকে চিরানন্দময় করে। যদিও চারিটী পাদ দিয়া আমরা এই শ্লোকের পূর্ণাবয়ব গঠিত করিলাম কিন্তু বাস্তবিকপক্ষে দুই পাদ দিয়া এই শ্লোক ও ছয়টী পাদ দিয়া পর শ্লোক গঠিত হইয়াছে। আমরা যে পূর্ণাবয়ব অনুরোধে ও শ্রীমচ্ছঙ্করাচার্য্যের মত অনুসরণ করিয়া এইরূপ করিলাম পাঠক তাহা সহজেই বুঝিতে পারিবেন॥ ৩৬॥

যত্তদগ্রে বিষমিব, পরিণামেঽমৃতোপমম্।
তৎ সুখং সাত্ত্বিকং প্রোক্তং, মাত্মবুদ্ধি প্রসাদজম্ ॥ ৩৭ ॥

যৎ ( সুখং ) তৎ অগ্রে বিষং ইব পরিণামে অমৃতোপমম্ আত্মবুদ্ধি-প্রসাদজং তৎ সুখং সাত্ত্বিকং প্রোক্তং ॥ ৩৭ ॥

যে সুখ অগ্রে বিষবৎ, পরিণামে অমৃততুল্য সেই আত্মজ্ঞানের নির্ম্মলতাসম্ভূত সুখকে ( যোগিগণ ) সাত্ত্বিক সুখ বলিয়া থাকেন ॥ ৩৭ ॥

37. That which in the beginning is like poison and in the end like nectar, such happiness born of the serenity of the knowledge of soul is called spiritual happiness by the saints.

---

36. Having described the threefold division of actions, actors and organs of action according to their qualities the Lord now describes the threefold division of their fruits viz happiness. That happiness which increases by enjoyment and puts an end to all pains, which is at first like poison but in the end like nectar, which is derived fron the purity of the knowledge of self is called spiritual happiness. The concluding line of this verse and the succeeding verse describe the spiritual happiness.

The word "তু" is meant to differentiate the spiritual happiness from the pleasures of the senses. The latter is marked by exhaustion after every enjoyment but in the case of spiritual happiness the pleasure increases after an enjoyment. "যত্র অভ্যাসাৎ রমতে" means in which from repetition enjoyment increaseth. In the case of worldly happiness or the pleasure of senses, pain is sure to follow pleasure but in the case of spiritual happiness all pains disappear and the seer enjoys serene tranquillity in the contemplation of the soul. This refers apparently to the ecstacy—*Sama'dhi* in which the seer feels a pleasure which pen cannot describe and which must be felt to be enjoyed. দুঃখান্তং নিগচ্ছতি means a total disappearence of all pains.

স্বামী। তত্র সাত্ত্বিকং সুখং আহ—অভ্যাসাৎ ইতি সার্দ্ধেন। যত্র—যস্মিন্ সুখে, অভ্যাসাৎ রমতে ন তু বিষয়সুখে ইব সহসা রতিং প্রাপ্নোতি, যস্মিন্ রমমাণঃ চ দুঃখস্য

অন্তঃ—অবসানং নিতরাং গচ্ছতি—প্রাপ্নোতি। কীদৃশং যৎ তৎ কিং অপি অগ্রে—প্রথমং বিষং ইব মনঃসংযমাধীনত্বাৎ দুঃখাবহং ইব ভবতি পরিণামে তু অমৃতসদৃশং। আত্মবিষয়া বুদ্ধিঃ আত্মবুদ্ধিঃ তস্যাঃ প্রসাদঃ—রজস্তমোমলত্যাগেন স্বচ্ছতয়া অবস্থানং, ততঃ জাতং যৎ সুখং তৎ সাত্ত্বিকং প্রোক্তং যোগিভিঃ॥ ৩৭॥

তত্র সাত্ত্বিকং সুখমাদেয়ত্বেন দর্শয়তি; তাহাদিগের মধ্যে সাত্ত্বিক সুখের উপাদেয়ত্ব প্রদর্শন করিতেছেন।

যৎ তৎ অগ্রে=যৎ সুখমগ্রে পূর্ব্বং প্রথম সন্নিপাতে জ্ঞানবৈরাগ্যধ্যানসমাধ্যারম্ভে; যে সুখ অগ্রে অর্থাৎ জ্ঞান বৈরাগ্য ধ্যান ও সমাধির অনুষ্ঠানকালে। বিষং ইব=অত্যন্তায়াস-পূর্ব্বকত্বাৎ দুঃখাত্মকং; অত্যন্ত কষ্টসাধ্য বলিয়া দুঃখাত্মক। পরিণামে=জ্ঞানবৈরাগ্যাদি পরিপাকে; জ্ঞান ও বৈরাগ্যাদির সম্যক্ স্ফুরণাবস্থায়। অমৃতোপমং=প্রীত্যতিশয়াস্পদং; অত্যন্ত আনন্দদায়ক। আত্মবুদ্ধিপ্রসাদজং=আত্মবিষয়াবুদ্ধিস্তস্যাঃ প্রসাদো নিদ্রালস্যাদি-রাহিত্যেন স্বচ্ছতয়াঽবস্থানং ততো জাতং; নিদ্রালস্যাদিরহিত নির্ম্মল পরমাত্মাবিষয়ক বুদ্ধি হইতে সমুৎপন্ন। তৎ সুখং=পূর্ব্বোক্তরূপং সমাধি সুখং; উপর্য্যুক্তরূপ সমাধি সুখ।

সাত্ত্বিক সুখের বিষয় কীর্ত্তন করিতেছেন। তাহার উৎপত্তি, আরম্ভ, অবস্থিতি ও পরিণাম বর্ণন করিতেছেন। আত্মবুদ্ধির প্রসন্নতা হইতে তাহার উৎপত্তি। যে বুদ্ধিদ্বারা নিবৃত্তিমার্গে মুক্তিকে অবগত হওয়া যায় সেই বুদ্ধির স্ফুরণে এই সুখের উৎপত্তি। সাত্ত্বিকী বুদ্ধি হইতে সাত্ত্বিক সুখের জন্ম হয়। শব্দাদি বিষয়ের সহিত ইন্দ্রিয়গণের সংযোগে যে রাজসিক সুখের উৎপত্তি হয় অথবা নিদ্রালস্যাদি হইতে যে তামসিক সুখের সম্ভব হয় এই সুখ তাহা হইতে সম্পূর্ণ পৃথক্। এই সুখের প্রথমাবস্থা অত্যন্ত কষ্টকর কারণ যম, নিয়ম, আসন, প্রাণায়াম, প্রত্যাহার, ধারণা, ধ্যান, সমাধি ও বৈরাগ্য এই নবদ্বার দিয়া ইহার মধ্যে প্রবেশ করিতে হয়। কিন্তু একবার প্রবেশ করিলে বারংবার সম্ভোগেও সুখের বিরাম না হইয়া বরং উত্তরোত্তর বৃদ্ধি হইয়া থাকে। ইহাই এই সুখের অবস্থিতি। ইহার পরিণাম অত্যন্ত মধুর। যোগী এই সুখে অবস্থান করিয়া চিরানন্দ লাভ করেন॥ ৩৭॥

37. The description of the spiritual happiness is concluded in this verse. The Lord has analysed it into four parts shewing its birth, growth, development and maturity.

It is born of the fulness of the knowledge of soul আত্মবুদ্ধিপ্রসাদজং। Spiritual understanding is defined in verse 30. Spiritual happiness springs from this understanding when it attains fulness by knowing the soul or the self. Its growth is of a different nature for it cannot be enjoyed until the mind is fully controlled. One desiring to enjoy this spiritual happiness must enter into it by the nine doors of Yoga—যম,

বিষয়েন্দ্রিয়সংযোগাদ্‌, যত্তদগ্রেঽমৃতোপমম্‌।
পরিণামে বিষমিব, তৎ সুখং রাজসং স্মৃতম্‌॥ ৩৮॥

যৎ তৎ অগ্রে বিষয়েন্দ্রিয় সংযোগাৎ অমৃতোপমং পরিণামে বিষং ইব তৎ সুখং রাজসং স্মৃতং ॥ ৩৮ ॥

যে সুখ প্রথমে বিষয়ের সহিত ইন্দ্রিয়াদির সংযোগবশতঃ অমৃততুল্য, পরিণামে বিষের ন্যায় সেই সুখকে রাজসিক মনে করিবে ॥ ৩৮ ॥

38. That happiness which in the beginning owing, to the contact of objects with the senses, is like nectar, but in the end is like poison such happiness is called essential.

নিয়ম, আসন, প্রাণায়াম, প্রত্যাহার, ধারণা, ধ্যান, সমাধি ও বৈরাগ্য। When once entered this spirit-born happiness increases by repetition of enjoyment unlike the essential and carnal happiness, which becomes stale by enjoyment. "তত্র অভ্যাসাৎ রমতে" literally means in this spiritual happiness enjoyment increases by repeated exercise. In the maturity of this happiness the seer drinks the nectar of immortality ie he enjoys perfect happiness.

স্বামী ॥ রাজসং সুখং আহ—বিষয় ইতি। বিষয়াণাং ইন্দ্রিয়াণাং চ সংযোগাৎ যৎ তৎ প্রসিদ্ধং স্ত্রীসংসর্গাদি সুখং অমৃতং উপমা যস্য তাদৃশং ভবতি অগ্রে—প্রথমং পরিণামে চ বিষতুল্যং ইহ অমুত্র চ দুঃখহেতুত্বাৎ তৎ সুখং রাজসং স্মৃতং ॥ ৩৮ ॥

রাজসং সুখং হেয়ত্বায় কথয়তি; ত্যাগ করিবার জন্য রাজসিক সুখের কথা বলিতেছেন।

যৎ তৎ = যদতিপ্রসিদ্ধং স্রক্‌চন্দনবনিতাসঙ্গাদিসুখং; সর্ব্বলোকজ্ঞাত মাল্য চন্দন স্ত্রীসঙ্গমাদি সুখ। অগ্রে = প্রথমারম্ভে; কার্য্যের প্রথমাবস্থায়। বিষয়েন্দ্রিয়সংযোগাৎ = বিষয়াণামিন্দ্রিয়াণাঞ্চ সংযোগাৎ; শব্দাদিবিষয় ও শ্রোত্রাদি ইন্দ্রিয়ের সংযোগবশতঃ। অমৃতোপমং = অমৃতসমং; অমৃততুল্য। পরিণামে = তদুপভোগবিপাককালে; উপভোগের অবসান কালে। বিষং ইব = ঐহিকপারত্রিকদুঃখাবহত্বাদ্বিষমিব; ঐহিক ও পারত্রিক দুঃখের হেতু বলিয়া অত্যন্ত দুঃখজনক নরকতুল্য।

রাজসিক সুখের বিষয় কীর্ত্তন করিতেছেন। ইহা সাত্ত্বিক সুখের বিপরীত। সাত্ত্বিক সুখ প্রথমে কষ্টকর কিন্তু পরিণামে আনন্দজনক। রাজসিক সুখ প্রথমে মনঃসংযমাদি ক্লেশ অভাববশতঃ অত্যন্ত সুখকর কিন্তু পরিণামে বলবীর্য্য শিথিলতা জন্য অত্যন্ত কষ্টকর।

যদগ্রেচানুবন্ধে চ, সুখং মোহনমাত্মনঃ।
নিদ্রালস্য প্রমাদোত্থং, তত্তামসমুদাহৃতম্ ॥ ৩৯ ॥

---

যৎ সুখং অগ্রে চ অনুবন্ধে চ আত্মনঃ মোহনং নিদ্রালস্যপ্রমাদোত্থং তৎ তামসং উদাহৃতং ॥ ৩৯ ॥

যে সুখ প্রথমে এবং পরিণামে আত্মাকে মুগ্ধ করে, এবং যাহা নিদ্রা, আলস্য ও প্রমাদ হইতে সমুৎপন্ন তাহাকে তামসিক সুখ বলে ॥ ৩৯ ॥

39. That happiness which in the beginning and in the end deludeth the soul and is born of sleep, sloth and heedlessness is called carnal.

স্রক্চন্দনাদিবনিতাসঙ্গ যৌবনকালে অতীব প্রীতিপ্রদ কেন না অল্পায়াসেই পুরুষ তাহা লাভ করিতে পারেন কিন্তু পরিণামে ঐ সকল বিষয় যে কতদূর কষ্টকর তাহা পাঠকমাত্রেই অবগত আছেন। তজ্জন্য যাঁহারা সাত্ত্বিক সুখাভিলাষী যৌবনকাল হইতে আত্মসংযম অভ্যাস করা তাঁহাদিগের নিতান্ত আবশ্যক কারণ সংযমাত্মক পরিণাম-সরস সুখই সাত্ত্বিক সুখ তদ্বিপরীত রাজসিক সুখ। শব্দ, রূপ, রস, স্পর্শ ও গন্ধ পঞ্চতন্মাত্রার সহিত কর্ণ, চক্ষুঃ, জিহ্বা, ত্বক্ ও নাসিকা পঞ্চজ্ঞানেন্দ্রিয়ের সংযোগবশতঃ যে সুখের উৎপত্তি হয় তাহাই রাজসিক সুখ। সুমধুর সঙ্গীত শ্রবণে, সুন্দরীর মোহিনীমূর্ত্তি দর্শনে, মধুর রসাস্বাদনে, কোমল বস্তু স্পর্শনে স্রক্চন্দনাদি আঘ্রাণে যে সুখের উৎপত্তি হয় তাহা আপাতরমণীয় হইলেও পরিণাম বিরস বলিয়া অত্যন্ত কষ্টকর ॥ ৩৮ ॥

38. The Lord explains the Ra'jasik happiness. It is exactly the reverse of the spiritual happiness. Spiritual happiness is like poison in the beginning owing to self-control, self-sacrifice and the abandonment of the objects of pleasure. Whereas Ra'jasik or essential happiness is like nectar in the beginning owing to pleasurable sensations derived from external objects. Spiritual happiness is like nectar in the end while the essential happiness is like poison when sensations become dull and organs inactive.

বিষয়েন্দ্রিয়সংযোগাৎ = Means derived from the union of the senses with the external objects. When sweet sounds touch the ear, beauty reflects on the retina, sweet food touches the tongue, soft objects touch the skin

and fragrance comes in contact with the olfactory nerves, much pleasurable sensations are felt. These comprise the Ra´jasik happiness which becomes dull as the organs are exhausted, and as familiarity with the objects produces contempt.

স্বামী॥ তামসং সুখং—আহ যৎ ইতি। অগ্রে চ—প্রথমক্ষণে, অনুবন্ধে চ—পশ্চাৎ অপি, যৎ সুখং আত্মনঃ মোহকরং তৎ এব আহ নিদ্রা চ আলস্যং চ প্রমাদঃ চ—কর্ত্তব্যাবধারণরাহিত্যেন মনঃ প্রাহং এতেভ্যঃ উত্তিষ্ঠতি যৎ সুখং তৎ তামসং উদাহৃতং ॥ ৩৯ ॥

তামসং সুখং ত্যাগার্থমেবোদাহরতি; ত্যাগ করিবার জন্য তামস সুখের বিষয় কীর্ত্তন করিতেছেন।

অগ্রে=প্রথমারম্ভে; প্রথম আরম্ভকালে। অনুবন্ধে=পরিণামে। আত্মনং মোহনং=আত্মনোমোহকরং; আত্মার মুগ্ধকর। নিদ্রালস্যপ্রমাদোত্থং=নিদ্রা চ আলস্যঞ্চ প্রমাদশ্চ তেভ্যঃ সমুত্তিষ্ঠতীতি; নিদ্রা আলস্য ও প্রমাদ হইতে উত্থিত।

তামসিক সুখের কথা বলিতেছেন। যাহা প্রথমে ও পরিশেষে আত্মার মোহকর এবং নিদ্রা আলস্য ও অনবধানতা হইতে সমুৎপন্ন সেই সুখ তামস বলিয়া উদাহৃত হইয়াছে। আত্মজ্ঞান অথবা বিষয়েন্দ্রিয় সংযোগে সমুত্থিত না হইয়া কেবল নিদ্রা আলস্য ও অবিবেক জনিত যে সুখ তাহাই তামসিক। এই সুখ নিদ্রা, আলস্য ও কার্য্যাকার্য্যনবধানতা হইতে উত্থিত হয় এবং অনুভবকালে ও পশ্চাদ্বিপাককালে আত্মাকে ভ্রমজালে আচ্ছাদিত রাখে। আত্মজ্ঞানের অত্যন্ত বিরোধী বলিয়া ইহা সাধুগণের পরিত্যাজ্য ॥ ৩৯ ॥

39. The Lord now explains the Ta´masik happiness if it can be called happiness at all. It is however considered to be such by men of dark inclinations. This happiness is born of sleep, laziness and indecision and bewilders the soul from the beginning to the end ie so long as the mind is under its influence. The word প্রমাদঃ means according to Sreedhar কর্ত্তব্যাবধারণরাহিত্যেন ie want of capacity to ascertain the right course. The Ta´masik happiness is not born from a true knowledge of the soul or from sensual feelings আত্মনঃ মোহনং means soul-bewildering. There are four stages of our existence viz the period of actions জাগ্রতং, that of slumber নিদ্রা that of profound sleep সুষুপ্তিঃ and the 4th stage is the Sama´dhi self-communion. Spiritual happiness produces the 4th stage, essential happiness produces activity and the dark happiness produces slumber and dreams.

न तदस्ति पृथिव्यां वा, दिवि देवेषु वा पुनः।
सत्त्वं प्रकृतिजैर्मुक्तं, यदेभिः स्यात्त्रिभिर्गुणैः ॥ ৪০ ॥

পৃথিব্যাং বা দিবি পুনঃ দেবেষু বা তৎ সত্ত্বং ন অস্তি, যৎ প্রকৃতিজৈঃ এভিঃ ত্রিভিঃ গুণৈঃ মুক্তং স্যাৎ ॥ ৪০ ॥

পৃথিবীতেই বল অথবা স্বর্গে কিংবা দেবতাগণের মধ্যেই বল এমন কোন পদার্থ নাই যাহা প্রকৃতিজাত এই গুণত্রয় হইতে বিমুক্ত হয় ॥৪০॥

40. There is not a substance in this earth or in heaven or again amongst the gods which is free from these three qualities born of Nature.

স্বামী ॥ অনুক্তং অপি সংগৃহ্নন্ প্রকরণার্থং উপসংহরতি ন তৎ ইতি ত্রিভিঃ। এভিঃ—প্রকৃতিসংভবৈঃ সত্ত্বাদিভিঃ গুণৈঃ, মুক্তং—হীনং, সত্ত্বং—প্রাণিজাতং অন্যৎ বা যৎ স্যাৎ তৎ পৃথিব্যাং মনুষ্যাদিষু দিবিদেবেষু চ ক অপি ন অস্তি ইত্যর্থঃ ॥ ৪০ ॥

ক্রিয়াকারকফলাত্মনঃ সংসারস্য প্রত্যেকং সাত্ত্বিকাদিভেদেন ত্রৈবিধ্যমুক্ত্বা সংসারান্তর্ভূতমেব কিঞ্চিৎ গুণত্রয়া স্পৃষ্টমপিকচিত্তবিষ্যাতীত্যাশঙ্ক্যাহ; ক্রিয়া কারক ও ফল সমস্তই প্রত্যেকে গুণভেদে ত্রিবিধ ব্যাখ্যা করিয়া সমগ্র বিশ্বে এমত কোন পদার্থ আছে কি না যাহা এরূপ ত্রিগুণবিশিষ্ট নহে এইরূপ আশঙ্কা নিবারণ জন্য শ্রীভগবান্ এই শ্লোকের অবতারণা করিলেন।

পৃথিব্যাং=মনুষ্যাদিষু; মনুষ্যগণের মধ্যে। দিবি=স্বর্গে। পুনঃ=পাদপূরণে; পাদপূরণার্থে। দেবেষু=দেবতাগণ মধ্যে। তৎসত্ত্বং=প্রাণিজাতমন্যদ্বাহপ্রাণিজাতং; স্থাবর জঙ্গমাদি সর্ব্বপদার্থ। প্রকৃতিজৈঃ=সত্ত্বরজস্তমসাং সাম্যাবস্থা প্রকৃতিঃ ততোজাতৈর্ব্বৈষম্যাবস্থাং প্রাপ্তৈঃ; সত্ত্বরজস্তমোগুণের সাম্যাবস্থার নাম প্রকৃতি তাহার বৈষম্য হইলে গুণত্রয়ের স্ফুরণ হয় সেই প্রকৃতি হইতে সমুৎপন্ন অথবা প্রকৃতিরূপ মায়াকল্পিত। এভিঃ ত্রিভিঃ গুণৈঃ=বন্ধনহেতুভিঃ সঙ্গাদিভির্গুণৈঃ; বন্ধনের কারণ সঙ্গাদি গুণদ্বারা। মুক্তং স্যাৎ=রহিতং স্যাৎ; বিমুক্ত হয়।

পৃথিবীতে মানুষগণের মধ্যে অথবা স্বর্গে দেবতাগণের মধ্যে এমত কোন পদার্থই নাই যাহা প্রাকৃতিক গুণত্রয় হইতে বিমুক্ত। গুণ সম্বন্ধে প্রকরণ সমাপ্তি করিবার সময় গুণক্রিয়ার সমষ্টিভাব কীর্ত্তন করিতেছেন। আব্রহ্ম স্তম্ব পর্য্যন্ত সমস্ত বস্তু প্রাণিজাতই হউক বা অন্যবিধ বস্তুই হউক কেহই গুণক্রিয়া হইতে বিমুক্ত নহে কারণ সমগ্র জগৎ ত্রিগুণাত্মিকা প্রকৃতি হইতে সমুৎপন্ন। এমতাবস্থায় সাত্ত্বিক গুণ গ্রহণীয় ও রাজসিক তামসিক গুণ পরিত্যাজ্য ইহাই শ্রীভগবান্ কীর্ত্তন করিলেন। ভগবান্ গুণাতীতের লক্ষণ চতুর্দ্দশাধ্যায়ে

ব্রাহ্মণক্ষত্রিয়বিশাং, শূদ্রাণাঞ্চ পরন্তপ।
কর্ম্মাণি প্রবিভক্তানি, স্বভাবপ্রভবৈগুণৈঃ ॥ ৪১ ॥

ভোঃ পরন্তপ! ব্রাহ্মণক্ষত্রিয়বিশাং শূদ্রাণাং চ স্বভাবপ্রভবৈঃ গুণৈঃ কর্ম্মাণি প্রবিভক্তানি ॥ ৪১ ॥

হে শক্রতাপন! ব্রাহ্মণ ক্ষত্রিয় বৈশ্য এবং শূদ্রগণের স্বভাবজাত গুণানুসারে কর্ম্ম সকল বিভক্ত হইয়াছে ॥ ৪১ ॥

41. O Slayer of foes! the duties of Brahmanas, Kshattriyas, Vaishyas and Shoodras have been apportioned according to the qualities born of their nature.

---

ব্যাখ্যা করিয়াছেন। যদি সমস্ত পদার্থই গুণযুক্ত তবে গুণাতীত কিপ্রকারে সম্ভবে। সত্ত্বরজস্তমঃ ত্রিগুণের সাম্যাবস্থার নাম প্রকৃতি তাহার বৈষম্য হইলে গুণত্রয়ের স্ফুরণ হয়। ত্রিগুণাতীত মহোদয়গণের মধ্যে এই গুণত্রয় সাম্যাবস্থায় অবস্থান করে। তজ্জন্য গুণত্রয়ের স্ফুরণ হইতে পারে না। বাস্তবিকপক্ষে দেহধারী মাত্রেই গুণবিশিষ্ট ॥ ৪০ ॥

40. To shew the force of the threefold qualities the Lord includes all objects moving and unmoving within their range; all objects from the straw to the Brahman are under the influence of these qualities because the Nature ( প্রকৃতিঃ ) from which all created objects have sprung is made of these three qualities. Nothing, in fact, is free from the threefold nature. But the Lord spoke of the Yogee in devotion who is beyond the range of the three qualities vide verse 26, Book XIV. This shews a seeming incongruity. But actually there is none, when we consider that liberation from the qualities means not that the qualities have actually disappeared but that they remain in a quiescent state. The word সত্ত্বং means animated or otherwise. The Lord explains in the succeeding verses how man can go beyond the range of these qualities.

স্বামী॥ ননু যদি এবং সর্ব্বং অপি ক্রিয়াকারকফলাদিকং প্রাণিজাতং চ ত্রিগুণাত্মকং এব তর্হি কথং অস্য মোক্ষঃ ইতি অপেক্ষায়াং স্ব স্বাধিকারেণ বিহিতৈঃ কর্ম্মভিঃ পরমেশ্বরারাধনাৎ তৎপ্রসাদ লব্ধ জ্ঞানেন ইতি এবং সর্ব্বগীতার্থ সারং সংগৃহ্য দর্শয়িতুং প্রকারান্তরং আরভতে—ব্রাহ্মণ ইত্যাদি, যাবৎ অধ্যায় সমাপ্তি। হে পরন্তপ!—হে শক্রতাপন! ব্রাহ্ম-

ণানাং ক্ষত্রিয়াণাং বৈশ্যানাং শূদ্রাণাং চ কর্ম্মাণি প্রবিভক্তানি—প্রকর্ষেণ বিভাগতঃ বিহিতানি, শূদ্রাণাং সমাসাৎ পৃথক্করণং দ্বিজত্বাভাবেন বৈলক্ষণ্যাৎ, বিভাগোপলক্ষণং আহ, স্বভাবঃ—সাত্ত্বিকরাজসাদিঃ, প্রভবতি—প্রাদুর্ভবতি যেভ্যঃ তৈঃ গুণৈঃ উপলক্ষণভূতৈঃ। যদ্বা স্বভাব প্রভবৈঃ—পূর্ব্বজন্মসংস্কার প্রাদুর্ভূতৈঃ ইত্যর্থঃ। তত্র সত্ত্বপ্রধানাঃ ব্রাহ্মণাঃ, সত্ত্বোপসর্জ্জন রজঃপ্রধানাঃ ক্ষত্রিয়াঃ, তমঃ উপসর্জ্জন রজঃপ্রধানাঃ বৈশ্যাঃ, রজঃ উপসর্জ্জন তমঃপ্রধানাঃ শূদ্রাঃ ॥ ৪১ ॥

তদেবং সত্ত্বরজস্তমোগুণাত্মকঃ ক্রিয়াকারকফললক্ষণঃ সর্ব্বঃ সংসারোমিথ্যাজ্ঞানকল্পিতো-নর্থশ্চ চতুর্দ্দশাধ্যায়োক্ত উপসংহৃতঃ পঞ্চদশে চ বৃক্ষরূপককল্পনয়া তমুক্ত্বা অশ্বত্থমেনং সুবিরূঢ়মূলমসঙ্গশস্ত্রেণ বিষয়বৈরাগ্যেণ তস্য ছেদনং কৃত্বা পরমাত্মান্বেষ্টব্য ইত্যুক্তং তত্র সর্ব্বস্য ত্রিগুণাত্মকত্বে ত্রিগুণাত্মকস্য সংসারবৃক্ষস্য কথং ছেদোঽসঙ্গশস্ত্রস্যৈবানুপপত্তেরিত্যাশঙ্কয়াং স্ব স্বাধিকার বিহিতৈর্ব্বর্ণাশ্রমধর্ম্মৈঃ পরিতোষমাণাৎ পরমেশ্বরাদসঙ্গশস্ত্রলাভ ইতি বদিতু মেতাবানেব সর্ব্ববেদার্থ পরমপুরুষার্থমিচ্ছদ্ভিরনুষ্ঠেয় ইতি চ গীতাশাস্ত্রার্থ উপসংহর্ত্তব্য ইত্যেবমর্থমুত্তর প্রকরণ মারভ্যতে; চতুর্দ্দশাধ্যায়ে সমস্তই ত্রিগুণাত্মক কীর্ত্তন করিয়াছেন, পঞ্চদশে ;—

"অশ্বত্থমেনং সুবিরূঢ়মূল, মসঙ্গশস্ত্রেণ দৃঢ়েণ ছিত্ত্বা।
ততঃ পদং তৎপরিমার্গিতব্যং, যস্মিন্‌গতা ন নিবর্ত্তন্তি ভূয়" ॥

ইত্যাদি বলিয়া ইহাই প্রতিপন্ন করিয়াছেন যে ত্রিগুণাত্মক সংসারবৃক্ষের মূল বৈরাগ্যরূপ অস্ত্রদ্বারা ছেদন করিয়া সেই পরমপদের অন্বেষণ করিতে হইবে। কিন্তু এই অধ্যায়ের চত্বারিংশ শ্লোকে সমস্তই ত্রিগুণাত্মক বলিলেন। এমত স্থলে ত্রিগুণাত্মক সংসারবৃক্ষের মূল কিপ্রকারে ছেদন করা যাইতে পারে এইরূপ আশঙ্কা নিবারণ জন্য শ্রীভগবান্ এই শ্লোকের অবতারণা করিলেন। নিজ নিজ অধিকারস্থিত শাস্ত্রবিহিত বর্ণাশ্রম ধর্ম্ম ব্রাহ্মণ ক্ষত্রিয় বৈশ্য ও শূদ্র প্রতিপালন করতঃ জ্ঞান ও কর্ম্মের উৎকর্ষজনিত সমুৎপন্ন বৈরাগ্য অস্ত্র-দ্বারা সংসারবৃক্ষের মূল ছেদন পূর্ব্বক পরমপুরুষার্থ লাভ করিতে হইবে এইপ্রকার গীতা-শাস্ত্রের অর্থ নিরূপণ করিবার জন্য এই বর্ণাশ্রম ধর্ম্মের প্রস্তাব আরম্ভ করিলেন।

পরন্তপ=শত্রুতাপন। ব্রাহ্মণ=ব্রহ্মাণং জানাতি; ব্রহ্মকে যিনি জানেন। ক্ষত্রিয়= ক্ষতঃত্রায়তে ইতি; বিপদ হইতে রক্ষা করেন যিনি। বিশাং=বৈশ্যঃ, বৈশ্য তেষাং= ব্রাহ্মণ ক্ষত্রিয় বৈশ্যগণের। চ=ব্রাহ্মণক্ষত্রিয়বৈশ্যাপেক্ষয়া শূদ্রাণাং পৃথকত্ব জ্ঞাপনার্থং; ব্রাহ্মণ ক্ষত্রিয় বৈশ্যগণ হইতে শূদ্রের পৃথকত্ব জ্ঞাপনার্থ চকার ব্যবহার করিলেন। ব্রাহ্মণ ক্ষত্রিয় ও বৈশ্য ইহারা দ্বিজাতি, তজ্জন্য শ্রীভগবান্ শূদ্রকে পৃথক্‌ভাবে দেখাইবার কারণ পৃথক্ পাদে স্থাপিত করিয়াছেন।—

ব্রাহ্মণঃ ক্ষত্রিয়ো বৈশ্যঃ, ত্রয়োবর্ণা দ্বিজাতয়ঃ।
চতুর্থ একজাতিস্ত, শূদ্রো নাস্তি তু পঞ্চমঃ ॥ ১০ম অ ৪র্থ মনু

স্বভাবপ্রভবৈঃ=ব্রাহ্মণ্যাদি স্বভাবস্য প্রভবৈর্হেতুভূতৈঃ; ব্রাহ্মণ ক্ষত্রিয় বৈশ্য ও শূদ্রের স্বভাব হইতে সমুৎপন্ন, অথবা ঈশ্বরস্য প্রকৃতিঃ ত্রিগুণাত্মিকা মায়া ততঃ প্রভবঃ উৎপত্তিঃ যেষাং তৈঃ; ঈশ্বরের ত্রিগুণাত্মিকা প্রকৃতির নাম স্বভাব তাহা হইতে উৎপন্ন। গুণৈঃ= সত্ত্বরজস্তমোভিঃ; সত্ত্বরজস্তমোগুণদ্বারা। কর্ম্মাণি=শমদমাদীনি; শমদমাদি কার্য্য সকল। প্রবিভক্তানি = ইতরেতরবিভাগতোবিহিতানি; পরস্পর সম্বন্ধে ভিন্নভিন্নরূপে বিহিত হইয়াছে।

ব্রাহ্মণ ক্ষত্রিয় বৈশ্য ও শূদ্রদিগের পূর্ব্বজন্মসংস্কারাধীন সত্ত্বাদি গুণত্রয়দ্বারা তাঁহাদিগের কর্ম্ম সকল পৃথক্ পৃথক্ বিহিত হইয়াছে, অর্থাৎ যাঁহারা সত্ত্বগুণান্বিত এবং শম দম তপস্যা শৌচ ক্ষমা সরলতা বেদজ্ঞান বেদকর্ম্মানুষ্ঠান এবং ভগবদ্ভক্তিতে দৃঢ় বিশ্বাস এই সমস্ত যাঁহাদিগের কার্য্য, তাঁহারাই ব্রাহ্মণপদবাচ্য। কেবল ব্রাহ্মণের ঔরসে জন্মগ্রহণ করিলেই তিনি প্রকৃত ব্রাহ্মণপদবাচ্য হইতে পারেন না। যে কোন জাতি হইতে উৎপন্ন হউক না কেন সত্ত্বগুণান্বিত হইয়া শমদমাদিতে তৎপর হইলে তিনিই ব্রাহ্মণ। বেদোক্ত গায়ত্রী ব্রাহ্মণগণের মাতা এবং আচার্য্য তাঁহাদিগের পিতা। ব্রাহ্মণগণ সত্ত্বগুণান্বিত তাঁহারা ভগবানের মুখ হইতে সমুৎপন্ন। শৌর্য্য, তেজঃ অথবা প্রাগল্‌ভ্য, ধৈর্য্য, দক্ষতা, যুদ্ধে অপলায়ন, দান এবং নিয়মন শক্তি এই সকল কার্য্যে যাঁহারা তৎপর তাঁহারা ক্ষত্রিয়। "ক্ষতঃ-ত্রায়তেঃ" অর্থাৎ বিপদ হইতে যিনি রক্ষা করেন তিনি ক্ষত্রিয়। কিঞ্চিৎ সত্ত্বমিশ্রিত রজোগুণান্বিত ক্ষত্রিয়দিগের স্বভাব। বেদোক্ত ত্রিষ্টুভ্ তাঁহাদিগের মাতা তাঁহারা "বাহু রাজন্যঃ কৃত" ভগবানের বাহু হইতে সমুৎপন্ন। কৃষি, পশুপালন, বাণিজ্য বৈশ্যগণের কর্ম্ম; কিঞ্চিৎ তমোমিশ্রিত রজোগুণান্বিত বৈশ্যদিগের স্বভাব। বেদোক্ত "জগতী" তাঁহাদিগের মাতা "উরুতদস্য যদ্ বৈশ্য" তাঁহারা ভগবানের উরু হইতে সম্ভূত। ব্রাহ্মণাদি ত্রিবর্ণের পরিচর্য্যায় যাঁহারা নিযুক্ত তাঁহারাই শূদ্র পদবাচ্য। শূদ্রঔরসে জন্মগ্রহণ করিয়া যদি তিনি শমদমাদি কার্য্যে তৎপর হন তবে তিনিও ব্রাহ্মণপদবাচ্য। শূদ্রের দ্বিজত্ব নাই তজ্জন্য বেদের কোন ছন্দ হইতে তিনি সংস্কার গ্রহণ করেন না। পদ্‌ভ্যাং শূদ্রো অজায়তে" ভগবানের পদদ্বয় হইতে শূদ্র জাতি সমুৎপন্ন, অর্থাৎ এই জাতি স্বতঃই তমোগুণান্বিত ও নিকৃষ্ট। শ্রীভগবান্ চতুর্থাধ্যায়ে বলিয়াছেন "চাতুর্ব্বর্ণ্যং ময়াসৃষ্টং গুণকর্ম্ম বিভাগশঃ" গুণ ও কর্ম্মের বিভাগদ্বারা আমি ব্রাহ্মণ ক্ষত্রিয় বৈশ্য ও শূদ্রগণের সৃষ্টি করিয়াছি। এই ভাবটী এই অধ্যায়ে বিশদরূপে ব্যাখ্যা করিতেছেন।

ক্রিয়াকারকফললক্ষণভূত সকল সংসার মিথ্যা কল্পিত এই অধ্যায়ে কীর্ত্তন করিয়াছেন পঞ্চদশে উর্দ্ধমূল সংসাররূপ অশ্বত্থ বৃক্ষের কল্পনা করিয়াছেন তাহাতে বলিয়াছেন যে বৈরাগ্য রূপ অস্ত্রদ্বারা উক্ত বৃক্ষের মূল ছেদন করিয়া সেই পরমপদের অন্বেষণ করিতে হইবেক। চতুর্দ্দশ অধ্যায়ে সেই বৈরাগ্য যে ত্রিগুণের অতীত না হইলে হয় না তাহাও নির্দ্দিষ্ট করিয়াছেন। কিন্তু পূর্ব্ব শ্লোকে বলিলেন যে সমস্তই ত্রিগুণাত্মক। পৃথিবী পাতাল ও স্বর্গে

এমন কোন পদার্থ নাই যাহা এই প্রকৃতিজাত গুণত্রয়ের অধীন নহে। কারণ আব্রহ্ম স্তম্ব এই মায়াখ্যাধারী প্রকৃতি হইতে সম্ভূত। এমত অবস্থায় অসঙ্গ অস্ত্র অর্থাৎ গুণরহিত অস্ত্র জীব কোথা হইতে পাইবে এইরূপ বৈষম্যের তিরোভাব করিবার জন্য এই বর্ণাশ্রম ধর্ম্ম প্রকরণের আরম্ভ করিলেন।

অনাদিকাল হইতে জীবের সংস্কারই তাহাদিগের প্রকৃতি। ত্রিগুণের অতীত হইয়া এই সংস্কার ছিন্ন করা বড় সহজ নহে তজ্জন্য পরমকারুণিক শ্রীকৃষ্ণ সহজ উপায় নির্দ্ধারণ করিতেছেন। জীব নিজ নিজ বর্ণাশ্রম ধর্ম্ম প্রতিপালন করিয়া তাহার অবশ্য কর্ত্তব্যকার্য্যের অনুষ্ঠান করিলে তত্ত্বজ্ঞান লাভের যোগ্যতা অর্থাৎ জ্ঞাননিষ্ঠা উৎপন্ন হইবেক, সেই জ্ঞাননিষ্ঠাই উক্ত গুণরহিত অস্ত্ররূপে পরমসিদ্ধি লাভের কারণ হইবেক ॥ ৪১ ॥

41. In the fourteenth Book the Lord described the threefold qualities and also the Maha´tma who is said to have crossed over them. The Lord in this Book shewed how actor, action &c come within the range of the three qualities and He concluded His sermon about the qualities by saying that there is not a single object in the three worlds which is free from their influence.

In the fifteenth Book the Lord started a beautiful allegory called the Parable of the Banyan tree in which He compared the world to an Ashwatha tree having its branches below and roots above and exhorted His disciples to cut down this tree so strongly rooted in the qualities by the unswerving weapon of non-attachment which is free from them. Now the question aries "Where can we get a weapon which is free from the qualities when all objects come under their influence ?" In order to remove this seeming inconsistency the Lord now begins to describe the duties of the fourfold castes and shews that by the due performance of one's own duties one can expect to purify his mind and eventually to acquire a capacity which will serve the purpose of the weapon referred to in Book XV.

The Lord describes in six verses what these duties of the Brahmanas, Kshattriyas, Vaishyas and Sudras are and how by performing their duties in the four stages of life they can expect emancipation.

These verses are meant to explain verse 13 in Book IV where the Lord said "By Me the human race is divided into four castes according to

শমোদমস্তপঃ শৌচং, ক্ষান্তিরার্জবমেব চ।
জ্ঞানং বিজ্ঞানমাস্তিক্যং, ব্রহ্মকর্ম্ম স্বভাবজম্ ॥ ৪২ ॥

শমঃ দমঃ তপঃ শৌচং ক্ষান্তিঃ আর্জবং চ জ্ঞানং বিজ্ঞানং আস্তিক্যং স্বভাবজং ব্রহ্ম কর্ম্ম ॥ ৪২ ॥

অন্তঃকরণের নিরোধ, বাহ্যেন্দ্রিয়ের সংযম, শাস্ত্রসিদ্ধ শারীরক্লেশ, শৌচ, ক্ষমা, এবং সরলতা, শাস্ত্রীয় জ্ঞান, বিজ্ঞান, ও বিশ্বাস ব্রাহ্মণের স্বভাবসিদ্ধ কার্য্য ॥ ৪২ ॥

42. Serenity, self-control, penance, purity, forgiveness, straight forwardness, knowledge, practice and devotion are duties born of Bra´hman's nature.

---

their qualities and work." I may mention *en passant* that this verse is apt to be misconstrued by giving the authorship of the caste system to Srikrishna. The word "Me" in this verse means the Nature of the Brahman. It is Nature that has created the difference in the occupation of men. The entire verse 13 means that while distinction appertains to Nature ( প্রকৃতিঃ ) the soul is free from them. This fourfold division applies to all nations in the world. In all climes and in all ages as civilization advanced, human society was divided into four distinct branches viz the clergy, the military, the commercial and others including those who are required to minister to the wants and requirements of the human society. This division the Lord says has been regulated by nature-born qualities according to previous *Karma* ie the soul of the man ( man includes woman always ) who died while the spiritual qualities were predominating took his rebirth amonst spiritual men ie Bra´hmanas or the clergy ; he who died while the essential was predominating, was reborn amongst the military class distinguished by their essential or active qualities. In the same manner he who died while the active-gross principle was predominating, was reborn amongst the merchant class and he who died while the gross-essential was predominating took his rebirth amongst the servile class.

In connection with this subject we may consider verse 14, Book V. The Lord has not created man's activity, his action and the fruits of his deeds. This fourfold classification is according to previous Karma which binds the substratum, organs and the mind but not the soul which is always free. ( ধর্ম্মাধর্ম্মঃ সুখং দুঃখং মানসানি ন তে বিভো )।

This fourfold classification is regulated according to qualities and works and not according to parentage. These ideas will develop as we explain the five succeeding verses.

স্বামী॥ তত্র ব্রাহ্মণস্য স্বাভাবিকানি কর্ম্মাণি আহ শমঃ ইতি। শমঃ—চিত্তোপরমঃ, দমঃ—বাহ্যেন্দ্রিয়োপরমঃ, তপঃ—পূর্ব্বোক্তং শারীরাদিশৌচং বাহ্যাভ্যন্তরং, ক্ষান্তিঃ—ক্ষমা, আর্জ্জবং—অবক্রতা, জ্ঞানং—শাস্ত্রীয়ং, বিজ্ঞানং—অনুভবঃ, আস্তিক্যং—অস্তি পরলোকঃ ইতি নিশ্চয়ঃ এতৎ শমাদি ব্রাহ্মণস্য স্বভাবাৎ জাতং কর্ম্ম॥ ৪২॥

তত্র ব্রাহ্মণস্য স্বাভাবিকগুণকৃতানি কর্ম্মাণ্যাহ; তাহাদিগের মধ্যে ব্রাহ্মণের স্বাভাবিক গুণকৃত কর্ম্ম সকল বলিতেছেন।

শমঃ = অন্তঃকরণোপরমঃ; অন্তঃকরণের নিরোধ। দমঃ=বাহ্যকরণোপমঃ; বাহ্যেন্দ্রিয়ের সংযম। তপঃ=শাস্ত্রসিদ্ধঃ কায়ক্লেশঃ; শাস্ত্রবিহিত শরীরের ক্লেশ। "ব্রতোপবাস নিয়মৈঃ শরীরোত্তাপনংতপঃ" ব্রত উপবাসাদি জন্য শরীরের উত্তাপনের নাম তপঃ। শৌচং=বাহ্যান্তরভেদেন দ্বিবিধং; বাহ্যিক ও আভ্যন্তরিকভেদে দ্বিবিধ শৌচ।

গৌতমঃ— অভক্ষ্য পরিহারশ্চ, সংসর্গশ্চাপ্যনিন্দিতৈঃ।
স্বধর্ম্মে চ ব্যবস্থানং, শৌচমেতৎপ্রকীর্ত্তিতম্॥

নিষিদ্ধ বস্তু ভোজন পরিত্যাগ নির্গুণ লোকের সংসর্গ ত্যাগ এবং স্বধর্ম্মে অবস্থানকে শৌচ বলিয়া অভিহিত হইয়াছে।

ক্ষান্তিঃ=ক্ষমা দ্বন্দ্ব সহিষ্ণুতা "ক্ষমা দ্বন্দ্ব সহিষ্ণুত্বং" মহাভারতে।

গৌতম ঃ— বাহ্যে চাধ্যাত্মিকে চৈব, দুঃখেচোৎপাদিতে ক্বচিৎ।
ন কুপ্যতি ন বা হন্তি, সা ক্ষমা পরিকীর্ত্তিতা॥

আর্জ্জবং = অকৌটিল্যং; মনের সারল্য। জ্ঞানং = সাঙ্গবেদতদর্থবিষয়ং; অঙ্গ ও অর্থের সহিত বেদবিষয়ক জ্ঞান। বিজ্ঞানং=কর্ম্মকাণ্ডে যজ্ঞাদিকর্ম্মকৌশলং, ব্রহ্মকাণ্ডে ব্রহ্মাত্মৈকানুভবঃ; বেদের কর্ম্মকাণ্ডে যজ্ঞাদি অনুষ্ঠান কৌশল ও জ্ঞানকাণ্ডে ব্রহ্ম ও আত্মার একাত্মানুভব। অথবা—

দেবল ঃ— যৎ পুনর্বৈদিকীনাঞ্চ, লৌকিকীনাঞ্চ সর্ব্বশঃ।
ধারণং সর্ব্ববিদ্যানাং, বিজ্ঞানমিতি কীর্ত্যতে॥

সমস্ত বৈদিক ও লৌকিক বিদ্যার ধারণাকে বিজ্ঞান বলে।

আস্তিক্যং=সর্ব্ববেদবেদ্যোহরিনিখিলৈককারণং; স্ববিহিতৈঃ কর্ম্মভিরারাধিতঃ কেবলয়া ভক্ত্যা চ সন্তোষিতঃ স্বপর্য্যন্তং সর্ব্বমর্পয়িতীতি শাস্ত্রাধিগতেঽর্থে সত্যত্ববিনিশ্চয়ঃ; সকল বেদের ...াগু নিখিল বিশ্বের একমাত্র কারণ হরি, যিনি শাস্ত্রবিহিত কার্য্যদ্বারা আরাধিত ও কেবল ভক্তিদ্বারা সন্তোষিত হন এবং যাঁহাকে সর্ব্বস্ব অর্পণ করিতে হইবেক শাস্ত্রের এইরূপ বিধানে সত্য বিশ্বাস। ব্রহ্মণঃ=ব্রাহ্মণজাতেঃ; ব্রাহ্মণের। স্বভাবজং কর্ম্ম=সত্ত্বগুণ স্বভাবকৃতং কার্য্যং; সত্ত্বগুণসম্ভূত কার্য্য।

ব্রাহ্মণের সত্ত্বগুণসম্ভূত কার্য্যের বিষয় কীর্ত্তন করিতেছেন। এই শ্লোকের লিখিত "শমঃ" হইতে "আস্তিক্যং" পর্য্যন্ত ৯টী কার্য্য ব্রাহ্মণের বিশেষ ধর্ম্ম। সাত্ত্বিকাবস্থায় এই ধর্ম্মগুলির বিকাশ হয় বলিয়া ক্ষত্রিয় বৈশ্য ও শূদ্রদিগের মধ্যেও ইহাদিগের স্ফূরণ দেখিতে পাওয়া যায়। যে কোন জাতি হউক না কেন এই সমস্ত ধর্ম্ম সাত্ত্বিকাবস্থা ভিন্ন সমুদিত হইতে পারে না। তজ্জন্য শাস্ত্রকারেরা এই সকল ধর্ম্মকে ব্রাহ্মণের বিশেষ ধর্ম্ম ও অন্যান্য জাতির নৈমিত্তিক ধর্ম্ম বলিয়াছেন। এই গুলি না থাকিলে ব্রাহ্মণত্ব থাকে না তজ্জন্য ইহারা ব্রাহ্মণের ধর্ম্ম বলিয়া পরিকীর্ত্তিত হইয়াছে। বিষ্ণুপুরাণে কতকগুলি ধর্ম্ম সাধারণ বলিয়া উল্লিখিত হইয়াছে, যথা;—ক্ষমা, সত্য, দম, শৌচ, দান, ইন্দ্রিয়সংযম ইত্যাদি। এই সাধারণ ধর্ম্ম সাত্ত্বিকাবস্থায় সকল জাতিতেই দেখিতে পাওয়া যায়। ষোড়শ অধ্যায়ে শ্রীভগবান্ এই সকল ধর্ম্মকে দৈবীসম্পৎ বলিয়াছেন। ব্রাহ্মণের বিশেষ ধর্ম্ম, ক্ষত্রিয় বৈশ্য ও শূদ্রের হইতে পারে কিন্তু ক্ষত্রিয়ের বৈশ্যের ও শূদ্রের বিশেষ, যাহা পর শ্লোকে কীর্ত্তন করা যাইতেছে, তাহা কখনই ব্রাহ্মণের সম্পত্তি হইতে পারে না। যথা ক্ষত্রিয়ের ঈশ্বরভাব, বৈশ্যের বাণিজ্য ও শূদ্রের পরিচর্য্যাত্মক কার্য্য ব্রাহ্মণের ধর্ম্ম হইতে পারে না॥ ৪২॥

42. The Lord describes the actions which are the offsprings of spiritual nature. Persons who possess this nature are called Bra´hmanas. The nine virtues mentioned in this verse are the spiritual properties of the Bra´hmanas ie without them one cannot be a Bra´hmana. These virtues although special to the Bra´hmanas, may be found in all men; any one be he a Kshattriya, Vaishya or Sudra may display any one of these virtues when under the influence of spiritual nature. But this cannot be said regarding the virtues of the other sects. The virtues of a Kshattriya can not be possessed by a Bra´hmana, for as soon as a Bra´hmana posseses them he becomes a Kshattriya. These nine qualities have been described by the Lord in Book XIV as divine properties—দৈবীসম্পদ। শমঃ is control of the mind. দমঃ is control of the external organs. তপঃ is penance and austerities such a fastings &c. শৌচং is purity of mind and body. আর্জ্জবং

শৌর্য্যং তেজোধৃতির্দ্দাক্ষ্যং, যুদ্ধেচাপ্যপলায়নম্।
দানমীশ্বরভাবশ্চ, ক্ষত্র কর্ম্ম স্বভাবজম্ ॥ ৪৩ ॥

শৌর্য্যং তেজঃ ধৃতিঃ দাক্ষ্যং যুদ্ধে অপি অপলায়নং চ দানং ঈশ্বর-ভাবঃ চ স্বভাবজং ক্ষত্র কর্ম্ম ॥ ৪৩ ॥

শৌর্য্য, তেজঃ, ধৈর্য্য, দক্ষতা, এবং যুদ্ধে অপরাঙ্মুখতা, দান এবং প্রভুত্ব ক্ষত্রিয়ের স্বভাবজ কর্ম্ম ॥ ৪৩ ॥

43. Courage, firmness, patience, skill, not flying from the battle-field, charity and lordliness are duties born of Kshattriya's nature.

---

is openness of mind; straightforwardness. জ্ঞানং is the knowledge of soul. বিজ্ঞানং is the carrying into effect the injunctions of the Vedas in their twofold aspects viz Karma-Ka'nda and Jnana-Ka'nda. By Bijnana the be-all of Karma-Ka'nda viz purity of heart and also the be-all of Jnana-Ka'nda viz the conception of the self is obtained. আস্তিক্যং is belief as opposed to নাস্তিক্যং unbelief. The belief that God is known by knowledge and worshipped by love.

স্বামী ॥ ক্ষত্রিয়স্য স্বাভাবিকং কর্ম্ম আহ—শৌর্য্যং ইতি। শৌর্য্যং—পরাক্রমঃ, তেজঃ—প্রাগল্ভ্যং, ধৃতিঃ—ধৈর্য্যং, দাক্ষ্যং—কৌশলং, যুদ্ধে চ অপি অপলায়নং—অপরাঙ্মুখতা, দানং—ঔদার্য্যং, ঈশ্বরভাবঃ—নিয়মনশক্তিঃ এতৎ ক্ষত্রিয়স্য স্বাভাবিকং কর্ম্ম ॥ ৪৩ ॥

ক্ষত্রিয়স্যগুণস্বভাবকৃতানি কর্ম্মাণ্যাহ; ক্ষত্রিয়ের স্বভাবজাত কর্ম্মের বিষয় কীর্ত্তন করিতেছেন।

শৌর্য্যং=বিক্রমোবলবত্তরানপি প্রহর্ত্তুং প্রবৃত্তিঃ; বলবান্ ব্যক্তিকেও প্রহার করিবার প্রকৃতিরূপ পরাক্রম, যুদ্ধে নির্ভয় প্রকৃতি। তেজঃ=প্রাগল্ভ্যং পরৈরধর্ষণীয়ত্বং; শত্রু কর্ত্তৃক পরাভূত না হইবার কৃতসংকল্প। ধৃতিঃ=মহাত্যাগপি বিপদি দেহেন্দ্রিয়সংঘাতস্থানবসাদঃ; অত্যন্ত বিবাদকালেও দেহ ও ইন্দ্রিয়ের অক্লিষ্ট ভাব। দাক্ষ্যং=ক্রিয়াসিদ্ধি-কৌশলং; কার্য্য সাধন জন্য কৌশল। সহসা প্রত্যুৎপন্নেষু কার্য্যেষ্বব্যামোহেন প্রবৃত্তিঃ; হঠাৎ প্রত্যুৎপন্ন মতিদ্বারা কার্য্য সিদ্ধির কৌশল। যুদ্ধে অপি অপলায়নং=যুদ্ধে অপরাঙ্মুখীভাবম্; যুদ্ধকালেও বিমুখ না হওয়া। দানম্=অসঙ্কোচেন বিত্তেষু স্ব স্বত্ব পরিত্যাগেন পরস্বত্বাপাদানম্; অক্ষুব্ধ চিত্তে সম্পত্তিতে নিজ স্বত্ব পরিত্যাগ করিয়া অন্যের সন্তোষপাদন। ঈশ্বরভাবঃ=প্রজাপালনার্থং ঈশিতব্যেষু; প্রভুশক্তির বিস্তার। ক্ষত্র=ক্ষত্রিয়-

কৃষি গোরক্ষ্যবাণিজ্যং, বৈশ্যকর্ম্ম স্বভাবজম্।
পরিচর্য্যাত্মকং কর্ম্ম, শূদ্রস্যাপি স্বভাবজম্॥ ৪৪॥

কৃষি গোরক্ষ্য বাণিজ্যং স্বভাবজং বৈশ্যকর্ম্ম; পরিচর্য্যাত্মকং কর্ম্মং শূদ্রস্য অপি স্বভাবজং কর্ম্ম॥ ৪৪॥

কৃষি গোপালন এবং বাণিজ্য বৈশ্যের স্বভাবসিদ্ধ কর্ম্ম, শুশ্রূষারূপ কার্য্য শূদ্রের স্বাভাবিক কর্ম্ম॥ ৪৪॥

44. Agriculture, cattle-tending and trade are the duties born of Vaishaya's nature, while actions of the nature of service are the duties born of Shudra's nature.

---

জাতের্বিহিতং; ক্ষত্রিয় জাতির বিহিত। স্বভাবজং=সত্ত্বোপসর্জ্জন রজোগুণস্বভাবজং; সত্ত্বগুণের সহিত রজোগুণের প্রাধান্যরূপ স্বভাবসম্ভূত।

ক্ষত্রিয়ের স্বভাবসিদ্ধ ধর্ম্মের বিষয় কীর্ত্তন করিতেছেন। সত্ত্ব মিশ্রিত রজোগুণ হইতে এই সকল ধর্ম্মের উৎপত্তি হয়। যুদ্ধকালে বিক্রম, দৃঢ়সঙ্কল্প, ধৈর্য্য, কার্য্যকৌশল, নিজ মৃত্যু নিশ্চয় জানিয়াও সমরক্ষেত্র হইতে পশ্চাৎপদ না হওয়া, অক্ষুব্ধ চিত্তে নিজ বৃত্তি অপরকে প্রদান করা এবং প্রজাপালন ও শাসন জন্য নিজ প্রভুত্ব শক্তির বিকাশ এই সমস্ত ক্ষত্রিয়গণের বিশেষ ধর্ম্ম। এই ধর্ম্ম না থাকিলে তাঁহাকে ক্ষত্রিয় বলা যায় না। রাজপুত মহিলাগণের মধ্যে জহরব্রতানুষ্ঠান তেজঃ ধর্ম্মের অপূর্ব্ব দৃষ্টান্ত ভারতইতিহাসে জ্বলন্ত অক্ষরে লিখিত রহিয়াছে। দিল্লীশ্বরের অভ্যুত্থান সময়ে ঈশ্বরভাবের পূর্ণ বিকাশ হইয়াছিল। যে জাতি হউক না কেন মুসলমান বা ইংরাজ বা মহারাষ্ট্র যখন যাহাদিগের মধ্যে এই ঈশ্বরভাবের স্ফুরণ দেখা যাইবে তখন ক্ষত্রিয় স্বভাবের বিকাশ বলিতে হইবে। এই ঈশ্বরভাবের জন্য দিল্লীশ্বরকে জগদীশ্বর বলিয়া সম্মানিত করা হইয়াছিল॥ ৪৩॥

43. The Lord explains the virtues of a Kshattriya. They are the offsprings of the spiritual-active nature. A Kshattriya's nature is activity with a tinge of spirituality. শৌর্য্যং is courage in battle-field. তেজঃ is firm determination to win the battle and defeat the adversary. ধৃতিঃ perseverance when nearly all is lost. দাক্ষ্যং is dexterity or skill in the management of details. অপলায়নং is sticking to one's post even when death is certain. ঈশ্বরভাবঃ is maintaining the dignity of a king.

স্বামী॥ বৈশ্যশূদ্রয়োঃ কর্ম্ম আহ—কৃষি ইতি। কৃষিঃ—কর্ষণং, গাঃ রক্ষতীতি গোরক্ষঃ

স্বে স্বে কর্ম্মণ্যভিরতঃ, সংসিদ্ধিং লভতে নরঃ।
স্বকর্ম্মনিরতঃ সিদ্ধিং, যথা বিন্দতি তচ্ছৃণু॥ ৪৫॥

নরঃ স্বে স্বে কর্ম্মণি অভিরতঃ (সন্) সংসিদ্ধিং লভতে। স্বকর্ম্ম-নিরতঃ (নরঃ) যথা সিদ্ধিং বিন্দতি তৎ শৃণু॥ ৪৫॥

মনুষ্য নিজ নিজ কর্ম্মে নিরত হইয়া সম্যক্‌রূপে সিদ্ধিলাভ করেন, স্বকর্ম্মে নিযুক্ত ব্যক্তি যে প্রকারে সিদ্ধিলাভ করেন তাহা শ্রবণ কর॥ ৪৫॥

45. The man engaged in his own work obtaineth perfection. Hear how perfection is attained by the man who performeth his own duties.

---

তস্য ভাবঃ গোরক্ষ্যং—পশুপাল্যং ইত্যর্থঃ, বাণিজ্যং—ক্রয়বিক্রয়াদি, এতৎ বৈশ্যস্য স্বাভাবিকং কর্ম্ম, ত্রৈবর্ণিক পরিচর্য্যাত্মকং শূদ্রস্য অপি স্বাভাবিকং কর্ম্ম॥ ৪৪॥

বৈশ্য শূদ্রয়োঃ কর্ম্মাহ; বৈশ্য এবং শূদ্রের ধর্ম্মের বিষয় কীর্ত্তন করিতেছেন।

কৃষিঃ = অন্নোৎপত্ত্যর্থং ভূমের্বিলেখনং; খাদ্য দ্রব্যের উৎপাদন জন্য ভূমি কর্ষণ। গোরক্ষ্যং = পাশুপাল্যং; গোকে রক্ষা করেন যিনি তিনি গোরক্ষ, তাঁহার কার্য্য গোরক্ষ্য অর্থাৎ পশুপালনাদি। বাণিজ্যং = বণিজঃ কর্ম্ম ক্রয়বিক্রয়াদি লক্ষণং কুসীদমপ্যত্রান্তর্গম-নীয়ং; ক্রয়বিক্রয়াদি লক্ষণযুক্ত বাণিজ্য কর্ম্ম, সুদ গ্রহণ তাহার অন্তর্গত। বৈশ্যকর্ম্ম = বৈশ্যজাতেঃ কর্ম্ম; বৈশ্য জাতির কর্ম্ম। স্বভাবজং = তমউপসর্জ্জন রজোগুণ স্বভাবজং; তমোমিশ্রিত রজোগুণসম্ভূত। পরিচর্য্যাত্মকং = দ্বিজাতি শুশ্রূষাত্মকং; দ্বিজজাতির শুশ্রূষা লক্ষণযুক্ত। স্বভাবজং = রজ উপসর্জ্জন তমোগুণ স্বভাবজং; রজোমিশ্রিত তমোগুণসম্ভূত।

বৈশ্য ও শূদ্র জাতির বিশেষ ধর্ম্মের বিষয় কীর্ত্তন করিতেছেন। কৃষি, পশুপালন ও বাণিজ্য বৈশ্যদিগের ও দ্বিজদিগের পরিচর্য্যাত্মক কর্ম্ম শূদ্রদিগের স্বভাবজ কর্ম্ম। যে কোন জাতি ঐ সকল কর্ম্মানুষ্ঠান করিবেন তিনি কর্ম্মানুসারে বৈশ্য অথবা শূদ্র বলিয়া অভিহিত হইবেন। তম আশ্রিত রজোগুণ বৈশ্যের ও রজোগুণাশ্রিত তমোগুণ শূদ্রদিগের স্বভাব॥ ৪৪॥

44. The Lord describes in this verse the duties appertaining to a Vaishya and Shudra's nature. The nature of a Vaishya when analysed is gross-active ie a mixture in which activity preponderates. The nature of a Shudra is active-gross ie a mixture in which grossness preponderates কৃষিঃ is literally tilling the ground with plough for food-crops. গোরক্ষ্যং is

protection of cattle. পরিচর্য্যাত্মকং কর্ম্ম is actions having the nature of servitude io administering to the wants of others.

স্বামী ॥ এবংভূতস্য অপি ব্রাহ্মণাদিকর্ম্মণঃ জ্ঞানহেতুত্বং আহ—স্বে স্বে ইতি। স্ব স্বাধিকার বিহিতে কর্ম্মণি অভিরতঃ—পরিনিষ্ঠিতঃ, নরঃ সংসিদ্ধিং—জ্ঞানযোগ্যতাং লভতে ॥ ৪৫ ॥

স্বভাবস্য পূর্ব্ববচ্ছমাদি পরিচর্য্যান্তকর্ম্মণাং বিভজ্যোক্তানামভ্যুদয়ং ফলমাদাবুপন্যস্যতি ; মানুষের স্বভাবজ পূর্ব্বোক্ত শমদমাদি হইতে পরিচর্য্যা পর্য্যন্ত কর্ম্ম সকলের বিভাগ কীর্ত্তন করিয়া এইক্ষণে তাহাদিগের অনুষ্ঠানে যে ফলোদয় হয় তাহা ব্যাখ্যা করিতেছেন।

নরঃ=বর্ণাশ্রমাভিমানী মনুষ্যঃ ; বর্ণাশ্রমধর্ম্মবিশিষ্ট মানুষ। স্বে স্বে=তত্তদ্বর্ণাশ্রমবিহিতে ; শ্রুতি ও স্মৃতিবিহিত কার্য্য সকলে। অভিরতঃ = সম্যগনুষ্ঠানপরঃ ; সম্যক্ প্রকারে অনুষ্ঠানতৎপর। সংসিদ্ধিং=দেহেন্দ্রিয় সংঘাতস্যাশুদ্ধিক্ষয়েণ সম্যগ্‌জ্ঞানোৎপত্তিযোগ্যতাং ; দেহেন্দ্রিয় সমষ্টির অশুদ্ধিক্ষয়দ্বারা ব্রহ্মাত্মজ্ঞান বিকাশের যোগ্যতা। লভতে = প্রাপ্নোতি ; প্রাপ্ত হইয়া থাকে। স্বকর্ম্মনিরতঃ = স্বধর্ম্মানুষ্ঠানপরায়ণঃ ; নিজ নিজ বর্ণাশ্রম ধর্ম্মে তৎপর। যথা = যেনপ্রকারেণ ; যে প্রকারে। সিদ্ধিং = আত্মজ্ঞানোৎপত্তিং ; পরমাত্মজ্ঞানোৎপত্তি। বিন্দতি ( বিদ্ + তি ) লভতে ; লাভ করে। তৎ শৃণু=শ্রুত্বাতৎপ্রকারমবধারয় ; শ্রবণ করিয়া তাহার বিশেষভাব অবধারণ কর।

স্ববর্ণোচিত কর্ম্মানুষ্ঠানে কি ফলোদয় হয় তাহা শ্রীভগবান্ এইক্ষণে কীর্ত্তন করিতেছেন। মনুষ্যগণ স্ব স্ব কর্ম্মে পরিনিষ্ঠিত হইলে জ্ঞানযোগ্যতা লাভ করিতে পারে। কিপ্রকারে তাহা লব্ধ হয় তাহা পরে ব্যাখ্যা করিতেছেন। বেদোক্ত ধর্ম্ম পঞ্চবিধ যথা—বর্ণধর্ম্ম, আশ্রমধর্ম্ম, বর্ণাশ্রমধর্ম্ম, গৌণধর্ম্ম ও নৈমিত্তিক ধর্ম্ম। বর্ণ ধর্ম্মের বৃত্তান্ত শ্রীভগবান্ কীর্ত্তন করিতেছেন। শম হইতে পরিচর্য্যাদ্বারা উহা ব্যাখ্যা করিলেন। আশ্রমধর্ম্ম চতুর্ব্বিধ যথা—ব্রহ্মচর্য্য, গার্হস্থ্য, বানপ্রস্থ, ভিক্ষুক। বানপ্রস্থ দ্বিবিধ অপচমানক ও পচমানক। যাঁহারা কেবলমাত্র ফলমূলাহারী তাঁহারা অপচমানক ; যাঁহারা চতুর্ব্বিধ অন্ন ভোজন করেন তাঁহারা পচমানক। যিনি গার্হস্থ্য ধর্ম্ম পরিত্যাগ করিয়া অপচমানক বানপ্রস্থ ধর্ম্মাবলম্বন করেন তাঁহাদিগের ভিক্ষুক আশ্রম গ্রহণ করিতে হয় না। আর যাঁহারা ফলমূলাহারী হইতে না পারেন তাঁহারা ভিক্ষুক অর্থাৎ ভিক্ষাটনাদিদ্বারা পরিব্রাজক ধর্ম্মানুষ্ঠান করিয়া বানপ্রস্থের অনুষ্ঠান করেন। আশ্রম ধর্ম্মের নানাবিধ বিভাগ সংহিতাকারগণ ব্যাখ্যা করিয়াছেন। স্থানাভাব বশতঃ সমুদায় বিষয় বর্ণন করিতে পারিলাম না। যে ধর্ম্ম বর্ণ ও আশ্রম উভয়কে আশ্রয় করে তাহা বর্ণাশ্রমধর্ম্ম বলিয়া থাকে। যথা—উপনয়নকালে মৌঞ্জী মেখলা বন্ধন ; এই স্থানে উপনয়নরূপ বর্ণধর্ম্ম ব্রহ্মচর্য্যরূপ আশ্রম ধর্ম্মের আশ্রয় গ্রহণ করিয়াছে। ক্ষত্রিয়ের রাজ্যপালন মুখ্যধর্ম্ম।

বেদাভ্যাসো ব্রাহ্মণস্য, ক্ষত্রিয়স্য রক্ষণম্।
বার্ত্তা কর্ম্মৈব বৈশ্যস্য, বিশিষ্টানি স্বকর্ম্মসু ॥ ১০ম অঃ ৮০ শ্লোক মনু।

নিজ নিজ কার্য্যের মধ্যে ব্রাহ্মণের বেদাভ্যাস ও বেদাধ্যাপন; ক্ষত্রিয়ের প্রজাপালন, বৈশ্যের বাণিজ্য ও পশুপালন শ্রেষ্ঠ কর্ম্ম।

কিন্তু ব্রাহ্মণের ঔরসে ক্ষত্রিয়ার গর্ভে যে পুত্র উৎপন্ন হয় তাঁহার পক্ষে প্রজাপালন গৌণধর্ম্ম। প্রায়শ্চিত্তরূপ ধর্ম্মকে নৈমিত্তিক ধর্ম্ম বলে। মহর্ষি হারীত বর্ণাশ্রম ধর্ম্মকে চারিভাগে বিভক্ত করিয়াছেন, যথা—পৃথক্, বিশেষ, সমান ও কৃৎস্ন, এই সমস্ত ধর্ম্মশাস্ত্রের বিধানানুসারে প্রতিপালিত হইলে মানুষ জ্ঞাননিষ্ঠা লাভ করিয়া পরমার্থপদ লাভে সমর্থ হয় ॥ ৪৫ ॥

45. Having described the duties which appertain to the four main divisions of the society, the Lord now shews in what way a man diligently performing his own duties is bound to obtain eventually that purity of heart which would lead him to emancipation. The Sha'shtras have divided the duties of man into five distinct classes viz caste-duties—বর্ণধর্ম্ম, stage-duties—আশ্রম ধর্ম্ম, caste-stage duties—বর্ণাশ্রম ধর্ম্ম,. indirect-duties—গৌণধর্ম্ম and penance-duties—নৈমিত্তিক ধর্ম্ম। The Lord has explained caste-duties in verses 42, 43 and 44. The stage-duties are subdivided into four parts viz the student's life, the wedded life, the hermit's life, and alms-begging. These are again classified into minor details which we have not the space to describe. The subject is an extensive one and the reader is referred to Manu, Ha'ritha and Jagnyabalka the standard authorities on the subject. Caste-stage duties are duties of a mixed nature e.g wearing the badge of reeds, ( মৌঞ্জ মেখলা ) at the time when the Bra'hmanas, Kshattriyas and Vaishyas are invested with the sacred thread. Duties performed by one who is of a mixed caste, for instance born of a Bra'hmana father and a Kshattriya mother are styled indirect duties ie duties which naturally do not appertain to him. Duties which one is compelled to perform for the redemption of sin of the nature of penances or austerities are called penance-duties.

যতঃ প্রবৃত্তিভূ‌র্তানাং, যেন সর্ব্বমিদং ততম্।
স্বকর্ম্মণা তমভ্যর্চ্চ্য, সিদ্ধিং বিন্দতি মানবঃ॥ ৪৬॥

যতঃ ভূতানাং প্রবৃত্তিঃ (ভবতি), যেন ইদং সর্ব্বং ততং, মানবঃ স্বকর্ম্মণা তং অভ্যর্চ্চ্য সিদ্ধিং বিন্দতি॥ ৪৬॥

যাঁহা হইতে প্রাণিগণের উৎপত্তি হয়, যৎকর্ত্তৃক এই সমস্ত বিশ্ব পরিব্যাপ্ত হইয়াছে, মানুষ নিজ কর্ম্মদ্বারা তাঁহাকে আরাধনা করিয়া থাকেন॥ ৪৬॥

46. Man by his actions having worshipped Him from whom all beings emanate and by whom all this world is spread out, obtaineth perfection.

স্বামী। কর্ম্মণা জ্ঞানপ্রাপ্তিপ্রকারং আহ—স্বকর্ম্ম ইতি সার্দ্ধেন। স্বকর্ম্ম পরিনিষ্ঠিতঃ যথা—যেনপ্রকারেণ তত্ত্বজ্ঞানং লভতে তৎপ্রকারং শৃণু। তং এব আহ—যতঃ ইতি। যতঃ অন্তর্য্যামিণঃ—পরমেশ্বরাৎ ভূতানাং—প্রাণিনাং প্রবৃত্তিঃ—চেষ্টা ভবতি যেন আত্মনা সর্ব্বং ইদং বিশ্বং ততং—ব্যাপ্তং তং ঈশ্বরং স্বকর্ম্মণা অভ্যর্চ্চ্য—পূজয়িত্বা সিদ্ধিং লভতে মনুষ্যঃ॥ ৪৬॥

তমেব প্রকারং স্ফুটয়তি; বর্ণাশ্রম ধর্ম্মানুষ্ঠানদ্বারা কিপ্রকারে জ্ঞাননিষ্ঠালক্ষণযুক্ত সিদ্ধি লাভ করা যায় তাহা স্পষ্ট করিতেছেন।

যতঃ = মায়োপাধিক চৈতন্যানন্দঘনাৎ সর্ব্বজ্ঞাৎ সর্ব্বশক্তেরীশ্বরাদুপাদানানিমিত্তাচ্চ সর্ব্বান্তর্যামিণঃ; মায়া উপাধিবিশিষ্ট চৈতন্যরূপ ঘনীভূত আনন্দ সর্ব্বজ্ঞ সর্ব্বশক্তিমান্ জগতের উপাদান ও নিমিত্তরূপ সর্ব্বান্তর্য্যামী যে ঈশ্বর হইতে। ভূতানাং=প্রাণিনাং অথবা ভবনধর্ম্মণামাকাশাদীনাং; প্রাণিগণের অথবা জন্মধর্ম্মাক্রান্ত আকাশাদির। প্রবৃত্তিঃ= উৎপত্তিশ্চেষ্টা বা; উৎপত্তি অথবা চেষ্টা। ভবতি=উৎপদ্যতে; হইয়া থাকে। যেন= একেন সদ্রূপেণ স্ফুরণরূপেণ ঈশ্বরেণ; অদ্বিতীয় নিত্য ও স্বপ্রকাশরূপ ঈশ্বরকর্ত্তৃক। ইদং সর্ব্বং = দৃশ্যজাতং; এই পরিদৃশ্যমান জগৎ। ততং = ব্যাপ্তং; স্বাত্মন্যেবান্তর্ভাবিতং কল্পিতস্যাধিষ্ঠানমতিরেকাৎ; পরিব্যাপ্ত হইয়াছে; কল্পিত অধিষ্ঠান হইতে অতীত অথচ সেই পরমাত্মার অন্তর্ভূত। মানবঃ=মনুষ্যঃ; বর্ণাশ্রমধর্ম্মবিশিষ্ট মানুষ। স্বকর্ম্মণা=প্রতিবর্ণাশ্রমবিহিতেন; সেই সেই বর্ণাশ্রমবিহিত কর্ম্মানুষ্ঠানদ্বারা। তং=অন্তর্য্যামিনং ভগবন্তং। অভ্যর্চ্চ্য=পূজয়িত্বা পূজা করিয়া। সিদ্ধিং = ঐকাত্ম্যজ্ঞাননিষ্ঠাযোগ্যতালক্ষণাং অন্তঃকরণশুদ্ধিং; আত্মজ্ঞাননিষ্ঠার যোগ্যতারূপ চিত্তশুদ্ধি। বিন্দতি=লভতে; লাভ করে

শ্রেয়ান্ স্বধর্ম্মো বিগুণঃ, পরধর্ম্মাৎ স্বনুষ্ঠিতাৎ।
স্বভাবনিয়তং কর্ম্ম, কুর্ব্বন্নাপ্নোতি কিল্বিষম্ ॥ ৪৭ ॥

স্বনুষ্ঠিতাৎ পরধর্ম্মাৎ বিগুণঃ (অপি) স্বধর্ম্মঃ শ্রেয়ান্। (যতঃ) স্বভাবনিয়তং কর্ম্ম কুর্ব্বন কিল্বিষং ন আপ্নোতি ॥ ৪৭ ॥

সুচারুরূপে অনুষ্ঠিত পরধর্ম্ম হইতে নিজ ধর্ম্ম অঙ্গহীন হইলেও শ্রেষ্ঠ; কেননা স্বধর্ম্মোচিত কর্ম্মানুষ্ঠান করিলে পাপভাগী হইতে হয় না ॥ ৪৭ ॥

47. A man's own duty though inferior is better by far than the well-executed duty of another. Because no sin toucheth him who performeth the duty born of his own nature.

সর্ব্বভূতে কর্ম্মাধিষ্ঠিত পরমেশ্বরকে ভক্তিযোগদ্বারা উপাসনা করিলে কর্ম্মাধিকারীর ব্রহ্মাত্মৈক্য জ্ঞাননিষ্ঠার উৎপত্তি হয়। সেই নিষ্ঠার বলে তিনি পরিণামে সিদ্ধিলাভ করিয়া থাকেন। প্রাণিগণ যাঁহা হইতে কর্ম্ম চেষ্টা বা উদ্যম প্রাপ্ত হইতেছেন, যিনি অন্তর্য্যামীরূপে সমস্ত বিশ্বে পরিব্যাপ্ত, বর্ণাশ্রমোচিত ধর্ম্মানুষ্ঠানদ্বারা মানুষ তাঁহাকে প্রাপ্ত হন। দেহ হইতে আত্মার পৃথকত্ব প্রদর্শন জন্য শ্রীভগবান্ দ্বিতীয় অধ্যায়ের সপ্তদশ শ্লোকে সর্ব্বদেহব্যাপী আত্মাকে "যেন সর্ব্বমিদং ততং" বলিয়া কীর্ত্তন করিয়াছেন। কর্ম্মাধিষ্ঠিত আত্মাকে কর্ম্ম হইতে পৃথক্ জানাইবার জন্য উক্ত বিশেষণ পদ ব্যবহার করিলেন ॥ ৪৬ ॥

46. The words "প্রবৃত্তিঃ ভবতি" are variously rendered by the commentators. They may mean "have emanated or sprung"; or "obtained their endeavour." The phrase "by whom all this world is spread out" also occurs in verse 17 Book II and it may mean "who pervades all this universe." The word স্বকর্ম্মণা means by his own actions. Man approaches God by his own actions. Like worship, good deeds are acceptable to Him. The word কর্ম্ম includes devotion also.

স্বামী ॥ স্বকর্ম্মণা ইতি বিশেষণস্য ফলং আহ—শ্রেয়ান্ ইতি। বিগুণঃ অপি স্বধর্ম্মঃ সম্যক্ অনুষ্ঠিতাৎ অপি পরধর্ম্মাৎ শ্রেষ্ঠঃ, ন চ বন্ধুবধাদিযুক্তাৎ যুদ্ধাদেঃ স্বধর্ম্মাৎ ভিক্ষাটনাদি পরধর্ম্মঃ শ্রেষ্ঠঃ ইতি মন্তব্যং যতঃ স্বভাবেন পূর্ব্বোক্তেন নিয়তং—নিয়মেন উক্তং কর্ম্ম কুর্ব্বন্ কিল্বিষং ন আপ্নোতি ॥ ৪৭ ॥

ননু যুদ্ধাদিলক্ষণং স্বধর্ম্মং কুর্ব্বন্নপি হিংসাদীনং পাপং প্রাপ্নোতি তৎ কথং

স্বকর্ম্মণা সিদ্ধিমিত্যত আহ; যুদ্ধাদিলক্ষণবিশিষ্ট ধর্ম্মানুষ্ঠান করিলে পাপভাগী হয়, তবে নিজ বর্ণাশ্রমোচিত ধর্ম্মানুষ্ঠানে কিপ্রকারে সিদ্ধি হয় এইরূপ আশঙ্কায় বলিতেছেন। শ্রীভগবান্ পূর্ব্বেই ইহা বলিয়াছেন অধুনা পুনর্ব্বার গীতাশাস্ত্র উপসংহার কালে তাহা বলিতেছেন।

স্বনুষ্ঠিতাৎ=(সু+অনুষ্ঠিতাৎ) সম্যগনুষ্ঠিতাদপি; সাঙ্গোপাঙ্গসহিত সম্পূর্ণরূপে অনুষ্ঠিত হইলেও। পরধর্ম্মাৎ=ক্ষত্রিয়স্য ব্রাহ্মণ কর্ত্তব্য ভিক্ষাটনাদিধর্ম্মাৎ; ক্ষত্রিয়ের সম্বন্ধে ব্রাহ্মণের ভিক্ষাটনাদি ধর্ম্ম হইতে। বিগুণঃ অপি=নিকৃষ্টোঽপি; নিকৃষ্ট হইলেও, অথবা সম্যগনমুষ্ঠিতোঽপি; অঙ্গহীন হইয়া অনুষ্ঠিত হইলেও। স্বধর্ম্মঃ—নিজ বর্ণাশ্রমোচিত ধর্ম্মঃ। শ্রেয়ান্ = প্রশস্ততরঃ; শ্রেষ্ঠ। যতঃ = যস্মাৎ; যেহেতু। স্বভাবনিয়তং=স্বভাবজাত। কিল্বিষং=পাপং; পাপ।

শ্রীভগবান্ তৃতীয় অধ্যায়ের ত্রিংশৎ শ্লোকে বলিয়াছেন যে আমাতে আধ্যাত্মজ্ঞানে সমস্ত কর্ম্ম সমর্পণ করত মঙ্গলেচ্ছা ও মমত্বশূন্য হইয়া নির্ব্বিকারচিত্তে যুদ্ধ কর। তাহার পর পঞ্চত্রিংশৎ শ্লোকে বলিলেন;—

"শ্রেয়ান্ স্বধর্ম্মো বিগুণঃ, পরধর্ম্মাৎ স্বনুষ্ঠিতাৎ।
স্বধর্ম্মে নিধনংশ্রেয়ঃ, পরধর্ম্মো ভয়াবহঃ" ॥

এইক্ষণে পুনর্ব্বার সেই উপদেশ প্রদান করিয়া বর্ণাশ্রম ধর্ম্মের উৎকর্ষ দেখাইতেছেন। পরধর্ম্ম সর্ব্বাঙ্গ সুন্দর হইলে এবং নিজ ধর্ম্ম তদ্রূপ না হইলেও স্বকীয় ধর্ম্মের অনুষ্ঠান করিতে উপদেশ দিতেছেন। প্রত্যেক মানুষেরই কোন একটী মন্ত্রে দীক্ষিত হওয়া আবশ্যক। মন্ত্রহীন অর্থাৎ উদ্দেশ্যহীন জীবন পশুজীবনের ন্যায় নিরর্থক। জীবনের উদ্দেশ্য অল্প বয়সে স্থির করা আবশ্যক। তজ্জন্য শাস্ত্রকারকেরা উপনয়নবিধি নির্দ্দেশ করিয়াছেন। যিনি ক্ষত্রিয় মন্ত্রে উপনীত হইলেন তাঁহার পক্ষে ক্ষত্রিয়ের কর্ত্তব্যকার্য্য যথাশক্তি পালন করা কর্ত্তব্য। বিহিত যুদ্ধে শত্রুকে সংহার করা ক্ষত্রিয়ের প্রধান ধর্ম্ম, ইহা রাজসিক কার্য্য। বেদাধ্যয়ন, ধর্ম্মপ্রচার ব্রাহ্মণগণের সাত্ত্বিক কার্য্য। রাজসিক হইতে সাত্ত্বিক সর্ব্বাঙ্গ সুন্দর তাহার সন্দেহ নাই, কারণ অর্জ্জুনের বন্ধুবধাদি, ব্রাহ্মণের অহিংসাদি হইতে নিকৃষ্ট কিন্তু যখন অর্জ্জুন যুদ্ধ-মন্ত্রে দীক্ষিত তৎকালে বন্ধুবধাদি জন্য তাঁহার কোন প্রকার পাপ হইতে পারে না। বরং কর্ত্তব্যকার্য্য না করিলে তাঁহার পাপ হইতে পারে। যদি ক্ষত্রিয়গণ দুষ্টের দমন না করিবেন, সমরক্ষেত্রে আততায়ী দুর্য্যোধনাদিকে সংহার না করিতেন, তবে পাপের প্রবাহ আর্য্যভূমিকে উদ্বেলিত করিত। বৈশ্যের কৃষি অথবা গোপালন কার্য্য হইতে ক্ষত্রিয়ের রাজ্যপালন প্রশস্ততর সন্দেহ নাই। কিন্তু কৃষি ও গোপালন নিয়মিতরূপ অনুষ্ঠিত না হইলে মানুষের সমাজ থাকিতে পারে না। এমত অবস্থায় বৈশ্য যদি তাহার

দীক্ষিত কার্য্য পরিত্যাগ করিয়া ক্ষত্রিয়ের কার্য্যানুষ্ঠান করে তবে তাহার প্রত্যবায় হইবে।

বরং স্বধর্ম্মো বিগুণঃ, ন পারক্যঃ স্বনুষ্ঠিতঃ।
পরধর্ম্মেণ জীবন্ হি, সদ্যঃ পততি জাতিতঃ॥ ১০ম অঃ ৯৭ শ্লোক মনু।

বর্ণাশ্রমোচিত কার্য্য করা সকলেরই কর্ত্তব্য। কারণ নিজ নিজ কর্ত্তব্যকার্য্য করিলে কাহারও কোন প্রকার পাপ হয় না॥ ৪৭॥

47. This is a repetition of verse 35 Book III. There the Lord consoled the distressed Arjuna by instructing him that as a soldier he incurred no sin by killing his adversaries even though some of them might be his dearest relations so long as he fought a righteous warfare for the good of his father-land without any self-interest or motive of self-aggrandisement. This war was thrust upon the Pa´ndabas by the uncompromising attitude of Durjodhan under whose despotic sway the empire was groaning. While pointing out that Arjuna's distress was sinful, the Lord drew his attention to the duties of his calling. At present dilating on caste-duties the Lord again refers to the absolute excellence of one's own duties though comparatively they may be inferior to the duties of others. A Bra´hmana's duties which do not include the killing or punishment of another is naturally executed with much self-satisfaction, still to a Kshattriya the duties to which he is wedded by the sanction of the Shastras though unpleasant, must be considered far superior to the well-executed duties of a Bra´hman. The Lord shews the excellence of one's own duties though they may be inferior when compared with the duties of others. স্বনুষ্ঠিতাৎ means capable of being executed to satisfaction ie a Bra´hmana's duties are in themselves much superior to those of a Kshattriya in the same manner as Kshattriya's work is superior to that of a Vaishya who is required to tend cattle and plough lands in rain and summer. The manual work of a Sudra is much inferior to that of a Vaishya. In the face of these differences one ought to remain perfectly content with his own duties which he should perform ungrudgingly.

সহজং কর্ম্ম কৌন্তেয়, সদোষমপি ন ত্যজেৎ।
সর্ব্বারম্ভা হি দোষেণ, ধূমেনাগ্নিরিবাবৃতাঃ ॥ ৪৮ ॥

ভোঃ কৌন্তেয়! সহজং কর্ম্ম সদোষং অপি ন ত্যজেৎ। হি ধূমেন অগ্নিঃ ইব দোষেণ সর্ব্বারম্ভাঃ আবৃতাঃ ॥ ৪৮ ॥

হে কুন্তীনন্দন! স্বধর্ম্মোচিত কর্ম্ম দোষযুক্ত হইলেও পরিত্যাগ করিবে না। কারণ ধূমদ্বারা যেমন অগ্নি আচ্ছাদিত হয় সেইরূপ দোষদ্বারা সকল কর্ম্মই সংযুক্ত ॥ ৪৮ ॥

48. O son of Kunthi! nature-born duty though attended with evil should not be forsaken, because all works are enveloped by evil as fire by smoke.

---

স্বামী ॥ যদি পুনঃ সাংখ্যদৃষ্ট্যা স্বধর্ম্মে হিংসালক্ষণং দোষং মত্বা পরধর্ম্মং শ্রেষ্ঠং মন্যসে তর্হি সদোষত্বং পরধর্ম্মে অপি তুল্যং ইত্যাশয়েন আহ—সহজং ইতি। সহজং—স্বভাববিহিতং কর্ম্ম সদোষং অপি ন ত্যজেৎ। হি—যস্মাৎ সর্ব্বে অপি আরম্ভাঃ দৃষ্টাদৃষ্টানি সর্ব্বাণি অপি কর্ম্মাণি দোষেণ কেনচিৎ আবৃতাঃ—ব্যাপ্তাঃ এব যথা সহজেন ধূমেন অগ্নিঃ, আবৃতঃ তদ্বৎ। অতঃ যথা অগ্নেঃ ধূমরূপং দোষং অপাকৃত্য প্রতাপঃ এব তমঃশীতাদি নিবৃত্তয়ে সেব্যতে তথা কর্ম্মণঃ অপি দোষাংশং বিহায় গুণাংশঃ এব শুদ্ধয়ে সেব্যতে ইত্যর্থঃ ॥ ৪৮ ॥

যস্মাদেবং বিহিতহিংসাদের্নপ্রত্যবায়হেতুত্বং পরধর্ম্মশ্চ ভয়াবহঃ সামান্য দোষেণ চ সর্ব্বকর্ম্মাণি দুষ্টানি তস্মাদাহ; নিজ ধর্ম্মোচিত কর্ম্ম হিংসাদি দোষযুক্ত হইলেও তাহা অনুষ্ঠানে প্রত্যবায় হয় না। পক্ষান্তরে পরধর্ম্ম ভয়াবহ, সামান্য দোষদ্বারা সর্ব্বপ্রকার বর্ণাশ্রমধর্ম্ম দূষিত।

হে কৌন্তেয়=অন্যো বর্ণাশ্রমাভিমানী কুন্তীনন্দন; পরধর্ম্মগ্রহণেচ্ছুক অর্জ্জুন। সহজং কর্ম্ম=স্বজাতজং কর্ম্ম; স্বধর্ম্মোচিত কর্ম্ম। সদোষং অপি=বিহিতহিংসাযুক্তমপি; শাস্ত্রানুমোদিত হিংসাদি দোষযুক্ত হইলেও। ন ত্যজেৎ=ন পরিহরেৎ; পরিত্যাগ করিবে না। হি=যস্মাৎ; কেন না। দোষেণ=ত্রিগুণাত্মকেন; ত্রিগুণবিশিষ্ট দোষদ্বারা। সর্ব্বারম্ভাঃ=স্বধর্ম্মাঃ পরধর্ম্মাশ্চ সর্ব্বাণি কর্ম্মাণি; স্বধর্ম্ম পরধর্ম্ম সকল কর্ম্ম। আবৃতাঃ=দোষব্যাপ্তাঃ; দোষদ্বারা আবৃত।

হে পরধর্ম্ম গ্রহণেচ্ছু কুন্তীনন্দন! স্বজাত্যুক্ত কর্ম্মে দোষ থাকিলেও তাহা পরিত্যাগ করিবে না। যেহেতু ধূমাবৃত অগ্নির ন্যায় সমস্ত কর্ম্মই কোন না কোন দোষে আবৃত।

যে প্রকার অগ্নির ধূমদোষ পরিত্যাগ করিয়া অন্ধকার বিনাশ ও শীতাদি নিবৃত্তি নিমিত্ত উহার উত্তাপের সেবা করিতে হয় তদ্রূপ তোমার ক্ষত্রিয়োচিত ধর্ম্মে হিংসাদি দোষ থাকিলেও উহার দোষাংশ পরিত্যাগ করিয়া অন্তঃকরণ শুদ্ধির জন্য উহার গুণাংশই গ্রহণ করিবে। পূর্ব্বেই ব্যাখ্যা করা হইয়াছে যে অনাত্মদর্শী কর্ম্ম না করিয়া ক্ষণকাল থাকিতে পারে না; এবং নিজ ধর্ম্ম কি পরধর্ম্ম সমস্ত কর্ম্মই যৎকালে ত্রিগুণাত্মক অর্থাৎ মুক্তির বিরোধী তৎকালে নিজ ধর্ম্ম দোষযুক্ত বলিয়া তাহা পরিত্যাগ করা কখন কর্ত্তব্য হইতে পারে না। ব্রাহ্মণের ভিক্ষাটনাদি যদি দোষশূন্য হইত তবে তাহা গ্রহণযোগ্য কিন্তু উহাও যখন কোন না কোন গুণ-দোষে দূষিত তখন নিজ ধর্ম্ম পরিত্যাগ করিয়া ব্রাহ্মণের ধর্ম্ম গ্রহণ করা বিধেয় নহে।

সকল কর্ম্মের প্রারম্ভেই দোষ আছে; পরিণামে অন্তঃকরণশুদ্ধি দ্বারা দোষশূন্য হইয়া থাকে। তজ্জন্য জ্ঞানী ব্যক্তি সমনয়নে চারি বর্ণের বিহিত ধর্ম্ম দর্শন করিয়া থাকেন। ফলকামনা ও কর্ত্তৃত্বাভিমান পরিত্যাগ করিয়া মানুষ যে কোন কল্যাণকর কার্য্যের অনুষ্ঠান করেন তাহা সমস্তই শুভকর। কর্ম্মে যে দোষমালিন্য আছে তাহা ভগবচ্চরণে সমর্পণ করিয়া নিজ কর্ত্তব্যকার্য্যের অনুষ্ঠান করা বিধেয়। বিশেষতঃ অন্তঃকরণশুদ্ধি হইলে যৎকালে কাম্যকর্ম্ম পরিত্যাগ করিতে হইবে তৎকালে বর্ণাশ্রম ধর্ম্মে যে কিছু দোষ আছে তাহাতে সাধকের কোন প্রকার ক্ষতি হইতে পারে না ॥ ৪৮ ॥

48. The Lord herein shews why nature-born duties should not be forsaken. As fire is covered by smoke so all undertakings are attended with evil, even the duties of a Bra´hman composed of alms-taking and imparting religious instructions are not absolutely free from all evils. Like Kshattriyas and Vaishyas, the Bra´hmanas may, in the performance of their duties fall in such trying circumstances as may rouse their worst passions such as anger, malice &c. In fact it is not the nature of duties which is bad, but badness or goodness depends on the way they are performed. Even the menial duties of a Sudra may be so diligently and truthfully performed as to make him fit for the Lord's grace. As men forsaking the smoke of fire, take advantage of light and warmth so one should perform his duties not thinking about the evils attached to them which being unavoidable like the smoke must be offered to the lotus-feet of the Lord. সহজং কর্ম্ম means the duty to which one is born, the duty which one inherits from his father. সর্ব্বারম্ভা means all duties whether they belong to one caste or to another.

অসক্ত বুদ্ধিঃ সর্ব্বত্র, জিতাত্মা বিগতস্পৃহঃ।
নৈষ্কর্ম্ম্যসিদ্ধিং পরমাং, সন্ন্যাসেনাধিগচ্ছতি ॥ ৪৯ ॥

সর্ব্বত্র অসক্তবুদ্ধিঃ, জিতাত্মা বিগতস্পৃহঃ ( নরঃ ) সন্ন্যাসেন পরমাং নৈষ্কর্ম্ম্যসিদ্ধিং অধিগচ্ছতি ॥ ৪৯ ॥

সকল পদার্থে অনাসক্ত বুদ্ধি, জিতেন্দ্রিয় ও স্পৃহাশূন্য ব্যক্তি সন্ন্যাসদ্বারা উৎকৃষ্ট পরব্রহ্মে অবস্থানরূপ মুক্তিলাভ করিয়া থাকেন ॥ ৪৯ ॥

49. He whose mind is unattached to all things, who has conquered self, forsaken desires, obtaineth supreme perfection in Brahman by renunciation.

স্বামী ॥ নহু কর্ম্মণি ক্রিয়মাণে কথং দোষাংশ প্রহাণেন গুণাংশঃ এব সম্পদ্যতে ইতি অপেক্ষায়াং আহ—অসক্তবুদ্ধিঃ ইতি। অসক্তা—সঙ্গশূন্যা বুদ্ধিঃ যস্য, জিতাত্মা—নিরহঙ্কারঃ, বিগতাস্পৃহাফলবিষয়া যস্মাৎ সঃ এবংভূতঃ "সঙ্গং ত্যক্ত্বা ফলঞ্চৈব সত্যাগঃ সাত্ত্বিকো মতঃ" ইত্যেবং পূর্ব্বোক্তেন—কর্ম্মাসক্তিফলয়োঃ ত্যাগলক্ষণেন সন্ন্যাসেন নৈষ্কর্ম্ম্যসিদ্ধিং সর্ব্বকর্ম্মনিবৃত্তিলক্ষণাং সত্ত্বশুদ্ধিং অধিগচ্ছতি। যদ্যপি সঙ্গফলয়োঃ ত্যাগেন কর্ম্মানুষ্ঠানং অপি নৈষ্কর্ম্ম্যং এব কর্তৃত্বাভিনিবেশাভাবাৎ তদুক্তং "নৈবকিঞ্চিৎকরোমীতি যুক্তোমন্যেত তত্ত্ববিৎ" ইত্যাদি শ্লোকচতুষ্টয়েন। তথাপি মুনেন উক্ত লক্ষণেন সন্ন্যাসেন পরমাং নৈষ্কর্ম্ম্যসিদ্ধিং "সর্ব্বকর্ম্মাণিমনসা সংন্যস্যাস্তে সুখংবশী" ইত্যেবং লক্ষণাং পারমহংস্যচর্য্যাং আপ্নোতি ॥ ৪৯ ॥

যা চ কর্ম্মজা সিদ্ধিরুক্তা জ্ঞাননিষ্ঠা যোগ্যতালক্ষণা তস্যাঃ ফলভূতা নৈষ্কর্ম্ম্যসিদ্ধি জ্ঞাননিষ্ঠালক্ষণা বক্তব্যেতি; শমদমাদি কার্য্যদ্বারা জ্ঞাননিষ্ঠার যোগ্যতারূপ সিদ্ধির বিষয় কীর্ত্তন করিয়া তাহার ফলস্বরূপ গুণাতীত লক্ষণবিশিষ্ট জ্ঞাননিষ্ঠার বিষয় বলিতেছেন।

সর্ব্বত্র = পুত্রদারাদিষু; স্ত্রীপুত্রাদিতে। অসক্তবুদ্ধিঃ = অহমেষাং মমৈত ইত্যভিসন্ধিরহিতাবুদ্ধির্যস্য সঃ; আমি ইহাদিগের, ইহারা আমার এইরূপ আসক্তিবর্জ্জিত বুদ্ধি যাঁহার। জিতাত্মা = বিষয়েভ্যঃ প্রত্যাহৃত্য বশীকৃতান্তঃকরণঃ; শব্দাদি হইতে প্রতিনিবৃত্ত মন যাঁহার আত্মবশে আনীত হইয়াছে। বিগতস্পৃহঃ = দেহজীবিতভোগেষপি বাঞ্ছারহিতঃ; শরীর জীবন এবং ভোগবিষয়েও অভিলাষরহিত। সন্ন্যাসেন = সর্ব্বকর্ম্মন্যাসেন; সকল কর্ম্ম ত্যাগদ্বারা। পরমাং = প্রকৃষ্টাং; উৎকৃষ্ট। নৈষ্কর্ম্ম্যসিদ্ধিং = নিষ্কর্ম্ম ব্রহ্ম, তদ্বিষয়ং বিচারপরিনিষ্পন্নং জ্ঞানং—নৈষ্কর্ম্ম্যং তদ্রূপাং সিদ্ধিং; নিষ্কর্ম্ম শব্দের অর্থ ব্রহ্ম, সেই ব্রহ্মবিষয়ক

জ্ঞানের নাম নৈষ্কর্ম্ম্য তল্লাভরূপ সিদ্ধি। অধিগচ্ছতি — সাধনপরিপাকেন প্রাপ্নোতি; সাধনের পরিপাকে প্রাপ্ত হয়।

কর্ম্মজা সিদ্ধির বিষয় কীর্ত্তন করিয়া তাহার ফলভূত নৈষ্কর্ম্ম্যসিদ্ধির বিষয় এইক্ষণে বলিতেছেন। শমদমাদিদ্বারা নিজ নিজ বর্ণোচিত ধর্ম্মানুষ্ঠান করিয়া জ্ঞাননিষ্ঠার যোগ্যতা প্রাপ্ত হয়। তদনন্তর কাম্যকর্ম্ম পরিত্যাগ করিলে ব্রহ্মাত্ম জ্ঞানের উদয় হইয়া থাকে। শমদমাদিদ্বারা নিজ নিজ কর্ত্তব্যকর্ম্ম অনুষ্ঠানে অন্তঃকরণের যে পবিত্রতা জন্মে তাহাকে কর্ম্মজাসিদ্ধি বলে।

যাঁহার বুদ্ধি সকল বিষয়ে আসক্তিশূন্যা, যাঁহার অন্তঃকরণ রূপ রস শব্দাদি হইতে প্রতি-নিবৃত্ত হইয়াছে, যিনি ফলস্পৃহারহিত, তিনি সর্ব্বকর্ম্ম সন্ন্যাসদ্বারা সর্ব্বকর্ম্ম নিবৃত্তিরূপ পরম-সিদ্ধিলাভ করেন। নিজ নিজ বর্ণাশ্রমোচিত কর্ম্মানুষ্ঠান করিয়া মানব জ্ঞাননিষ্ঠার যোগ্যতা লাভ করেন। তদনন্তর সর্ব্বকর্ম্মসন্ন্যাসদ্বারা সেই মুমুক্ষু ব্রহ্মাত্মক দর্শনলাভ করেন। অর্থাৎ দোষ সংস্পৃষ্ট নিজ বর্ণধর্ম্ম প্রতিপালন করিয়া মুমুক্ষু কিপ্রকারে পরিণামে মুক্তিলাভ করিতে পারেন শ্রীভগবান্ তাহাই দেখাইতেছেন। ব্রহ্মজ্ঞান ভিন্ন মুক্তি হইতে পারে না ব্রহ্মাত্ম-জ্ঞান হইবার অগ্রে শমদমবৈরাগ্যাদি গুণের আবশ্যক, এই সকল গুণ বর্ণাশ্রমোচিত ধর্ম্ম প্রতিপালন ব্যতিরেকে কোন মতেই হইতে পারে না। ভগবান্ বাদরায়ণি বেদান্তশাস্ত্রের প্রথম সূত্রে বলিয়াছেন "অথাতো ব্রহ্ম জিজ্ঞাসা" অনন্তর সেই হেতু বক্ষ্যমাণ আত্মাকে জানিবার ইচ্ছা। অর্থাৎ সর্ব্বাগ্রে শমদমাদি ষট্ সম্পত্তি লাভ করতঃ সাধনচতুষ্টয় সম্পন্ন হইয়া ব্রাহ্মণ ক্ষত্রিয় বৈশ্য ও শূদ্রের চিত্তশুদ্ধি করিয়া আত্মজ্ঞাননিষ্ঠার যোগ্যতা লাভ করা কর্ত্তব্য তাহার পর ব্রহ্মের বিষয় জিজ্ঞাসা করা উচিত।

আদৌ সবর্ণাশ্রমবর্ণিতাঃ ক্রিয়াঃ, কৃত্বা সমাসাদিত শুদ্ধ মানসঃ।
সমাপ্য তৎপূর্ব্বমুপাত্তসাধনঃ, সমাশ্রয়েৎ সদ্‌গুরুমাত্মলব্ধয়ে॥ রামগীতা।

প্রথমে বর্ণাশ্রমোচিত ক্রিয়াকলাপ সম্পাদন করিয়া পবিত্রমনাঃ হইয়া ক্রিয়াকলাপ পরি-হার পূর্ব্বক সাধনচতুষ্টয় সম্পন্ন ব্যক্তি আত্মজ্ঞানার্থ সদ্‌গুরুর আশ্রয় লইবেন। তাদৃশ না হইলে গুরু কৃপা করিবেন কেন? উষর ভূমিতে কে বীজ বপন করে? এইজন্য বলিয়াছেন:—

প্রশান্ত চিত্তায় জিতেন্দ্রিয়ায়, প্রক্ষীণ দোষায় যথোক্ত কারিণে।
গুণান্বিতায়ানুগতায় সর্ব্বদা, প্রদেয় মেতৎ সকলং মুমুক্ষবে॥ বেদান্তসার।

যেমন সমল দর্পণে প্রতিবিম্ব পরিস্কাররূপে প্রতিফলিত হয় না তদ্রূপ বিমল শুদ্ধান্তঃকরণ ভিন্ন আত্মজ্ঞান কেহ লাভ করিতে পারে না। সর্ব্বত্র অনাসক্ত বুদ্ধি অর্থাৎ আত্মাতিরিক্ত বিষয়ে আসক্তিশূন্য তজ্জন্য স্বাত্মানন্দাস্বাদনে বশীকৃতমনাঃ অতএব বিগতস্পৃহ এতাদৃশ

সিদ্ধিংপ্রাপ্তো যথা ব্রহ্ম, তথাপ্নোতি নিবোধ মে।
সমাসেনৈব কৌন্তেয়, নিষ্ঠা জ্ঞানস্য যা পরা ॥ ৫০ ॥

ভোঃ কৌন্তেয়! সিদ্ধিং প্রাপ্তঃ যথা ব্রহ্ম আপ্নোতি, যা জ্ঞানস্য পরা নিষ্ঠা তথা সমাসেন এব মে নিবোধ ॥ ৫০ ॥

হে কুন্তীপুত্র! অন্তঃকরণশুদ্ধিদ্বারা যেপ্রকারে ব্রহ্মসাক্ষাৎকার হয় এবং যাহা জ্ঞানের পরিসমাপ্তি সাধন, আমার নিকট তাহা সংক্ষেপে অবধারণ কর ॥ ৫০ ॥

50. O son of Kunthi! having attained perfection how Brahman is obtained, which is the ultimate object of wisdom, hear that from Me succinctly.

---

ব্যক্তি সর্ব্বপ্রকার কাম্যকর্ম্ম স্বরূপতঃ পরিত্যাগ করিয়া আত্মজ্ঞানরূপ পরমসিদ্ধিলাভ করেন। নিষ্কর্ম্ম শব্দের অর্থ ব্রহ্ম, নৈষ্কর্ম্ম্য শব্দের অর্থ ব্রহ্মজ্ঞান। শ্রীভগবান্ পঞ্চচত্বারিংশ শ্লোকে বলিয়াছেন "স্বধর্ম্মনিরতঃ সিদ্ধিং যথা বিন্দতি তচ্ছৃণু" সেই প্রতিজ্ঞার শেষ এই শ্লোকে প্রদর্শিত হইল ॥ ৪৯ ॥

49. The Lord concludes in this verse the proposition stated in verse 45—"Hear how perfection is attained by him who performeth his own duties." The process of gradual advancement in the path of salvation may thus be briefly described.

One should perform the duties of his own nature, though they may be inferior to those of others. They must be performed with devotion to the Lord until the mind is purified of all sins. Then the means of salvation as described in the Vedánta should be resorted to until by the perfection of devotion the aspirant sees the Brahman. The Lord refers to two stages of perfection, viz (i) The perfection obtained by performing one's own duties. This is called কর্ম্মজাসিদ্ধিং and (ii) The supreme perfection in which the embodied-soul perceives the supreme-soul. This is called নৈষ্কর্ম্ম্যসিদ্ধিং। Both these perfections stand on the solid basis of devotion. The Lord describes in verses 50, 51 and 52 how having obtained the first stage the aspirant gradually passes through the several stages mainly by

Renunciation. The aspirant tears one by one the fetters of Ma´ya´ by which he is tied.

স্বামী॥ এবংভূতস্য পারমহংস্য জ্ঞাননিষ্ঠয়া ব্রহ্মভাবপ্রকারং আহ—সিদ্ধিং প্রাপ্তঃ ইতি ষড্ভিঃ। নৈষ্কর্ম্যসিদ্ধিং প্রাপ্তঃ সন্ যথা—যেনপ্রকারেণ ব্রহ্মপ্রাপ্নোতি তথা—তৎপ্রকারং সংক্ষেপেণ এব মে বচনাৎ নিবোধ, প্রতিষ্ঠিতা যা ব্রহ্মপ্রাপ্তিঃ তাং ইমাং, তথা দর্শয়িতুং আহ—নিষ্ঠাজ্ঞানস্য যা পরা ইতি। নিষ্ঠা—পর্য্যবসানং পরিসমাপ্তিঃ, ইত্যর্থঃ ॥৫০॥

পূর্ব্বোক্তেন স্বকর্ম্মানুষ্ঠানেন ঈশ্বরাভ্যর্চ্চন স্বরূপেণ জনিতাং প্রাগুক্তলক্ষণাং সিদ্ধিং প্রাপ্তস্যোৎপন্নাত্মবিবেকজ্ঞানস্য কেবলাত্মজ্ঞাননিষ্ঠারূপা নৈষ্কর্ম্যলক্ষণাসিদ্ধির্যেন ক্রমেণ ভবতি তদ্বক্তব্যমিত্যাহ; পূর্ব্বোল্লিখিত নিজ নিজ বর্ণাশ্রম ধর্ম্মানুষ্ঠান করিয়া ভগবদুপাসনাজনিত অন্তঃকরণশুদ্ধিদ্বারা যে প্রকারে ক্রমে ক্রমে জ্ঞাননিষ্ঠারূপ ব্রহ্মাত্মাত্মজ্ঞানের উদয় হয় তাহা বলিতেছেন।

সিদ্ধিং = অন্তঃকরণশুদ্ধিং; চিত্তের পবিত্রতা। অথবা বিহিতেন কর্ম্মণা হরিমারাধ্য তৎপ্রসাদজাং সর্ব্বকর্ম্মত্যাগান্তামাত্মধ্যাননিষ্ঠাং; স্ববর্ণ ধর্ম্মানুষ্ঠান পূর্ব্বক পরমেশ্বরকে আরাধনা করিয়া তাঁহার প্রসাদে সর্ব্বকর্ম্মসন্ন্যাসসম্ভূত আত্মধ্যাননিষ্ঠা। যেনপ্রকারেণ=যে প্রকারে। ব্রহ্ম = শুদ্ধমাত্মানং; মায়ারহিত আত্মাকে। আপ্নোতি = সাক্ষাৎকরোতি; সন্দর্শন করেন। জ্ঞানস্য=বিচারপরিনিষ্পন্নস্য; বেদান্ত বিচারদ্বারা সমুৎপন্ন জ্ঞানের। পরা=শ্রেষ্ঠা; সর্ব্বান্ত্যা বা; উৎকৃষ্ট অথবা সকলের শেষ। নিষ্ঠা=সমাপ্তিঃ; পর্য্যবসান। তথা=তৎপ্রকারং; সেই প্রকার বা তাহা। সমাসেন=সংক্ষেপেণ; অতি সংক্ষেপে। মে নিবোধ=মদ্বচনাদবধারয়; আমার বাক্যানুসারে অবধারণ কর।

হে কুন্তীপুত্র! সেই সিদ্ধিপ্রাপ্ত ব্যক্তি জ্ঞানের পরানিষ্ঠারূপ ব্রহ্মকে যে প্রকারে প্রাপ্ত হন তাহা সংক্ষেপে আমার নিকট অবগত হও। শমদমাদিদ্বারা কর্ম্মজা সিদ্ধি প্রাপ্ত্যনন্তর মানুষ যে প্রকারে জ্ঞানের পরিসমাপ্তিরূপ পরব্রহ্মকে প্রাপ্ত হয় তাহা শ্রীভগবান্ ৫১, ৫২, ৫৩ তিনটী শ্লোকে কীর্ত্তন করিতেছেন। ব্রহ্মাত্মজ্ঞান জীবের চরমোদ্দেশ্য। তাহা ত্রিবিধ উপায়ে পাওয়া যায়; যথা—কর্ম্মযোগ, জ্ঞানযোগ ও ভক্তিযোগ। কর্ম্মযোগের পরিসমাপ্তি জ্ঞানযোগ কিন্তু ভক্তিযোগ একটী বিভিন্ন পদার্থ। ভক্তিযোগ কর্ম্মযোগ হইতে সহজ ও প্রশস্ততর হইলেও উহা ভগবৎ কৃপা ভিন্ন হয় না। গীতার চরম শ্লোকোক্ত শরণনিষ্ঠা ভক্তিযোগের পরিসমাপ্তি বলিয়া কথিত হইয়াছে। সকল ধর্ম্ম পরিত্যাগ করতঃ কেবল ভগবানের চরণাশ্রিত হইয়া নিত্যকর্ম্মের অনুষ্ঠানকে শরণনিষ্ঠা বলিয়া থাকে। ইহাতে যে প্রেম ও ভাবের স্ফুরণ হয় তদ্দ্বারা জীব অনায়াসে মুক্তিলাভ করে। কিন্তু ভক্তিযোগে কর্ম্মসন্ন্যাস অতীব প্রয়োজনীয়। মানুষ কর্ম্ম না করিয়া একমুহূর্ত্তকালও স্থির থাকিতে পারে না। তজ্জন্য ভক্তিযোগ অত্যন্ত কঠিন। সকল লোকেই কর্ম্মযোগে প্রধাবিত হয় কারণ উহা অত্যন্ত সহজ ও মানুষের প্রকৃতিগত; অনুকূলস্রোতে নৌকাচালনের ন্যায়।

বুদ্ধ্যা বিশুদ্ধয়াযুক্তো, ধৃত্যাত্মানং নিয়ম্য চ।
শব্দাদীন্ বিষয়াংস্ত্যক্ত্বা, রাগদ্বেষৌ ব্যুদস্য চ ॥ ৫১ ॥

যঃ বিশুদ্ধয়া বুদ্ধ্যা যুক্তঃ ধৃত্যা আত্মানং নিয়ম্য চ শব্দাদীন্ বিষয়ান্ ত্যক্ত্বা, রাগদ্বেষৌ ব্যুদস্য চ;—ত্রিপঞ্চাশৎ শ্লোকেনান্বয়ঃ ॥ ৫১ ॥

যিনি বিশুদ্ধবুদ্ধিযুক্ত হইয়া ধৈর্য্যদ্বারা শরীরেন্দ্রিয়গণকে সংযত করত শব্দাদি বিষয়ভোগ এবং অনুরাগ ও বিদ্বেষ পরিত্যাগ করিয়া;—( তিন শ্লোকের অন্বয় ) ॥ ৫১ ॥

51 He who endued with a pure understanding, restraining self by patience and renouncing objects of senses, abandoning love and hatred;—

কিন্তু ইহারও পরিসমাপ্তি কর্ম্মসন্ন্যাসাশ্রিত জ্ঞানযোগে তাহাই শ্রীভগবান্ এইক্ষণে কীর্ত্তন করিতেছেন ॥ ৫০ ॥

50. The Lord describes how supreme perfection is obtained. This description is embodied in verses 51, 52 and 53. This supreme perfection is exalted here as the ultimate goal of all wisdom. This is based on—Renunciation. Besides the two stages of perfection referred to in the footnotes of the preceding verse, there is a third stage of perfection which is obtained by Devotion only. This is called union by devotion. The Lord will speak of this hereafter. He says in effect—O Arjuna! I shall briefly relate to thee in what way a man who has obtained purity of heart seeth the Brahman which is the goal of all aspirations.

স্বামী ॥ তৎ এব আহ—বুদ্ধ্যা ইতি। উক্তেন প্রকারেণ বিশুদ্ধয়া—পূর্ব্বোক্তয়া সাত্ত্বিকয়া, বুদ্ধ্যা যুক্তঃ ধৃত্যা সাত্ত্বিক্যা আত্মানং তাং এব বুদ্ধিং নিয়ম্য—নিশ্চলাং কৃত্বা শব্দাদীন্ বিষয়ান্ ত্যক্ত্বা তদ্বিষয়ৌ রাগদ্বেষৌ ব্যুদস্য। বুদ্ধ্যা বিশুদ্ধয়াযুক্তঃ ইত্যাদীনাং ব্রহ্মভূয়ায় কল্পত ইতি তৃতীয়েন অন্বয়ঃ ॥ ৫১ ॥

সেয়ং জ্ঞাননিষ্ঠা সপ্রকারোচ্যতে; সেই জ্ঞানের পরিসমাপ্তি সাধনের বিষয় কীর্ত্তন করিতেছেন।

যঃ=জ্ঞাননিষ্ঠাসম্পন্ন মুমুক্ষুঃ। বিশুদ্ধয়া=সাত্ত্বিক্যাসর্ব্বসংশয়বিপর্য্যয়শূন্যয়া বা; সাত্ত্বিক অথবা সর্ব্বপ্রকার সংশয় বিপর্য্যয়শূন্য। বুদ্ধ্যা = অহং ব্রহ্মাস্মীতি বেদান্তবাক্যজন্যয়া; বেদান্তবাক্যজনিত সোঽহং ইত্যাদি জ্ঞানদ্বারা। যুক্তঃ=সদাতদন্বিতঃ; সর্ব্বদা তদ্বিশিষ্ট।

ধৃত্যা=ধৈর্য্যেণ ; ধৈর্য্যদ্বারা। আত্মানং=শরীরেন্দ্রিয় সংঘাতং ; শরীরেন্দ্রিয়ের সমষ্টি। নিয়ম্য = উন্মার্গ প্রবৃত্তেঃ নিবার্য্যাত্মপ্রবণংকৃত্বা ; অন্যায় প্রবৃত্তি নিরোধ পূর্ব্বক আত্ম-চিন্তায় সংযম করিয়া। চ=যোগশাস্ত্রোক্তং সাধনান্তরং ; চ শব্দ প্রয়োগ করিয়া যোগ-শাস্ত্রোক্ত অন্যান্য সাধনের বিষয় ইঙ্গিত করিলেন। শব্দাদীন্‌বিষয়ান্‌=শব্দস্পর্শরূপরস-গন্ধান্‌ ; শব্দস্পর্শরূপ রস গন্ধবিষয়ক। ব্যুদস্য=( বি+উদ্‌+অস্‌+যপ্‌ ) পরিত্যাগ করিয়া। চ=চকারাদন্যদপি জ্ঞানবিক্ষেপকং পরিত্যজ্য ; চ শব্দের অর্থ জ্ঞান বিরোধী অন্যকেও পরিত্যাগ করিয়া।

কর্ম্মজাসিদ্ধি হইতে যে জ্ঞাননিষ্ঠা উৎপন্ন হয় এবং যে জ্ঞাননিষ্ঠাদ্বারা অনিমাদি অষ্টবল সমন্বিত ব্রহ্ম সাক্ষাৎকার লাভ করা যায় তাহার বিষয় শ্রীভগবান্‌ কীর্ত্তন করিতেছেন। কর্ম্মসন্ন্যাসদ্বারা নিশ্চল ব্রহ্মত্বপদ লাভের অব্যবহিত পূর্ব্বাবস্থা প্রকাশ করিতেছেন। জ্ঞান-নিষ্ঠ মহাত্মা বিশুদ্ধবুদ্ধিযুক্ত ধৈর্য্যদ্বারা শরীরেন্দ্রিয়ের সমষ্টিকে সংযত করিয়া শরীর স্থিতির জন্য যে শব্দাদি বিষয়ভোগের একান্ত প্রয়োজন তদতিরিক্ত সমস্ত ভোগ অথবা ভোগেচ্ছা সম্যক্‌প্রকারে পরিত্যাগ করিয়া অনুরাগ ও বিদ্বেষভাব বিরহিত হন। এই শ্লোকে দুইটী চকার ব্যবহার করিয়াছেন, একটী নিয়ম্য ও অপরটী ব্যুদস্য শব্দের পর। প্রথমটীদ্বারা যোগশাস্ত্রোক্ত অন্যান্য সাধনের বিষয় ও অপরটীর দ্বারা জ্ঞানবিরোধী অন্যান্য বৃত্তির ত্যাগের বিষয় ইঙ্গিত করিলেন॥ ৫১ ॥

51. This verse should be read together with verses 52 and 53. The Lord describes the supreme perfection by which the Yogee becomes fit to be united with the Brahman. This state leads to the final goal. It comprises—

(i) The purity of the mind which is cleansed of all sinful thoughts, doubts &c by the firm belief that the embodied-soul is identical with the universal-soul.

(ii) The mind, body, words, organs of senses &c controlled by patience. Here the word "and" couples all sorts of restraints not specially mentioned in this verse.

(iii) The abandonment of all objects of the senses save those which are absolutely needed for the maintenance of the body.

(iv) The abandonment of love ie attachment to worldly objects not love towards man and God in a spiritual sense.

(v) The abandonment of hatred ie dislike towards man and God and does not include hatred towards vice and the vicious.

বিবিক্তসেবী লঘ্বাশী, যতবাক্কায় মানসঃ।
ধ্যানোযোগপরোনিত্যং, বৈরাগ্যং সমুপাশ্রিতঃ॥ ৫২॥

বিবিক্তসেবী, লঘ্বাশী, যতবাক্কায়মানসঃ, নিত্যং ধ্যানযোগপরঃ, বৈরাগ্যং সমুপাশ্রিতঃ (ভূত্বা);—॥ ৫২॥

নির্জ্জন-স্থান-নিবাসী, অল্পাহারী, বাক্য কায় ও মনঃসংযমবিশিষ্ট, নিত্য ধ্যানযোগপরায়ণ এবং বৈরাগ্যাশ্রিত হইয়া;—॥ ৫২॥

52. Living in solitude, abstemious in food, controlled in speech, body and mind constantly fixed in meditation, unattached to worldly objects;—

---

স্বামী॥ কিঞ্চ বিবিক্তেতি। বিবিক্তসেবী—শুচিদেশাবস্থায়ী, লঘ্বাশী—মিতভোজী, এতৈঃ উপায়ৈঃ যতবাক্কায়মনসঃ—সংযতবাক্ দেহ চিত্তঃ ভূত্বা নিত্যং—সর্ব্বদা ধ্যানেন যঃ যোগঃ—ব্রহ্মসংস্পর্শঃ তৎপরঃ স ধ্যানাবিচ্ছেদার্থং পুনঃ পুনঃ দৃঢ়ং বৈরাগ্যং সম্যক্ আশ্রিতঃ ভূত্বা॥ ৫২॥

বিবিক্তসেবী = অরণ্যনদীপুলিনগিরিগুহাদীন্ দেশান্ সেবিতুং শীলমস্যেতি; অরণ্য নদী পুলিন গিরি গুহাদি নির্জ্জন স্থান নিবাসী। লঘ্বাশী—লঘু-আশী; পরিমিতং হিতং মেধ্যং চাশিতুং শীলং যস্যেতি; হিত, পরিমিত ও শাস্ত্রবিহিত দ্রব্যমাত্র যিনি ভোজন করিয়া থাকেন। যতবাক্কায়মানসঃ=সংযতানিবাক্কায়মানসানি যেন সঃ; যিনি বাক্য কায় ও মনকে সংযত করিয়াছেন। নিত্যং=সদৈব; সর্ব্বদা। ধ্যানযোগপরঃ = চিত্তস্যাত্মাকার প্রত্যয়াবৃত্তির্ধ্যানং আত্মাকার প্রত্যয়েন নিবৃর্ত্তিকতাপাদনং যোগঃ তৎপরঃ, তয়োরনুষ্ঠান-পরো ন তু মন্ত্রজপতীর্থযাত্রাদিপরঃ; চিত্তের আত্মাকার প্রত্যয়বৃত্তির নাম ধ্যান, চিত্তের আত্মাকার প্রত্যয় জন্য নিবৃর্ত্তিকতা সম্পাদনের নাম যোগ, এই উভয় বিষয়ে তৎপর, সর্ব্বদা ধ্যানযোগানুষ্ঠানপরায়ণ, মন্ত্র জপ তীর্থাদিযাত্রাপরায়ণ নহে। বৈরাগ্যং=দৃষ্টাদৃষ্টবিষয়েষু বৈতৃষ্ণং; দৃষ্টাদৃষ্টবিষয়ে স্পৃহাশূন্য। সমুপাশ্রিতঃ=সম্যক্ নিশ্চলত্বেন নিত্যমাশ্রিতঃ; সুদৃঢ়ভাবে আশ্রিত। ভূত্বা=হইয়া।

ব্রহ্মপদ লাভের যোগ্য জ্ঞাননিষ্ঠাবিশিষ্ট মহাত্মাদিগের বিবরণ কীর্ত্তন করিতেছেন।

যিনি মনুষ্য সমাজ পরিত্যাগ করিয়া জনশূন্য গিরি নদীকূল অরণ্য গুহা ইত্যাদিতে অবস্থান করেন, যিনি শাস্ত্রনিষিদ্ধ দ্রব্য ভোজন ও নিদ্রালস্যাদিজনক গুরু ভোজন করেন না যিনি যম নিয়ম আসনাদি অষ্টাঙ্গ যোগসাধনদ্বারা বাক্য দেহ ও মনকে সংযত করিয়াছেন, যিনি সেই সর্ব্বলোকত্রাতা হরির দ্বিভুজ মূর্ত্তির ধ্যানে সর্ব্বদা নিরত, অর্থাৎ সামান্য অধি-

অহঙ্কারং বলং দর্পং, কামং ক্রোধং পরিগ্রহম্।
বিমুচ্য নির্ম্মমঃ শান্তো, ব্রহ্মভূয়ায়কল্পতে ॥ ৫৩ ॥

অহঙ্কারং বলং দর্পং কামং ক্রোধং পরিগ্রহং বিমুচ্য, নির্ম্মমঃ, শান্তঃ (সন্ সঃ) ব্রহ্মভূয়ায় কল্পতে ॥ ৫৩ ॥

অহঙ্কার বল দর্প কাম ক্রোধ পরিগ্রহ ত্যাগ করিয়া নির্ম্মম ও শান্তভাবাপন্ন হন তিনি ব্রহ্ম সাক্ষাৎকারের উপযুক্ত ॥ ৫৩ ॥

53. Abandoning egoism, impatience, arrogance, desire and wrath rejecting charities, devoid of affections, and tranquil such a man becometh fit to be one with the Brahman.

---

কারীর মন্ত্র জপ ও তীর্থাদি গমন কার্য্যে যিনি তৎপর নহেন এবং যিনি আত্মাতিরিক্ত বিষয়ে স্পৃহাশূন্য এবম্ভূত ব্যক্তি অনিমাদি অষ্টবিভূতিসম্পন্ন ব্রহ্মকে অনুভব করিতে সমর্থ হন ॥৫২॥

52. The Lord continues His recitation of the blessed condition which precedes emancipation in which the embodied-soul sees the universal-soul. The Yogee is fond of living in solitude amidst the most sublime manifestations of nature *e, g.* lofty mountains, large rivers, towering trees, flowery groves, foaming cataracts and running brooks &c. Living there he is very abstemious in his food, he lives on ripe-fruits and roots, abstaining a diet which is essential and carnal ( vide verses 9 and 10 Book XVII ). He is subdued in mind, in speech and body, he thinks little of worldly affairs, talks little and works little. Sitting in solitude, living on roots and fruits, with his mind, body and speech all controlled, the Brahmachári constantly fixes his mind in the contemplation of the universal-soul. This universal-soul is represented by the figure of the Saviour Sreekrishna, to which he fixes his mental vision. In this way he lives perfectly unattached to worldly objects.

স্বামী ॥ ততঃ চ অহঙ্কারং ইতি। বিরক্তঃ অহং ইত্যাদ্যহঙ্কারং বলং—দুরাগ্রহং, দর্পং যোগবলাৎ উন্মার্গ প্রবৃত্তিলক্ষণং, প্রারব্ধবশাৎ অপ্রাপ্যমানেষু অপি বিষয়েষু কামং ক্রোধং পরিগ্রহং চ বিমুচ্য—বিশেষেণ ত্যক্ত্বা, বলাৎ আপন্নেষু নির্ম্মমঃসন্ শান্তঃ—পরমাং উপশান্তিং প্রাপ্তঃ, ব্রহ্মভূয়ায়—ব্রহ্মাহং ইতি নৈশ্চল্যেন অবস্থানায় কল্পতে—যোগ্যঃ ভবতি॥৫৩॥

জ্ঞাননিষ্ঠস্য বিশেষণমুপসংহরতি ; জ্ঞাননিষ্ঠ ব্যক্তির গুণ সকল উপসংহার করিতেছেন।

অহঙ্কারং=দেহাভিমানং ; মহাকুলপ্রসূতোঽহং মহতাং শিষ্যোঽতিবিরক্তোঽস্মি নাস্তি দ্বিতীয়ো মৎ সম ইত্যভিমানং ; আত্মাভিমান, আমি মহাকুলে জন্মিয়াছি, মহৎ ব্যক্তির শিষ্য, আমার ন্যায় সংসারে বিরক্ত আর দ্বিতীয় কেহই নাই এইরূপ অভিমান। বলং= অসদাগ্রহং ন শারীরং যস্য স্বাভাবিকত্বেন ত্যক্তুমশক্যত্বাৎ ; অশাস্ত্রবিহিত কার্য্যে আগ্রহ, কায়িক বল নহে, যে আগ্রহ সহজে পরিত্যাগ করা যায় না। দর্পং=হর্ষজন্যং মদং ধর্ম্মাতিক্রম করণং ; ধর্ম্মবিরোধি হর্ষ জন্য মত্ততা। কামং=বিষয়াভিলাষং ; শব্দাদি বিষয়ে অভিলাষ। ক্রোধং=দ্বেষং ; বিদ্বেষ ভাব। পরিগ্রহং = শরীরধারণার্থকমস্পৃহত্বেপি পরোপনীতং বাহ্যোপকরণং ; স্পৃহাশূন্য হইয়া ও শরীর ধারণজন্য অন্যের প্রদত্ত দ্রব্যাদি গ্রহণ। বিমুচ্য = ত্যক্ত্বা ; পরিত্যাগ করিয়া। নির্ম্মমঃ=নির্গতমমভাবঃ ; অহম্ মামেতি ভাব পরিশূন্য। শান্তঃ = চিত্তবিক্ষেপরহিত। ব্রহ্মভূয়ায় = ব্রহ্মসাক্ষাৎকারায় ; ব্রহ্মসাক্ষাৎকারের জন্য। কল্পতে=সমর্থোভবতি ; উপযুক্ত হয়।

জ্ঞাননিষ্ঠ যোগীর বিশেষণ সকল উপসংহার করিতেছেন। তিনি অহঙ্কার, দুরাগ্রহ, পার্থিব বিষয়ে অভিলাষ, দ্বেষ, এবং অন্যের প্রদত্ত দ্রব্যাদি গ্রহণ ইত্যাদি বিমোচনপূর্ব্বক অহংমামেতি বুদ্ধি পরিত্যাগ করিয়া চিত্তবিক্ষেপাদির অভাবজনিত মনের শান্তিলাভ করিয়াছেন। এতাদৃশ জ্ঞাননিষ্ঠ সন্ন্যাসী ব্রহ্মে নিশ্চলভাবে অবস্থান করিতে যোগ্য হন। তিনি সমস্ত পরিগ্রহ অর্থাৎ শাস্ত্রবিধি অনুসারে শিখা সূত্র পরিত্যাগ করিয়া দণ্ডকমণ্ডলু কৌপীন কন্থা ধারণ করত পরমহংস পরিব্রাজক হইয়া ধর্ম্মের মাহাত্ম্য নানা দেশে প্রচার করেন, কি নির্ম্মল দেশে বাস করিয়া ব্রহ্ম লাভের উপযুক্ত হন ॥ ৫৩॥

53. This verse should be read with the two preceding verses. The Lord concludes the description of the *Yogee* who has become fit to see the *Brahman.* He completes the recitation of the blessed condition wherein the Shannya'shi realizes the charming fact that all is Brahman, সর্ব্বং খল্বিদং ব্রহ্ম। He is devoid of egoism—an idea of self-glorification under which the egotist thinks very high of himself, such thoughts as he is descended from a high family, he is the disciple of a great saint and that he has been able to cut off all worldly ties, do not come to his mind. He is devoid of impatience or eagerness to do an evil—বলং। This does not include physical strength. He is dovoid of arrogance—দর্পং which the commentators explain as a sort of ecstacy or frenzy under which the restraints imposed by religion are exceeded. He is devoid of worldly affections—কামং and malice—ক্রোধং, he is devoid of the pairs of opposites. He has

ব্রহ্মভূতঃ প্রসন্নাত্মা, ন শোচতি ন কাঙ্ক্ষতি।
সমঃ সর্ব্বেষু ভূতেষু, মদ্ভক্তিং লভতে পরাম্ ॥ ৫৪ ॥

ব্রহ্মভূতঃ প্রসন্নাত্মা ন শোচতি ন কাঙ্ক্ষতি, সর্ব্বেষু ভূতেষু সমঃ (সন্) পরাং মদ্ভক্তিং লভতে ॥ ৫৪ ॥

ব্রহ্মে অবস্থিত প্রসন্নচিত্ত পুরুষ শোক বা আকাঙ্ক্ষা করেন না; তিনি সকল ভূতে সমভাবাপন্ন হইয়া আমাতে শ্রেষ্ঠ ভক্তি লাভ করেন ॥ ৫৪ ॥

54. Thus being at one with the Brahman, his mind bright in purity, he neither grieveth nor longeth, the same towards all things, he obtaineth supreme devotion in Me.

given up all his belongings, he has abandoned all external signs, such as the sacred thread of the twice-born—the emblem of a profession, the keeping of a tuft of hair on the head &c. He has in fact become a Shannya´shi by wearing the rag and holding the rod, and the cup of worship and covering himself by a quilt. He does not accept any alms whatever; but subsists on roots and fruits which come in his way unasked for. He is devoid of all thoughts of "mine" and is of a serene temperament ie his mind does not wander after earthly objects.

স্বামী ॥ ব্রহ্মাহং ইতি নৈশ্চল্যেন অবস্থানস্য ফলং আহ ব্রহ্মভূতঃ ইতি। ব্রহ্মভূতঃ—ব্রহ্মণি অবস্থিতঃ, প্রসন্নচিত্তঃ—নষ্টং ন শোচতি ন চ অপ্রাপ্তং কাঙ্ক্ষতি, দেহাদ্যভিমানাভাবাৎ। অতএব সর্ব্বেষু অপি ভূতেষু সমঃ সন্ রাগদ্বেষাদিকৃতবিক্ষেপাভাবাৎ সর্ব্বভূতেষু মদ্ভাবনা লক্ষণাং পরাং মদ্ভক্তিং লভতে ॥ ৫৪ ॥

কেন ক্রমেণ ব্রহ্মভূয়ায় কল্পতে; মুমুক্ষু কিপ্রকারে ব্রহ্ম সন্দর্শনের উপযুক্ত হন তাহা শ্রীভগবান্ কীর্ত্তন করিতেছেন।

ব্রহ্মভূতঃ=ব্রহ্মণ্যবস্থিতঃ; ব্রহ্মতে অবস্থিত। অথবা ব্রহ্মাস্মীতি দৃঢ়নিশ্চয়বান্ শ্রবণমননাভ্যাসাৎ; বেদান্তবাক্য বিচার ও শ্রবণ মনন অভ্যাসদ্বারা আমিই ব্রহ্ম এইরূপ দৃঢ় জ্ঞানবান্। প্রসন্নাত্মা = শুদ্ধচিত্তঃ শমদমাদ্যভ্যাসাৎ; শমদমাদি অভ্যাস বশতঃ পবিত্র অন্তঃকরণবিশিষ্ট। ন শোচতি=নষ্টায় ন সন্তপ্যতে; নষ্ট বস্তুর জন্য শোকে উদ্বিগ্ন হন না। ন কাঙ্ক্ষতি=নহি অপ্রাপ্তবিষয়াকাঙ্ক্ষাংকরোতি; ন হৃষ্যতীতি পাঠান্তরে; প্রাপ্তবিষয়ে

সন্তুষ্ট হন না; প্রাপ্ত হইয়া আনন্দিত হন না। সর্ব্বেষু ভূতেষু সমঃ=আত্মৌপম্যেন সর্ব্বত্র সুখং দুঃখঞ্চ তুল্যং পশ্যতি; নিজের ন্যায় সকল জীবের সুখ দুঃখ সমভাবে অনুভব করেন। পরাং=উত্তমাং জ্ঞানলক্ষণাং; শ্রেষ্ঠজ্ঞাননিষ্ঠা লক্ষণবিশিষ্ট। মদ্ভক্তিং = ময়ি পরমেশ্বরে ভক্তিং ভজনং; আমি পরমেশ্বর আমাতে ভক্তি। লভতে=অব্যবধানেন সাক্ষাৎকার ফলং প্রাপ্নোতি; সামীপ্য বশতঃ সাক্ষাৎকারস্বরূপ ফল লাভ করেন।

আত্মচিত্ত নিরত জ্ঞাননিষ্ঠ মহাত্মা কিপ্রকারে ব্রহ্ম সন্দর্শন করিয়া থাকেন তাহা শ্রীভগবান্ এই শ্লোকে বিবৃত করিতেছেন। ব্রহ্মে অবস্থিত মহাত্মা প্রসন্নচিত্ত হইয়া নষ্ট বস্তুর নিমিত্ত শোক ও অপ্রাপ্ত বস্তুতে আকাঙ্ক্ষা করেন না।

নাপ্রাপ্যমভিবাঞ্ছন্তি, নষ্টং নেচ্ছন্তি শোচিতুম্।
আপৎস্বপি ন মুহ্যন্তি, নরাঃ পণ্ডিত বুদ্ধয়ঃ॥

রাগ দ্বেষাদি না থাকায় তিনি সকল জীবকে আপনার ন্যায় জ্ঞান করেন। এইরূপ মহাত্মায় কর্ম্মযোগ, জ্ঞানযোগ ও ভক্তিযোগের একীকরণ হইয়া থাকে। সপ্তমাধ্যায়ের ষোড়শ শ্লোকে শ্রীভগবান্ বলিয়াছেন যে পীড়িত, জিজ্ঞাসু, অর্থাভিলাষী ও জ্ঞানী এই চতুর্ব্বিধ ব্যক্তি তাঁহাকে উপাসনা করিয়া থাকে। তন্মধ্যে আত্মজ্ঞানী উপাসক সর্ব্বশ্রেষ্ঠ। বর্ত্তমান শ্লোকে যে মহাত্মার বিষয় ব্যাখ্যা করা হইতেছে তিনিই সেই আত্মজ্ঞানী উপাসক। তাঁহার ক্রমমুক্তির কথা বলিতেছেন। প্রথমে বর্ণাশ্রম ধর্ম্মানুষ্ঠান করিয়া তাঁহার চিত্তশুদ্ধি হয়; চিত্তশুদ্ধি হইতে জ্ঞাননিষ্ঠা এবং জ্ঞাননিষ্ঠা হইতে কর্ম্মসন্ন্যাস। কর্ম্মসন্ন্যাসের পরিপাকাবস্থায় পরাভক্তির উদয় হইয়া থাকে। এই পরাভক্তিদ্বারা তিনি ইহজীবনেই মুক্তিলাভ করিয়া থাকেন। ভক্তিদ্বারা কর্ম্মক্ষয় হইলে কিপ্রকারে বলবৎ প্রারব্ধ বিনষ্ট হয় এবং সন্ন্যাসী জীবন্মুক্ত হন তাহা পর শ্লোকে কীর্ত্তন করিবেন। ভগবান্ অষ্টাদশ অধ্যায়ে সমগ্র গীতাশাস্ত্র আলোড়ন করিতেছেন। যাহা পূর্ব্ব পূর্ব্ব অধ্যায়ে বলিয়াছেন, তাহার সারাংশ এই অধ্যায়ে উল্লেখ করিতেছেন। এই শ্লোকে কর্ম্মসন্ন্যাসযোগ ও ধ্যানযোগের আভাস প্রদান করিতেছেন। পঞ্চম অধ্যায়ের ৩য় এবং ষষ্ঠাধ্যায়ের ২৭শ ও ৩২শ শ্লোক পাঠ করুন॥ ৫৪॥

54. The Lord having described the blessed condition in which the *Yogee* sees the Brahman, now proceeds to show how he obtains *Bhakti* towards him. The man who realizes the conception of the Brahman possess a transparently pure mind, he is beyond the influence of the pair of opposites, and he looks on all beings like himself, bright in purity (প্রসন্নাত্মা) is literally a mind which has beco pure by self-restraint. Owing to its

ভক্ত্যা মামভিজানাতি, যাবান্ যশ্চাস্মি তত্ত্বতঃ।
ততো মাং তত্ত্বতো জ্ঞাত্বা, বিশতে তদনন্তরম্ ॥ ৫৫ ॥

ততঃ ভক্ত্যা ( অহং ) যাবান্ যঃ চ অস্মি ( ইতোহহং ) মাং তত্ত্বতঃ অভিজানাতি তত্ত্বতঃ জ্ঞাত্বা তদনন্তরং মাং বিশতে ( চ ) ॥ ৫৫ ॥

তৎপরে ভক্তিদ্বারা আমাকে সর্ব্বব্যাপী এবং সচ্চিদানন্দ এই প্রকার স্বরূপতঃ অবগত হইয়া এবং স্বরূপতঃ পরিণামে আমাতেই প্রবেশ করে ॥ ৫৫ ॥

55. Then by supreme devotion "I am all-pervading and I exist in this wise" truly knowing Me and truly conceiving Me entereth into Me hereafter.

brightness it is capable of reflecting the true image of the Lord, the same towards all things—সর্ব্বভূতেষু সমঃ is literally the same towards all things in other words he looks on all things with an equal eye. In the next verse the Lord shews how by *Bhakti*, emancipation is obtained even in this world.

স্বামী॥ ততশ্চ ভক্ত্যা ইতি। তয়া চ পরয়া ভক্ত্যা তত্ত্বতঃ মাং অভিজানাতি, কথংভূতং যাবান্—সর্ব্বব্যাপী যঃ চ অস্মি সচ্চিদানন্দঘনঃ, তথাভূতং ততঃ চ মাং এবং তত্ত্বতঃ জ্ঞাত্বা তদনন্তরং তস্য জ্ঞানস্য উপরমে সতি মাং বিশতে পরমানন্দরূপঃ ভবতি ইত্যর্থঃ ॥৫৫॥

নমু সমাধিসাধ্যেন পরমভক্ত্যাত্মকেন জ্ঞানেন কিং অপূর্ব্বমবাপ্যতে তত্রাহ ; পরমভক্তিদ্বারা সমাধি জ্ঞানযোগে কি ফল প্রাপ্ত হওয়া যায় তাহাই বলিতেছেন।

ততঃ=তদনন্তরং ; তৎপরে অর্থাৎ পরমাভক্তি লাভ করিয়া। ভক্ত্যা=নিদিধ্যাসনাত্মকয়া জ্ঞাননিষ্ঠয়া ; শ্রবণ মনন নিদিধ্যাসন স্বরূপ জ্ঞাননিষ্ঠাদ্বারা। তত্ত্বতঃ=যথার্থতঃ ; যথার্থরূপে। যাবান্=( যাবত্ প্রথমার এক বচন ) যত প্রকার অর্থাৎ অহমুপাধিকৃতবিস্তরভেদঃ ; আমি এইরূপে উপাধিভেদে অসংখ্যরূপে বিভিন্ন। অহং যঃ অস্মি=সর্ব্বোপাধিভেদোহভিগত উত্তম পুরুষঃ আকাশকল্পঃ ; সর্ব্বপ্রকার উপাধিভেদে বিভিন্ন অর্থাৎ আকাশের ন্যায় উত্তম পুরুষ। মাং=পরমেশ্বরং ; পরমেশ্বরকে। অভিজানাতি = সাক্ষাৎকরোতি ; সামীপ্যবশতঃ সন্দর্শন করেন। তত্ত্বতঃ জ্ঞাত্বা = অহমস্যাখণ্ডানন্দাদ্বিতীয় ব্রহ্মেতি সাক্ষাৎকৃত্য ; সর্ব্বব্যাপী আনন্দময় অদ্বিতীয় ব্রহ্মকে সন্দর্শন করিয়া। তদনন্তরং=বলবৎপ্রারব্ধকর্ম্মভোগেন দেহত্যাগানন্তরং ; অপরিহার্য্য অদৃষ্টজনিত কর্ম্মভোগাব-

সানে স্থূলদেহ পরিত্যাগ করিয়া। অথবা জ্ঞানস্তোপরমে; জ্ঞানের পরিপাকাবস্থায়। মাং—পরমাত্মানং; পরমাত্মাকে। বিশতে=(আর্ষঃ প্রয়োগঃ; আর্ষপ্রয়োগ) প্রবিশতি; প্রবেশ করেন। অথবা অজ্ঞান তৎকার্য্যনিবৃত্তৌ সর্ব্বোপাধিশূন্যতয়া তদ্রূপ এব ভবতি; গুণ সকলের কার্য্য হইতে বিমুক্ত হইয়া সর্বপ্রকার উপাধিরহিত হইয়া স্বারূপ্য মুক্তি প্রাপ্ত হন।

ভক্তিযোগের পরিপাকাবস্থায় জ্ঞানযোগী কি অপূর্ব্ব ফললাভ করেন তাহা শ্রীভগবান্ এই শ্লোকে কীর্ত্তন করিতেছেন। ভক্তিযোগে আরোহণ করিয়া শ্রবণ মনন নিদিধ্যাসন-দ্বারা ভক্ত প্রথমতঃ পরমাত্মাকে "যাবান্" অর্থাৎ ভিন্ন ভিন্ন উপাধিভেদে সর্ব্বব্যাপী অবলোকন করেন, এবং তৎপরে পরমাত্মা যে ভাবে অবস্থান করিতেছেন "অহং যঃ অস্মি", তাহা সন্দর্শন করেন। ধ্যানস্থ যোগীদিগের মানসনয়নে শ্রীকৃষ্ণ দেহধারীরূপে প্রতীয়মান হইলেও শ্রেষ্ঠ ভক্তের চক্ষে তিনি ঘন আনন্দ, নির্গুণ, উপাধিশূন্য নিরাকার অনাদি স্বরূপে উপলব্ধি হন। ভক্তিযোগে অবস্থিতযোগী শ্রীকৃষ্ণাখ্য পরমাত্মাকে এইরূপ অবগত হইয়া ভোগাবসানে ইহজীবনেই জীবন্মুক্ত হন এবং দেহত্যাগে সর্ব্ব আনন্দময় পরমধামে গমন করেন। কর্ম্মক্ষয় না হইলে ভোগের অবসান হয় না। ভোগের অবসান ভিন্ন চিত্তশুদ্ধি হয় না। চিত্তশুদ্ধি না হইলে পরাভক্তির উদয় হয় না এবং পরাভক্তি ভিন্ন ব্রহ্মসাক্ষাৎকার হয় না। তজ্জন্য বলবৎ প্রারব্ধ কি উপায়ে ক্ষয় হইবে তাহা শ্রীভগবান্ বর্ত্তমান শ্লোকে নির্দ্দেশ করিলেন। শ্রবণ মনন নিদিধ্যাসনদ্বারা তত্ত্বতঃ তাঁহাকে অবগত হইতে পারিলেই পূর্ব্বজন্মার্জ্জিত সংস্কার তিরোহিত হয়॥ ৫৫॥

55. The construction of this verse is rather intricate. The Lord in very plain language shews what the man of devotion finally gets. He shews step by step how by doing one's duty, one may eventually obtain true happiness which is the be-all and end-all of our existence. Devotion (Bhakti) in its highest sense is styled "পরাভক্তি"; according to the Baishnabas its living representation is Sree-Ra'dhica who renounced her house, parents, a loving husband for the sake of the Saviour. All the qualifications described in verses 51, 52 and 53 apply to her. The *Yogee* firmly fixed in supreme devotion perceives God in His twofold nature viz (i) how extended I am যাবান্ which literally means expanded in various shapes and (ii) how I exist meaning one without shapes. Having conceived the soul in this wise the true devotee finds Nirba'na in Him when he abandons his earthly coil and enters into Him hereafter—মাং বিশতে literally mean entereth into My essence ie obtains beatitude in God.

সর্ব্বকর্ম্মাণ্যপি সদা, কুর্ব্বাণো মদ্ব্যপাশ্রয়ঃ।
মৎপ্রসাদাদবাপ্নোতি, শাশ্বতং পদমব্যয়ম্ ॥ ৫৬ ॥

( যঃ ) সর্ব্বকর্ম্মাণি সদা কুর্ব্বাণঃ অপি মদ্ব্যপাশ্রয়ঃ ভবতি ( সঃ ) মৎপ্রসাদাৎ, শাশ্বতং অব্যয়ং পদং অবাপ্নোতি ॥ ৫৬ ॥

যিনি সকল কর্ম্ম সর্ব্বদা অনুষ্ঠান করিয়াও আমার শরণাগত হন, তিনি আমার প্রসাদে সনাতন অব্যয় পদ লাভ করেন ॥ ৫৬ ॥

56. He who even continually performing all his actions, taketh Me as his refuge, obtaineth by My grace the eternal highest abode.

---

স্বামী ॥ স্বকর্ম্মভিঃ পরমেশ্বরারাধনাৎ উক্তং মোক্ষপ্রকারং উপসংহরতি সর্ব্বকর্ম্মাণি ইতি। সর্ব্বাণি—নিত্যানি নৈমিত্তিকানি চ কর্ম্মাণি পূর্ব্বোক্তক্রমেণ সর্ব্বদা কুর্ব্বাণঃ মদ্ব্যপাশ্রয়ঃ—অহং এব ব্যপাশ্রয়ঃ আশ্রয়নীয়ঃ ( ন তু স্বর্গাদিফলং ) যস্য সঃ মৎপ্রসাদাৎ শাশ্বতং অনাদি অব্যয়ং নিত্যং সর্ব্বোৎকৃষ্টং পদং প্রাপ্নোতি ॥ ৫৬ ॥

জ্ঞাননিষ্ঠয়ৈব মোক্ষসম্ভবান্ন কর্ম্মানুষ্ঠানসিদ্ধিরিত্যাশঙ্ক্যাহ; জ্ঞাননিষ্ঠাদ্বারা মোক্ষ সম্ভব; কেবল কর্ম্মানুষ্ঠানদ্বারা মুক্তি হইতে পারে কি না এইরূপ সন্দেহ অপনয়ন মানসে শ্রীভগবান্ এই শ্লোকের অবতারণা করিলেন।

যঃ = কর্ম্মী; কর্ম্মাধিকারী। সর্ব্বকর্ম্মাণি = সর্ব্বাণি কর্ম্মাণি বর্ণাশ্রমরূপ ধর্ম্মাণি বিহিতলৌকিকাণি বা; বর্ণাশ্রমোচিত বিহিত ও লৌকিক কর্ম্ম সকল। সদা কুর্ব্বাণঃ অপি = পূর্ব্বোক্তপ্রকারেণ সর্ব্বস্মিন্ কালে অনুতিষ্ঠন্নপি; পূর্ব্বোক্ত প্রকারে সকল সময়ে অনুষ্ঠান করিলেও। মদ্ব্যপাশ্রয়ঃ = অহং বাসুদেবঃ ঈশ্বরোব্যপাশ্রয়ঃ আশ্রয়নীয়োযস্য সঃ; আমি বাসুদেব যাহার আশ্রয়স্থান। মৎপ্রসাদাৎ = মমেশ্বরস্যানুগ্রহাৎ; আমি পরমেশ্বর, আমার অনুগ্রহ বশতঃ। শাশ্বতং = নিত্যং বৈষ্ণবং; চিরন্তন বৈষ্ণব। অব্যয়ং = সর্ব্বোৎকৃষ্টং; সর্ব্বশ্রেষ্ঠ। পদং = মাং; আমাকে। অবাপ্নোতি = প্রাপ্নোতি; প্রাপ্ত হন।

জ্ঞাননিষ্ঠাদ্বারা মুক্তিলাভ হয়, তাহা পূর্ব্বে বলা হইয়াছে। প্রথমতঃ বর্ণাশ্রমধর্ম্মোচিত কর্ম্মদ্বারা অন্তঃকরণ শুদ্ধি হয় তৎপর জ্ঞানোদয় হইলে কর্ম্মসন্ন্যাস; কর্ম্মসন্ন্যাসে ভক্তি লাভ, ভক্তিতে মুক্তি এইরূপ ক্রমমুক্তির বিবরণ শ্রীভগবান্ ৫১ শ্লোক হইতে ৫৫ শ্লোক পর্য্যন্ত কীর্ত্তন করিলেন। এইক্ষণে অর্জ্জুনের মনে একটী সন্দেহ উপস্থিত হইল। ভগবান্ বলিয়াছেন:—

"আরুরুক্ষোর্মুনের্যোগং, কর্ম্ম কারণমুচ্যতে।
যোগারূঢ়স্য তস্যৈব, শমঃ কারণমুচ্যতে ॥"

যে পর্য্যন্ত চিত্তশুদ্ধি না হইবেক তাবৎ কর্ম্মানুষ্ঠানের প্রয়োজন। কিন্তু চিত্তশুদ্ধি হইলে কর্ম্মসন্ন্যাস অবশ্য কর্ত্তব্য। আবার বলিয়াছেন "নৈষ্কর্ম্মসিদ্ধিং পরমাং সন্ন্যাসেনাধিগচ্ছতি" অর্থাৎ সন্ন্যাসযোগানুষ্ঠান করিয়া যোগী পরমনৈষ্কর্ম্যরূপ সিদ্ধিলাভ করেন। কিন্তু "সহজং কর্ম্ম কৌন্তেয় সদোষমপি ন ত্যজেৎ" ইত্যাদিদ্বারা ক্ষত্রিয় ও বৈশ্যদিগের কর্ম্মসন্ন্যাসে অধিকার নাই তাহাও বলিয়াছেন। এমতাবস্থায় অর্জ্জুনের মনে সংশয় উপস্থিত হইল যে অন্তঃকরণ শুদ্ধ হইলে তাহার পক্ষে কি কর্ত্তব্য। তিনি কি কর্ম্মানুষ্ঠান বা কর্ম্মসন্ন্যাস অবলম্বন করিবেন? এইরূপ সন্দেহ নিরাশ জন্য বর্ত্তমান শ্লোকের অবতারণা করিলেন। শ্রীভগবান্ বলিলেন "আমিই আশ্রয়নীয়"। এইরূপ জ্ঞান করিয়া যোগী নিত্যনৈমিত্তিক সমস্ত ক্রিয়াকলাপ পূর্ব্বোক্তক্রমে নির্ব্বাহ করত মৎপ্রসাদে শাশ্বত অব্যয় পদ প্রাপ্ত হন। অন্তঃকরণশুদ্ধি পর্য্যন্ত বর্ণাশ্রমোচিত কর্ম্ম করিয়া যোগী তৎপরে সমস্ত কর্ম্ম ভগবচ্চরণে সমর্পণ করত কর্ম্মফলাশা সম্যক্ প্রকারে পরিত্যাগ করিয়া শাস্ত্রবিহিত নিত্যনৈমিত্তিক কর্ম্মানুষ্ঠান করিলেই ইহজীবনেই মুক্তিলাভ করিতে পারেন। মুক্তিলাভের জন্য কর্ম্মসন্ন্যাস না করিলে হয় না এমত নহে, কেবল কর্ম্মানুষ্ঠান করিয়া জনকাদি রাজর্ষিগণ মুক্তিলাভ করিয়াছেন। শ্রীভগবান্‌কে একমাত্র আশ্রয়স্থান মনে করিয়া যদি যোগী তাঁহার অনুষ্ঠিত সমস্ত কর্ম্ম তাঁহাকে অর্পণ করেন তবে তিনি জনকাদির ন্যায় ইহজীবনেই জীবন্মুক্ত হইতে পারেন। ইহসংসারে থাকিয়াও সর্ব্বপ্রকার বিহিতকর্ম্মানুষ্ঠান করিয়াও মুক্তিলাভ করা যায় তাহা ভগবান্ বলিতেছেন। যে কর্ম্ম ভগবানের তুষ্টি অর্থাৎ উপাসনা জন্য "কৃষ্ণার্পণমস্তু" বুদ্ধি দ্বারা সম্পাদিত হয় তাহার বন্ধনশক্তি থাকে না ॥ ৫৬ ॥

56. It has been said that abandonment of actions must precede the attainment of the final goal; because all works devotional and ceremonial, have a binding effect. The Lord said in verse 3 Book VI, that work is the only method of attaining the Yoga of perfection and abandonment of work is to be practised when the mind has become pure. Again the Lord said in verse 49 of the present Book "He goeth to the supreme perfection by renunciation." Again while praising work He said "Nature-born *Karma* should never be renounced" by this and other declarations the Lord gave as His opinion that abandonment of work is not for Kshattriyas and Vaishyas. It is the special religion of the Bra'hmanas. Disturbed by these declarations which seemed to him as inconsistent, a doubt sprang in His disciple's mind "Whether a twice-born not being a Bra'hmana is required to abandon *Karma* for emancipation—or he may reach the final goal by doing his own duties. To answer such a mental

চেতসা সর্ব্বকর্ম্মাণি, ময়ি সংন্যস্য মৎপরঃ।
বুদ্ধিযোগমুপাশ্রিত্য, মচ্চিত্তঃ সততং ভব ॥ ৫৭ ॥

( ত্বং ) চেতসা সর্ব্বকর্ম্মাণি ময়ি সংন্যস্য মৎপরঃ ( সন্ ) বুদ্ধিযোগং উপাশ্রিত্য সততং মচ্চিত্তঃ ভব ॥ ৫৭ ॥

তুমি চিত্তদ্বারা সমস্ত কর্ম্ম আমাতে সমর্পণ পূর্ব্বক মৎপরায়ণ হইয়া বুদ্ধিযোগ আশ্রয় করত নিরন্তর আমাতে আসক্ত হও ॥ ৫৭ ॥

57. Offering mentally all actions to Me, thinking Me the highest goal and resorting to the religion of equality, fix thy heart on Me always.

query, Sreekrishna puts forward this verse—which is one of the main doctrines of the Geetha´. One can reject blessedness here and hereafter by saintly doing his own duties however humble they might be. But this work should be done under the protection of God. The worker in all his dealings should carry out God's injunctions as revealed in the Sha´stras. Works done without desiring fruits and without egoism have no binding effect. Hence the *Yogee* who continually works for the good of man for pleasing God alone obtaineth the blessed abode.

স্বামী ॥ যস্মাৎ এবং তস্মাৎ চেতসা ইতি। সর্ব্বাণি কর্ম্মাণি চেতসা ময়ি সংন্যস্য—সমর্প্য, মৎ পরঃ—অহং এব পরঃ প্রাপ্যঃ পুরুষার্থঃ যস্য, সঃ ব্যবসায়াত্মিকয়া বুদ্ধ্যা যোগং উপাশ্রিত্য সততং—কর্ম্মানুষ্ঠান কালে অপি, ব্রহ্মার্পণং ব্রহ্মহবিঃ ইতি ন্যায়েন ময়ি এব চিত্তং যস্য তথাভূতঃ ভব ॥ ৫৭ ॥

যস্মান্মদৈক শরণতামাত্রং মোক্ষসাধনং ন কর্ম্মানুষ্ঠানং কর্ম্মসন্ন্যাসোবা তস্মাদাহ; যেহেতু আমার শরণাগত হইবামাত্র মুক্তিলাভ হইয়া থাকে কর্ম্মানুষ্ঠান অথবা কর্ম্মসন্ন্যাসের প্রয়োজনাভাব তজ্জন্য বলিতেছেন।

ত্বং = ক্ষত্রিয়ঃ। চেতসা = বিবেকবুদ্ধ্যা; আত্মজ্ঞানদ্বারা। সর্ব্বকর্ম্মাণি = দৃষ্টাদৃষ্টার্থানি বৈদিকলৌকিকানি কর্ম্মাণি; বেদোক্ত ও লৌকিক অদৃষ্ট বা দৃষ্ট ফলজনক কর্ম্ম সকল। ময়ি—বাসুদেবাখ্যে ঈশ্বরে। সংন্যস্য = যৎকরোষি যদশ্নাসীত্যুক্তন্যায়েন সমর্প্য; যাহা অনুষ্ঠান কর, যাহা ভোজন কর এইরূপ কর্ম্মজাত সমর্পণ করিয়া। মৎ পরঃ সন্—অহং ভগবান্ বাসুদেবঃ এব পরঃ প্রিয়তমোযস্য সঃ; ভগবান্ বাসুদেব যাহার প্রিয়তম এইরূপে

ভগবৎপরায়ণ হইয়া। বুদ্ধিযোগং=পূর্ব্বোক্ত সমত্ববুদ্ধিলক্ষণং যোগং; পূর্ব্বকথিত সমত্ব-বুদ্ধিবিশিষ্ট যোগ। উপাশ্রিত্য=অনন্যশরণতয়া স্বীকৃত্য; একমাত্র উপায় মনে স্থির করিয়া। সততং = কর্ম্মানুষ্ঠানকালে; নিত্যনৈমিত্তিক কার্য্য সকল অনুষ্ঠান করিবার সময়ে। মচ্চিত্তঃ ভব=ময়ি ভগবতি বাসুদেবে এব চিত্তং যস্য তাদৃশোভব; আমার একান্ত ভক্ত হও।

পূর্ব্ব শ্লোকোক্ত ভগবৎপরায়ণযোগের বিষয় বিস্তার করিতেছেন। ভগবানকে চিত্ত সমর্পণ করিয়া সকল বস্তুকে সমনয়নে দর্শন করত—

যৎ কৃতং যৎ করিষ্যামি, তৎসর্ব্বং ন ময়াকৃতং।
ত্বয়া কৃতন্তু ফলভুক্, ত্বমেব পরমেশ্বর ॥

আমি যাহা করিয়াছি, যাহা করিব, সেই সমস্ত আমাকর্ত্তৃক সম্পন্ন নহে, তাহা তুমিই করিয়াছ, হে পরমেশ্বর! সেই সেই কার্য্যের ফলভাগীও তুমিই বট, এইরূপে সমস্ত কর্ম্মফল তাঁহাকে সমর্পণ কর।

কর্ম্মফলাশা পরিত্যাগ করিলে সিদ্ধি বা অসিদ্ধির কোনই আশঙ্কা থাকিবে না। কর্ম্মানু-ষ্ঠান অথবা কর্ম্মসন্ন্যাস কিছুই করা হইল না। এইরূপ ভগবৎপরায়ণ ব্যক্তির নিকট আত্ম-সংযম অতি সহজ। ফলতঃ আত্মসংযম ভিন্ন শান্তিলাভ হয় না এবং ভগবৎপরায়ণতা না হইলে আত্মসংযমও হয় না। যে মহাত্মা তাঁহার জীবনের সমস্ত কর্ম্ম শ্রীভগবানকে সমর্পণ করিয়া অনুষ্ঠান করেন তিনি অমঙ্গল কোন কর্ম্মই করিতে পারেন না। কেন না তিনি জানেন যে ভগবান্ কোন পাপ কর্ম্ম বা শাস্ত্রে নিষিদ্ধ কর্ম্ম গ্রহণ করিবেন না। যেমন সৌরভশূন্য পুষ্প ভগবানের অর্চ্চনায় প্রদত্ত হয় না, তদ্রূপ অকর্ম্ম বা অশুদ্ধ চিন্তা শ্রীভগবানের চরণাম্বুজে প্রদত্ত হইতে পারে না। সমস্ত কর্ম্ম শ্রীভগবানের চরণে সমর্পণ করিতে উপদেশ দিতেছেন। যখন সকল কর্ম্ম ভগবান্ কদাচ গ্রহণ করিবেন না তখন যিনি ভগবৎপরায়ণ-যোগ অবলম্বন করিবেন তিনি সমস্ত কর্ম্ম এইরূপে অনুষ্ঠান করিবেন যে তাহা শ্রীভগবানে অর্পণ করা যায় ॥ ৫৭ ॥

57. The Lord expatiates on the religion of attachment to God—ভগবৎ-পরায়ণযোগ। By this Yoga alone without the intricate procedure of going through Pra'na'ya'm &c the aspirant may attain the highest bliss. The essence of this Yoga has been explained in the preceeding verse.

মচ্চিত্তঃ সর্ব্বদুর্গাণি, মৎপ্রসাদাত্তরিষ্যসি।
অথ চেত্ত্বমহঙ্কারান্, ন শ্রোষ্যসি বিনঙ্ক্ষ্যসি ॥ ৫৮ ॥

ত্বং মচ্চিত্তঃ ( সন্ ) মৎপ্রসাদাৎ সর্ব্বদুর্গাণি তরিষ্যসি। অথ চেৎ অহঙ্কারাৎ ন শ্রোষ্যসি ( তর্হি ) বিনঙ্ক্ষ্যসি ॥ ৫৮ ॥

তুমি মদ্গতচিত্ত হইলে আমার প্রসাদে দুঃখরাশি হইতে উত্তীর্ণ হইবে, আর যদি অহঙ্কার বশতঃ আমার বাক্যানুসারে কার্য্য না কর তবে বিনষ্ট হইবে ॥ ৫৮ ॥

58. Fixing thy mind on Me thou, by My grace shalt surmount all dangers. But if from egoism thou wilt not give ear thou wilt be ruined.

স্বামী ॥ ততঃ যৎ ভবিষ্যতি তৎ শৃণু—মচ্চিত্তঃ ইতি। মচ্চিত্তঃ সন্ মৎপ্রসাদাৎ সর্ব্বাণি অপি দুর্গাণি—দুস্তরাণি সাংসারিক দুঃখানি, তরিষ্যসি, বিপক্ষে দোষং আহ—অথ চেৎ—যদি, পুনঃ ত্বং অহঙ্কারাৎ—জ্ঞাতৃত্বাভিমানাৎ, মদুক্তং এবং ন শ্রোষ্যসি তর্হি বিনঙ্ক্ষ্যসি—পুরুষার্থাৎ ভ্রষ্টঃ ভবিষ্যসি ॥ ৫৮ ॥

ততঃ কিং স্যাদিতি; ভগবৎপরায়ণ হইলে কি হয় তাহা বলিতেছেন।

ত্বং—যুদ্ধাধিকারী ক্ষত্রিয়ঃ। মচ্চিত্তঃ—ভগবৎপরায়ণঃ; ভগবৎপরায়ণ। মৎপ্রসাদাৎ— আমার অনুগ্রহে। সর্ব্বদুর্গাণি—সর্ব্বাণি দুস্তরাণি কামক্রোধাদীনি সংসারদুঃখসাধনানি; সংসার দুঃখের কারণস্বরূপ সমস্ত দুস্তর কামক্রোধাদিকে। তরিষ্যসি—অনায়াসেনৈবাতিক্রমিষ্যসি; অবলীলাক্রমে উত্তীর্ণ হইতে পারিবে। অথ চেৎ—যদি তু; আর যদি। অহঙ্কারাৎ—পণ্ডিতোঽহমিতি গর্ব্বাৎ; আমি নিজেই পণ্ডিত খুব বুঝি এইরূপ গর্ব্ববশতঃ। ন শ্রোষ্যসি — মদ্বচনার্থং ন করিষ্যসি; আমার উপদেশানুসারে কার্য্যানুষ্ঠান না কর। তর্হি—তাহা হইলে। বিনঙ্ক্ষ্যসি—( বি+নশ্+স্যতি ) পুরুষার্থাদ্‌ভ্রষ্টো ভবিষ্যসি; সর্ব্ব পুরুষার্থ হইতে অধঃপতিত হইবে।

ভগবানের শরণাগত হইলে পরিণামে কি মহৎ ফল হয় তাহা এই শ্লোকে কীর্ত্তন করিতেছেন। ভগবানের চরণে আশ্রয়গ্রহণ করিলে তিনি সকল প্রকার দুঃখ হইতে জীবকে উদ্ধার করিয়া থাকেন। যে উত্তালতরঙ্গ মধ্যে প্রকাণ্ড অর্ণবযান অগ্রসর হইতে অসমর্থ, ক্ষুদ্র ক্ষুদ্র জলজীবী মৎস্যগণ, যাহারা জলের আশ্রয়গ্রহণ করিয়াছে, তাহারা, যদৃচ্ছাক্রমে তাহাতে বিচরণ করিয়া থাকে। যাহারা অহঙ্কারে প্রমত্ত হইয়া নিজ বলে আত্মসংযম করিতে অথবা ভবার্ণবপারে যাইতে ইচ্ছা করে, তাহারা কখনও কৃতকার্য্য হইতে পারে না। অথচ যাঁহারা অভিমানশূন্য হইয়া অবনত মস্তকে বাসুদেবের চরণে আশ্রয়গ্রহণ করেন

যদহঙ্কারমাশ্রিত্য, ন যোৎস্য ইতি মন্যসে।
মিথ্যৈষ ব্যবসায়স্তে, প্রকৃতিস্ত্বাং নিযোক্ষ্যতি ॥ ৫৯ ॥

---

যৎ অহঙ্কারং আশ্রিত্য "ন যোৎস্যে" ইতি মন্যসে তে এষঃ ব্যবসায়ঃ মিথ্যা ( যস্মাৎ ) প্রকৃতিঃ ত্বাং নিযোক্ষ্যতি ॥ ৫৯ ॥

যদি অহঙ্কারের বশীভূত হইয়া "আমি যুদ্ধ করিব না" এইরূপ মনন করিয়া থাক, তোমার এই সঙ্কল্প নিষ্ফল হইবে, কেননা প্রকৃতি তোমাকে নিযুক্ত করিবে ॥ ৫৯ ॥

59. If under the influence of egoism thou resolvest "I will not fight" vain is that resolve of thine, for thy nature would compel thee.

---

তাঁহারা সমস্ত বিপদ হইতে উত্তীর্ণ হন। অভিমানবশতঃ যদি অর্জ্জুন ভগবানের আদেশ পালন না করিয়া এই যুদ্ধ হইতে বিরত হন তবে তিনি নিশ্চয়ই বিনষ্ট হইবেন। অর্থাৎ ক্ষত্রিয় ধর্ম্মভ্রষ্ট হইয়া অধঃপতিত হইবেন ॥ ৫৮ ॥

58. The Lord herein describes the great blessing which one must obtain when he takes refuge in the Saviour-God in the shape of Ba'shudeba ( vide verse 11, Book IX ). As small fishes swim pleasantly even when the ocean, in which they have taken refuge, runs in waves which iron-clads cannot withstand, so the man of devotion who has taken refuge in the Lord tides over all dangers which the strongest cannot surmount. On the contrary if Arjuna would not do his duty in the battle-field inspite of the Lord's injunctions he is sure to come to grief.

স্বামী ॥ কামং বিনঙ্ক্ষ্যামি ন তু বন্ধুভিঃ যুদ্ধং করিষ্যামি ইতি চেৎ তত্র আহ—যদহঙ্কারং ইতি। মদুক্তং অনাদৃত্য কেবলং অহঙ্কারং অবলম্ব্য "যুদ্ধং ন করিষ্যামি" ইতি যৎ মন্যসে—ত্বং অধ্যবস্যসি, এষঃ তব ব্যবসায়ঃ মিথ্যা এব অস্বতন্ত্রত্বাৎ তব, তৎ এব আহ—প্রকৃতিঃ ত্বাং রজোগুণরূপেণ পরিণতা সতী নিযোক্ষ্যতি—যুদ্ধে প্রবর্ত্তয়িষ্যতি এব ॥ ৫৯ ॥

ননু নাশ এব শ্রেয়ান্ ন তু কদাপি বন্ধুভিঃ সহ যুদ্ধং কর্ত্তব্যমিতি চেৎ তদাহ; বিনষ্ট হওয়াও শ্রেয়ঃ তথাপি বন্ধুগণের সহিত যুদ্ধ করা উচিত নহে অর্জ্জুনের এই আশঙ্কায় বলিতেছেন।

যৎ—যদি। অহঙ্কারং—ধার্ম্মিকোঽহং ক্রূরং কর্ম্ম ন করিষ্যামীতি মিথ্যাভিমানং; আমি ধার্ম্মিক যুদ্ধরূপ ক্রূর কর্ম্ম করিব না এবম্প্রকার মিথ্যাভিমান। ন যোৎস্যে—যুদ্ধং ন

করিষ্যামি; যুদ্ধ করিব না। মন্যসে=নিশ্চয়ংকরোষি; মনে স্থির করিয়া থাকে। তে=তব; তোমার। ব্যবসায়ঃ=সঙ্কল্পঃ; অভিলাষ। মিথ্যা=নিস্ফলং; বৃথা। প্রকৃতিঃ=ক্ষত্রজাত্যারম্ভকো রজোগুণস্বভাবঃ; ক্ষত্রিয়জাতির রজোগুণ স্বভাব। নিযোক্ষ্যতি=প্রবর্ত্তয়িষ্যতি; প্রবর্ত্তিত করিবে।

অর্জ্জুন দ্বিতীয় অধ্যায়ে বলিয়াছিলেন যে মহানুভব গুরুজনকে নিহত করা অপেক্ষা ভিক্ষাদ্বারা জীবনধারণ করাও ভাল ইত্যাদি। তৎকালে তিনি যুদ্ধ করিব না বলিয়া তুষ্ণীভাব ধারণ করিয়াছিলেন। সেই অবস্থার বিষয় উল্লেখ করিয়া শ্রীভগবান্ এইমর্ম্মে বলিতেছেন "হে অর্জ্জুন "আমি ধর্ম্মাত্মা, ক্ষত্রিয়গণের প্রাণবিনাশক ক্রূর কর্ম্ম কখনও করিব না" এইরূপ অভিমানপরতন্ত্র হইয়া যদি যুদ্ধ করিবে না সঙ্কল্প করিয়া থাক সেই সঙ্কল্প তোমার বৃথা হইবেক কারণ ক্ষত্রিয়ের স্বভাবজাত প্রবৃত্তিদ্বারা উত্তেজিত হইয়া তুমি যুদ্ধে নিযুক্ত হইবে। আমার কৃপা বিনা জীব স্বাতন্ত্র্যভাব অবলম্বন করিতে পারে না। যন্ত্রারূঢ় কাষ্ঠপুত্তলিকার ন্যায় অনিচ্ছাসত্ত্বেও পূর্ব্ব প্রারব্ধ বশতঃ জীব কর্ম্মপরতন্ত্র হইয়া থাকে। অর্জ্জুন! তুমি রাজপুত্র; ব্রাহ্মণের ভিক্ষাটনাদি ধর্ম্মাবলম্বন করিতে ইচ্ছুক হইয়াছ কিন্তু তোমার নিজ স্বভাবের বিরুদ্ধে তুমি কার্য্য করিতে পারিবে না।"

ভীমসেন রাজা যুধিষ্ঠিরকে যুদ্ধে পরাঙ্মুখ দেখিয়া বলিয়াছিলেন :—

তস্মিন্ননির্জ্জিতে যুদ্ধে, প্রাণান্ যদি বিমোক্ষ্যসে।
অন্যৎ দেহং সমাস্থায়, ততস্তৈরপি যোৎস্যসে॥ ১৬ অঃ ২৩শ শান্তিপর্ব্ব।

যুদ্ধ জয় না করিয়া প্রাণ বিসর্জ্জন করিলেও পুনর্ব্বার দেহধারণ করিয়া তাহাদিগের সহিত তোমাকে যুদ্ধ করিতে হইবে। শ্রীভগবান্ বলিলেন "প্রারব্ধজনিত কর্ম্মপাশ ছেদন করা সহজ ব্যাপার নহে। তোমার নিজ বর্ণাশ্রমোচিত ধর্ম্মানুষ্ঠান করিতে করিতে যৎকালে ভক্তিযোগের আশ্রয়ে তুমি শুদ্ধচিত্ত ও জিতেন্দ্রিয় হইবে তখন তুমি যে কোন ধর্ম্ম অবলম্বন করিতে ইচ্ছা কর তাহাই করিতে সক্ষম হইবে। সেই অবস্থার কথা আমি "স্থিতপ্রজ্ঞ" ও "গুণাতীতের" লক্ষণ ব্যাখ্যাকালে বলিয়াছি। তুমি ঘোর সাংসারিক তোমার পক্ষে ব্রাহ্মণের ভিক্ষাটনাদি ধর্ম্ম অসম্ভব"॥ ৫৯॥

59. The Lord herein alludes to Arjuna's unwillingness to fight as described in Book II. The Lord in these lines shews that man virtually has got no free will until his mind is cleansed of all sins and he has attained the perfection of self-control, until then he is like the wooden dolls which the players move by strings. Arjuna being a born-soldier his own nature would compel him to war even though occasional reluctance would appear in his mind. Freedom from the effects of previous deeds can-

স্বভাবজেন কৌন্তেয়, নিবদ্ধঃ স্বেন কর্ম্মণা।
কর্ত্তুং নেচ্ছসি যন্মোহাৎ, করিষ্যস্যবশোঽপি তৎ ॥ ৬০ ॥

হে কৌন্তেয়! মোহাৎ যৎ কর্ত্তুং ন ইচ্ছসি তৎ (কর্ম্ম) স্বেন স্বভাবজেন নিবদ্ধঃ অপি অবশঃ করিষ্যসি ॥ ৬০ ॥

হে কুন্তীনন্দন! মোহবশতঃ যে যুদ্ধ করিতে ইচ্ছা করিতেছ না সেই যুদ্ধ নিজ স্বভাবজ গুণদ্বারা নিবদ্ধ হইয়া তোমাকে অবশ্যই করিতে হইবে ॥ ৬০ ॥

60. O son of Kunthi! that work, which under the influence of delusion thou desirest not to do, impelled by thy own nature, thou wilt involuntarily perform.

not be obtained until the mind is absolutely free from desire, wrath &c and until the devotee has placed his full reliance on the Lord.

স্বামী ॥ কিঞ্চ স্বভাবজেন ইতি। স্বভাবঃ—ক্ষত্রিয়ত্বহেতুঃ পূর্ব্বকর্ম্মসংস্কারঃ, তস্মাৎ জাতেন স্বীয়েন কর্ম্মণা শৌর্য্যাদিনা পূর্ব্বোক্তেন নিবদ্ধঃ—যন্ত্রিতঃ ত্বং মোহাৎ যৎ কর্ম্ম যুদ্ধলক্ষণং কর্ত্তুং ন ইচ্ছসি অবশঃ সন্ তৎ কর্ম্ম করিষ্যসি এব ॥ ৬০ ॥

প্রকৃতিং নিরূণোতি; ক্ষত্রিয়ের প্রকৃতির বিষয় বলিতেছেন।

মোহাৎ = স্বতন্ত্রোঽহং যথেচ্ছামি তথা সম্পাদয়িষ্যামীতি ভ্রমাৎ; আমি স্বাধীন ইচ্ছাক্রমে কর্ম্মানুষ্ঠান করিব এইরূপ চিন্তা ভ্রমবশতঃ; অবিবেকতঃ; অবিবেচনাবশতঃ। স্বেন = আত্মীয়েন; নিজের। স্বভাবজেন = শৌর্য্যাদিনা; শৌর্য্যাদিরূপ ক্ষত্রিয়ের স্বভাবদ্বারা। নিবদ্ধঃ = নিশ্চয়েন বদ্ধঃ; সম্যক্‌প্রকারে আবদ্ধ হইয়া। অবশঃ = অনিচ্ছন্নপি স্বাভাবিক ধর্ম্মপরতন্ত্রঃ; অনিচ্ছাসত্ত্বেও স্বধর্ম্মোচিত প্রবৃত্তিতে বশীভূত হইয়া।

পূর্ব্ব শ্লোকের বিস্তার করিয়া জীব স্বাধীন নহে তাহা প্রদর্শন করিতেছেন। জীবের সঙ্কল্পে কোন কার্য্য হয় না কারণ তাহার নিজ স্বভাবসিদ্ধ প্রকৃতি তাহাকে ইচ্ছার বিরুদ্ধে কার্য্যে নিযুক্ত করিয়া থাকে। স্মৃতি বলিয়াছেন :—

জানামি ধর্ম্মং ন চ মে প্রবৃত্তিঃ,
জানাম্যধর্ম্মং ন চ মে নিবৃত্তিঃ।
ত্বয়া হৃষীকেশ হৃদি স্থিতেন,
যথা নিযুক্তোঽস্মি তথা করোমি।

পূর্ব্বজন্মার্জ্জিত প্রারব্ধের অপরিহার্য্য বল।

ঈশ্বরঃ সর্ব্বভূতানাং, হৃদ্দেশেঽর্জ্জুন তিষ্ঠতি।
ভ্রাময়ন্ সর্ব্বভূতানি, যন্ত্রারূঢ়ানি মায়য়া ॥ ৬১ ॥

হে অর্জ্জুন! ঈশ্বরঃ মায়য়া যন্ত্রারূঢ়াণি ইব সর্ব্বভূতানি ভ্রাময়ন্ সর্ব্বভূতানাং হৃদ্দেশে তিষ্ঠতি ॥ ৬১ ॥

হে অর্জ্জুন! ঈশ্বর মায়াশক্তিদ্বারা যন্ত্রারূঢ়ের ন্যায় সকল প্রাণীকে ভ্রামিত করত সমস্ত প্রাণীর অন্তরে অবস্থান করিতেছেন ॥ ৬১ ॥

61. O Arjuna! the Lord seated in the hearts of all beings, causeth by delusion all creatures to revolve as if mounted on a machine.

---

অর্জ্জুন যে তাঁহার নিজ বর্ণাশ্রমোচিত ধর্ম্ম পরিত্যাগ করিয়া ব্রাহ্মণের ধর্ম্মানুষ্ঠান করিতে ইচ্ছা করিতেছেন সেই ইচ্ছা তাঁহার স্বভাবের বিরুদ্ধ। কেহই নিজ স্বভাব অতিক্রম করিতে পারে না। এই শ্লোকে "স্বভাব" শব্দদ্বারা স্বাভাবিক কর্ম্মপরতন্ত্রতা ও পরমেশ্বরপরতন্ত্রতা উভয়ই বুঝাইবে। নিজের স্বভাব ও ঈশ্বরের ইচ্ছার বিরুদ্ধে কেহই কার্য্য করিতে সমর্থ হয় না। এইরূপ প্রবল শক্তিসমন্বিত স্বভাবকে অতিক্রম করিবার জন্য শ্রুতি ও স্মৃতি নানাপ্রকার উপায় উদ্ভাবন করিয়াছেন। তন্মধ্যে কর্ম্মসন্ন্যাস ও ভগবৎপরায়ণযোগ এই দুইটী শ্রেষ্ঠ উপায়। ভগবানের শরণাগত হইলে জীব অবলীলাক্রমে এই স্বভাবের হস্ত হইতে পরিত্রাণ লাভ করিতে পারে ॥ ৬০ ॥

60. The Lord expatiates on the word "nature" in the foregoing verse. Arjuna's nature is Kshattriya's duty, which would certainly propel him to war. This nature is the off-shoot of the essential quality which predominates in the Kshattriya race. Even if Arjuna would not wish to fight, his essential nature would triumph over his inclination and impel him to war.

The Lord wishes to establish His point viz in this world the triune nature is the active principle which compels all the living beings to act according to their previous *Karma*. One who wishes to free himself from this *Karma*, must take refuge in the Lord who would eventually lead him to blessedness. A personal God always advising and leading men to rectitude is thus essentially necessary to enable them to transcend this triune nature.

স্বামী॥ তৎ এবং শ্লোকদ্বয়েন সাংখ্যাদিমতেন প্রকৃতিপারতন্ত্র্যং স্বভাবপারতন্ত্র্যং চ উক্তং ইদানীং স্বমতং আহ—ঈশ্বরঃ ইতি দ্বাভ্যাং। সর্ব্বভূতানাং হৃৎমধ্যে ঈশ্বরঃ অন্তর্যামী তিষ্ঠতি, কিং কুর্ব্বন্, সর্ব্বাণি ভূতানি মায়য়া—নিজশক্ত্যা, ভ্রাময়ন্—তৎ তৎ কর্ম্মসু প্রবর্ত্তয়ন্ যথা দারুযন্ত্রং আরূঢ়ানি কৃত্রিমাণি ভূতানি সূত্রধারঃ লোকে ভ্রাময়তি তদ্বৎ ইত্যর্থঃ। যদ্বা যন্ত্রাণি শরীরাণি, আরূঢ়াণি ভূতানি—দেহাভিমনিনঃ জীবান্ ভ্রাময়ন্ ইত্যর্থঃ। তথা চ শ্বেতাশ্বতরাণাং মন্ত্রঃ,

একোদেবঃ সর্ব্বভূতেষু গূঢ়ঃ সর্ব্বব্যাপী সর্ব্বভূতান্তরাত্মা।
কর্ম্মাধ্যক্ষ্যঃ সর্ব্বভূতাধিবাসঃ সাক্ষী চেতাঃ কেবলো নিগুর্ণশ্চেতি॥

অন্তর্যামি ব্রাহ্মণঞ্চ, য আত্মনি তিষ্ঠন্নাত্মানমন্তরোযময়তি যং আত্মা ন বেদ যস্যাত্মা শরীরং এষতে অন্তর্যাম্যমৃত ইত্যাদি॥ ৬১॥

সর্ব্বং হি ভূতজাতং সর্ব্বেশ্বরেণ ময়া পূর্ব্বকর্ম্মানুগুণ্যেন প্রকৃত্যনুবর্ত্তনে নিয়মিতং তৎ শৃণু; সমস্ত ভূতজাত পদার্থকে, আমি সর্ব্বেশ্বর, তাহাদিগের পূর্ব্বকর্ম্মানুসারে নিজ নিজ প্রকৃতিতে নিয়মিত করিতেছি।

ঈশ্বরঃ=ঈশনশীলোনারায়ণঃ সর্ব্বান্তর্যামী; অনুশাসনশক্তিবিশিষ্ট সর্ব্বান্তর্যামী নারায়ণ। মায়য়া = নিজশক্ত্যা; ত্রিগুণাত্মিকা নিজ শক্তিদ্বারা। যন্ত্রারূঢ়ানি ইব=সূত্র সঞ্চারাদি যন্ত্রারূঢ়ানি দারুনির্ম্মিত পুরুষাদীন্যত্যন্তপরতন্ত্রাণি ইব; রজ্জুদ্বারা আবদ্ধ যন্ত্রে আরূঢ় কাষ্ঠবিনির্ম্মিত অত্যন্ত পরাধীন পুত্তলিকার ন্যায়। সর্ব্বভূতানি=সমস্তং প্রাণিজগৎ; সকল প্রাণিবর্গ। ভ্রাময়ন্=প্রবর্ত্তয়ন্; প্রবর্ত্তিত করত। সর্ব্বভূতানাং=সর্ব্বেষাং প্রাণিনাং; সমস্ত প্রাণিগণের। হৃদ্দেশে=অন্তঃকরণে।

যচ্চ কিঞ্চিৎ জগৎ সর্ব্বং, দৃশ্যতে শ্রূয়তে পিবা।
অন্তর্বহিশ্চ তৎ সর্ব্বং, ব্যাপ্য নারায়ণঃ স্থিতঃ॥

তিষ্ঠতি=স্থিতিং লভতে; অবস্থান করে।

জীব সমস্ত কিপ্রকারে পূর্ব্ব জন্মার্জ্জিত কর্ম্মানুসারে নিজ নিজ গুণানুসরণ করিয়া থাকে তাহা শ্রীভগবান্ এই শ্লোকে কীর্ত্তন করিতেছেন। সূত্রধর যেমন যন্ত্রারূঢ় কাষ্ঠবিনির্ম্মিত পুত্তলিকাগণকে সূত্রদ্বারা যদৃচ্ছাক্রমে ভ্রমণ করায় তদ্রূপ পরমাত্মা মায়ারূঢ় জীবাত্মাকে সূত্ররূপ গুণদ্বারা ভ্রমণ করাইতেছেন। এই সূত্র ত্রিগুণান্বিত, সাত্ত্বিক, রাজসিক ও তামসিক। পুত্তলিকার নিজ নিজ কর্ম্মানুসারে সূত্রের উদ্ভব হয়। বর্ত্তমান শ্লোকের উপমাটী পূর্ণোপমা নহে, আংশিক মাত্র। সূত্রধর যেমন কাষ্ঠপুত্তলিকাকে ভ্রমণ করায় তদ্রূপ মায়াধিষ্ঠিত আত্মা জীবকে ঘুরাইতেছে। পূর্ব্বেই বলা হইয়াছে—

পুরুষঃ প্রকৃতিস্থোহি, ভুংক্তে প্রকৃতিজান্ গুণান্।
কারণগুণসঙ্গোঽস্য, সদসদ্‌যোনি জন্মসু॥ ২২শ শ্লোক ১৩ অঃ।

সূত্ররূপ গুণের সহিত আবদ্ধ থাকায় প্রকৃতিস্থ পুরুষ বিবিধ যোনিতে পরিভ্রমণ করি-

তমেব শরণং গচ্ছ, সর্ব্বভাবেন ভারত।
তৎপ্রসাদাৎ পরাং শান্তিং, স্থানং প্রাপ্স্যসি শাশ্বতম্ ॥৬২॥

ভোঃ ভারত! (ত্বং) তং ঈশ্বরং এব সর্ব্বভাবেন শরণং গচ্ছ। তৎপ্রসাদাৎ পরাং শান্তিং শাশ্বতং স্থানং (চ) প্রাপ্স্যসি ॥ ৬২ ॥

হে ভারত! তুমি সর্ব্বান্তঃকরণে সেই ঈশ্বরেরই শরণাগত হও তাঁহার প্রসাদে পরমশান্তি এবং নিত্যধাম প্রাপ্ত হইবে ॥ ৬২ ॥

62. O Bha'ratha! take shelter unto that Lord with all thy being, by His grace thou shalt obtain highest bliss and everlasting home.

তেছে। যেমন সূত্র হইতে পৃথক্ হওয়া মাত্র দারুনির্ম্মিত পুত্তলিকা আর ভ্রমণ করে না তদ্রূপ মায়ারূপ গুণের অতীত হইলে জীবাত্মাকে আর গুণানুসারে ভ্রমণ করিতে হয় না। সূত্ররূপিণী মায়া অথবা প্রবৃত্তি ভগবতীশক্তি; যিনি একমনে ভগবৎপরায়ণ হইয়া যোগানুষ্ঠান করেন তিনি মায়ার হস্ত হইতে মুক্ত হইয়া শান্তিপূর্ণ শাশ্বতধাম প্রাপ্ত হন। মায়াই এই ভ্রমণের কারণ, পুরুষ নির্গুণ ও নির্লিপ্ত হইলেও মায়াসঙ্গবশতঃ সূত্রধরের ন্যায় কার্য্য করেন ॥ ৬১ ॥

61. The Lord explains how perfectly a man is a slave to his *Karma* which is the result of previous deeds. As the players cause the wooden dolls to turn about by strings attached to them so the active energy of the Lord by the help of this triune nature causes all creatures to revolve on the axis of their *Karma*. The strings in the play represent the three qualities.

স্বামী ॥ তং ইতি। যস্মাৎ এবং সর্ব্বে জীবাঃ পরমেশ্বরপরতন্ত্রাঃ তস্মাৎ অহঙ্কারং পরিত্যজ্য সর্ব্বভাবেন—সর্ব্বাত্মনা, তং ঈশ্বরং এব শরণং গচ্ছ। ততঃ চ তস্য এব প্রসাদাৎ পরাং—উত্তমাং, শান্তিং স্থানং চ পারমেশ্বরং শাশ্বতং—নিত্যং প্রাপ্স্যসি ॥ ৬২ ॥

এতস্মায়া নিবৃত্তিহেতুমাহ; পূর্ব্বোক্ত শ্লোকের মায়ানিবৃত্তির কারণ বলিতেছেন।

ঈশ্বরং—জীবভাবেনাবস্থিতং পরমাত্মানং; জীবভাবে অবস্থিত পরমাত্মাকে। সর্ব্বভাবেন—সর্ব্বাত্মনা মনসাবাচা কর্ম্মণা চ; সকল প্রকার অর্থাৎ মনঃ বাক্য ও কার্য্যদ্বারা। শরণং=আশ্রয়ং সংসারসমুদ্রোত্তরণার্থং; সংসারসাগর হইতে উত্তীর্ণ হইবার জন্য আশ্রয়। গচ্ছ = প্রাপ্নুহি; প্রাপ্ত হইবে। তৎপ্রসাদাৎ = তস্যৈবেশ্বরস্যানুগ্রহাৎ; সেই ঈশ্বরের অনুগ্রহে। শাশ্বতং = নিত্যং। পরাং = প্রকৃষ্টাং; শ্রেষ্ঠ। শান্তিং—অবিদ্যা নিবৃত্তি-

রূপাৎ; অবিদ্যা নিবৃত্তিরূপ শান্তি। স্থানং—বিষ্ণোঃ পরমপদং; বিষ্ণুর পরমপদ অর্থাৎ বিষ্ণু।

সূত্ররূপ মায়া কি উপায়ে নিবারিত হয় এইরূপ প্রশ্নের উত্তরে শ্রীভগবান্ বলিতেছেন। যে ঈশ্বর সকল জীবের হৃদয়ে অধিষ্ঠিত থাকিয়া তাহাদিগের কর্ম্মানুসারে ফল বিতরণ করিতেছেন, যিনি দুষ্টের দমন ও ধার্ম্মিকের পরিত্রাণ করিতেছেন, যাঁহার ঈশনশক্তি বলে পুণ্যাত্মা আনন্দময় জগতে ও পাপাত্মা নরকে পরিভ্রমণ করিতেছে সেই ঈশ্বরের শরণাপন্ন হও! তিনি জীবকে মায়ার হস্ত হইতে মুক্ত করিবেন।

কোন ভক্ত বলিয়াছেন :—

অপূর্ব্বেয়ং হরের্ম্মায়া, ত্রিগুণারজ্জু রূপিণী।
যয়া মুক্তো ন চলতি. বদ্ধো ধাবতি ধাবতি॥

ত্রিগুণাত্মিকা রজ্জুর ন্যায় ভগবন্মায়া অতি অপূর্ব্ব তাহার শক্তি অচিন্তনীয়। কারণ যিনি সেই মায়ারূপ ত্রিগুণাত্মিকা রজ্জু হইতে মুক্তিলাভ করিয়াছেন তাঁহার আর গতিশক্তি থাকে না অর্থাৎ সে অচলপ্রতিষ্ঠ, কিন্তু যিনি পূর্ব্বোক্ত মায়াময়ী রজ্জুবদ্ধ, সে ব্যক্তি অনবরত সংসারে ধাবিত হয় অর্থাৎ মুক্ত বদ্ধের ন্যায় এবং বদ্ধ মুক্তের ন্যায় ইহা এক নূতন দৃশ্য নহে কি?

যিনি কর্ম্মফলাশা সমস্তই ভগবচ্চরণে অর্পণ করিয়া তাঁহার নিত্যনৈমিত্তিক ক্রিয়াকলাপ সম্পাদিত করেন, মায়া তাঁহাকে স্পর্শ করিতে পারে না। অর্থাৎ তিনি ত্রিগুণের অতীত হইয়া মায়ামুক্ত হন॥ ৬২॥

62. Here the Lord concludes His teachings called the Geetha´. It is divided into 3 cantoes—each comprising six Books. The reader remembers that Geetha´ is an expansion of the word—তত্ত্বমসি ie "Be thou that." In the first canto the Lord explained what is meant by ত্বং ie the embodied-soul, the second canto described what is meant by তৎ ie universal-soul. The last canto dwelt on অসি ie how the embodied-soul can find the universal-soul. "Highest bliss" and "everlasting dwelling place" are but different words to express the same object viz the universal-soul. When the embodied-soul sees the *Purusha*, it never comes back to reincarnate. It lives for eternity in the blessed abode of the few. ঈশ্বরং is that principle of God by which He distributes amongst the living beings the fruits of their actions. It is explained by ঈশনশীলনারায়ণ ie the regulating motor, the words সর্ব্বভাবেন mean by mind, by body and by words ie with all being.

ইতি তে জ্ঞানমাখ্যাতং, গুহ্যাদ্‌গুহ্যতরং ময়া।
বিমৃশ্যৈতদশেষেণ, যথেচ্ছসি তথা কুরু ॥ ৬৩ ॥

ইতি গুহ্যাৎ গুহ্যতরং জ্ঞানং ময়া তে আখ্যাতং। এতৎ অশেষেণ বিমৃশ্য যথা ইচ্ছসি তথা কুরু ॥ ৬৩ ॥

এই গুহ্যাতিগুহ্য আত্মজ্ঞান আমি তোমার নিকট ব্যাখ্যা করিলাম। ইহা সম্যক্‌রূপে আলোচনা করিয়া যাহা ইচ্ছা হয় তাহাই কর ॥ ৬৩ ॥

63. Thus have I declared to thee this wisdom more mysterious than mystery. Having fully considered this, act as thou desirest.

---

স্বামী ॥ সর্ব্বগীতার্থং উপসংহরন্ আহ—ইতি ইতি। ইত্যনেন প্রকারেণ তে—তুভ্যং, সর্ব্বজ্ঞেন পরমকারুণিকেন ময়া জ্ঞানং আখ্যাতং—উপদিষ্টং, কথংভূতং গুহ্যাৎ—গোপ্যাৎ রহস্য মন্ত্রযোগাদিজ্ঞানাৎ অপি, গুহ্যতরং এতৎ ময়া উপদিষ্টং গীতাশাস্ত্রং অশেষতঃ, বিমৃশ্য—পর্য্যালোচ্য পশ্চাৎ যথা ইচ্ছসি তথা কুরু, এতস্মিন্ পর্য্যালোচিতে সতি তব মোহঃ নিবর্ত্তিষ্যতে ইতি ভাবঃ ॥ ৬৩ ॥

সর্ব্বগীতার্থমুপসংহরন্নাহ; সর্ব্বগীতাশাস্ত্রের অর্থ উপসংহার করিয়া বলিতেছেন।

ইতি = অনেনপ্রকারেণ; এইপ্রকারে। গুহ্যাৎ = গোপ্যাৎ, পরমরহস্যাৎ অপি; পরম রহস্য হইতে। গুহ্যতরং = অতিশয়েন গুহ্যং, রহস্যতরং; অতিশয় গোপনীয়। জ্ঞানং = আত্মমাত্রবিষয়ং মোক্ষসাধনং; মোক্ষসাধনোপযোগি আত্মজ্ঞান। ময়া = সর্ব্বজ্ঞেন পরমাত্মনা; সর্ব্বজ্ঞ পরমাত্মা আমাকর্ত্তৃক। তে = তুভ্যমত্যন্তপ্রিয়ায়; অত্যন্ত প্রিয় তোমাকে। আখ্যাতং = সমন্তাৎ কথিতং; সম্যক্‌প্রকারে ব্যাখ্যা করিয়াছি। এতৎ = মমোপদিষ্টং গীতাশাস্ত্রং; আমাকর্ত্তৃক উপদিষ্ট গীতাশাস্ত্র। অশেষেণ = সামস্ত্যেন সর্ব্বৈক বাক্যতয়া; একতা করিয়া সমুদায়। বিমৃশ্য = আলোচ্য; আলোচনা করিয়া। যথা ইচ্ছসি = স্বাধিকারানুরূপেণ; তুমি ক্ষত্রিয় তোমার কর্ত্তব্যোচিত।

শ্রীভগবান্ গীতাশাস্ত্র উপসংহার করিয়া তদীয় প্রিয় শিষ্য অর্জ্জুনকে বলিলেন "হে পার্থ! আমি এই অষ্টাদশ অধ্যায়াত্মক গীতাশাস্ত্র তোমার নিকট কীর্ত্তন করিলাম, তুমি এইক্ষণ আনুপূর্ব্বিক বিচার করিয়া যাহা কর্ত্তব্য বোধ হয় তাহা অনুষ্ঠান কর।" এই গীতাশাস্ত্র অতি গোপ্য, আত্মজ্ঞান হইতেও গোপনীয়; কারণ ইহাতে কর্ম্মযোগ হইতে সন্ন্যাসযোগ পর্য্যন্ত সমস্ত যোগ অর্থাৎ মানুষের যাবতীয় বিহিত কর্ম্ম বিবৃত হইয়াছে। শাস্ত্রে যাহাকে অকর্ম্ম বলে তাহাও ব্যাখ্যাত হইয়াছে। ইহাতে কর্ম্মযোগ, জ্ঞানযোগ, কর্ম্মসন্ন্যাসযোগ, ধ্যানযোগ, বিজ্ঞানযোগ, অক্ষরপরব্রহ্মযোগ, রাজবিদ্যারাজগুহ্যযোগ, বিভূতিযোগ, বিশ্বরূপদর্শনযোগ,

ভক্তিযোগ, ক্ষেত্রক্ষেত্রজ্ঞবিভাগযোগ, গুণত্রয়বিভাগযোগ, পুরুষোত্তমযোগ, দৈবাসুরসম্পদ্বিভাগযোগ, শ্রদ্ধাত্রয়বিভাগযোগ এবং মোক্ষযোগ সর্ব্বসমেত ১৬টী যোগের বিষয় বলা হইয়াছে। অন্তঃকরণ পরিশুদ্ধ না হওয়া পর্য্যন্ত সকল বর্ণ তাঁহাদিগের নিজ নিজ বর্ণাশ্রমোচিত কর্ম্মানুষ্ঠান করিবেন। অন্তঃকরণ শুদ্ধ হইলে অর্থাৎ শব্দাদি বিষয় সম্মুখে থাকিলেও মন তৎপ্রতি আকৃষ্ট বা বিকারপ্রাপ্ত না হইলে তৎকালে ব্রাহ্মণের কর্ম্মসন্ন্যাস ধর্ম্মানুষ্ঠান করিতে হইবে। অন্যান্য বর্ণের সন্ন্যাসে অধিকার নাই বলিয়া নিজ নিজ বর্ণাশ্রমোচিত ধর্ম্ম এবং নিষ্কামভাবে লোকের উপকারার্থ নিয়ত কর্ম্ম করিবেন। এই সময় মহাত্মা সকল দেহত্যাগ করিয়া ব্রাহ্মণকুলে জন্মগ্রহণ করিবেন ও সন্ন্যাস ধর্ম্মানুষ্ঠান করিয়া মুক্তিলাভ করিবেন। অর্থাৎ বিবিদিষা জন্মিলে গুরূপদিষ্ট হইয়া বেদান্তবাক্য বিচার করত শিখাসূত্র পরিত্যাগপূর্ব্বক বিবিক্ত দেশে বাস ইত্যাদি সর্ব্বকর্ম্মসন্ন্যাস অনুষ্ঠান করিয়া শ্রবণ মনন নিদিধ্যাসনদ্বারা আত্মসাক্ষাৎকার করিলে মোক্ষলাভ হয়। অথবা শুদ্ধান্তঃকরণ হইয়া ভগবদর্পণ বুদ্ধিদ্বারাও ব্রহ্মসাক্ষাৎকার হয়।

যন্ত্রারূঢ় কাষ্ঠপুত্তলিকাগণ যেমন সূত্রধরের ইচ্ছানুসারে চালিত হয় তদ্রূপ শ্রীভগবানের ইচ্ছায় কুরুক্ষেত্র মহা সমরক্ষেত্রে যোদ্ধৃগণ নিজ নিজ কুল ধ্বংস করিবার ইচ্ছায় দণ্ডায়মান হইয়াছিলেন তাঁহারা—

"যথা প্রদীপ্তং জ্বলনং পতঙ্গাঃ,
বিশন্তি নাশায় সমৃদ্ধবেগাঃ॥"

শ্রীভগবানের ইচ্ছায় দুর্য্যোধনের প্রতিজ্ঞা ও সমরক্ষেত্রে অর্জ্জুনের বিষাদ। শ্রীভগবান্ বলিতেছেন :—

"কালোঽস্মি লোকক্ষয়কৃৎ প্রবৃদ্ধো,
লোকান্ সমাহর্ত্তুমিহ প্রবৃত্তঃ।
* * * * *
ময়ৈবৈতে নিহতাঃ পূর্ব্বমেব,
নিমিত্তমাত্রং ভব সব্যসাচিন্॥"

শ্রীভগবান্ পূর্ব্বকর্ম্মানুসারে জীবগণকে কার্য্যে নিযুক্ত করিয়া তাঁহার অভীষ্টসাধন করিতেছেন। ইহাতে দ্বিবিধ কার্য্যের অনুষ্ঠান হইতেছে। জীবগণ কর্ম্মানুসা'র ফল পাইতেছে; ভগবানের অভীষ্টও সংসাধিত হইতেছে। ভগবান্ অর্জ্জুনের হৃদয়ক্ষেত্রে সমাসীন হইয়া তাঁহাদ্বারাই কুরুকুল ধ্বংস করিবেন এবং অর্জ্জুনও এইক্ষণ তাহাই করিবেন তাহা জানিয়াই বলিলেন "যথেচ্ছসি তথা কুরু" অর্থাৎ এই সম্বন্ধে অর্জ্জুনের কোন পৃথক্ ইচ্ছা নাই। ভগবানের যে ইচ্ছা অর্জ্জুনেরও সেই ইচ্ছা॥ ৬৩॥

63. Having finished the Geetha the Lord asks Arjuna to find out his best course. The Lord has chalked out his course in distinct lines and it

is for Arjuna now either to follow the course or depart from it. The Lord has described the duties of man in the course of 700 verses, divided into 18 Books, dwelling on the following religions or Yogas.

1. Religion by action. ( কর্ম্মযোগঃ )
2. Do by wisdom. ( জ্ঞানযোগঃ )
3. Do by Renunciation. ( কর্ম্মসন্ন্যাসযোগঃ )
4. Do by concentration. ( ধ্যানযোগঃ )
5. Do by conception. ( বিজ্ঞানযোগঃ )
6. Do on the indestructible and supreme. ( অক্ষরপরব্রহ্মযোগঃ )
7. Do on the supreme knowledge and supreme secret. ( রাজবিদ্যারাজগুহ্যযোগঃ )
8. Do by the heavenly perfections. ( বিভূতিযোগঃ )
9. Do on the vision of the universal-form. ( বিশ্বরূপদর্শনযোগঃ )
10. Do on the Bhakti. ( ভক্তিযোগঃ )
11. Do on the separation between the field and the knower of the field. ( ক্ষেত্রক্ষেত্রজ্ঞবিভাগযোগঃ )
12. Do on the separation of three qualities. ( গুণত্রয়বিভাগযোগঃ )
13. Do by attaining the Supreme. ( পুরুষোত্তমযোগঃ )
14. Do by the separation of the divine from the undivine. ( দৈবাসুরসম্পদ্বিভাগযোগঃ )
15. Do of the division of the threefold faith. (শ্রদ্ধাত্রয়বিভাগযোগঃ)
16. Do on Salvation. ( মোক্ষযোগঃ )

The Lord has pointed out that the final goal may be obtained by the faithful discharge of one's own duty however humble it may be. When the mind has become pure by such discharge, the Bra´hman, whose duty is to spread religion, should abandon work. While the Kshattriyas and others should not abandon work as abandonment does not fall within the range of their occupations ; but they should do the duties attached to their callings till the last day of their lives. After death they would reincarnate in the family of Bra´hmans and then by Renunciation they would obtain their final release. Salvation may also be obtained by doing one's duty without any desire for fruits when the duty is directed towards the worship

সর্ব্বগুহ্যতমং ভূয়ঃ, শৃণু মে পরমং বচঃ।
ইষ্টোঽসি মে দৃঢ়মিতি, ততো বক্ষ্যামি তে হিতম্ ॥ ৬৪ ॥

সর্ব্বগুহ্যতমং পরমং মে বচঃ ভূয়ঃ শৃণু। (ত্বং) মে দৃঢ়ং ইষ্টঃ অসি ইতি (মত্বা) ততঃ তে হিতং বক্ষ্যামি ॥ ৬৪ ॥

সর্ব্বাপেক্ষা গুহ্যতম অতি শ্রেষ্ঠ আমার উপদেশ পুনরায় শ্রবণ কর; তুমি আমার অতিশয় প্রিয়, তজ্জন্য তোমার মঙ্গল বলিতেছি ॥৬৪॥

64. Listen again to My words the most mysterious of all and supreme, thinking thee My most beloved I speak for thy benefit.

---

of the Lord and the good of others. These are infact the main teachings of the Geetha.

স্বামী ॥ অতি গম্ভীরং গীতাশাস্ত্রং অশেষতঃ পর্য্যালোচিতুং অশক্নুবতঃ কৃপয়া স্বয়ং এব তস্য সারং সংগৃহ্য কথয়তি সর্ব্বগুহ্যতমং ইতি ত্রিভিঃ। সর্ব্বেভ্যঃ অপি গুহ্যেভ্যঃ গুহ্যতমং মে বচঃ তত্র তত্র উক্তং অপি ভূয়ঃ—পুনরপি বক্ষ্যমাণং শৃণু, পুনঃ পুনঃ কথনে হেতুং আহ—দৃঢ়ং—অত্যন্তং, ইষ্টঃ—প্রিয়ঃ, অসি ইতি মত্বা, ততঃ এব হেতোঃ তে হিতং বক্ষ্যামি, যদ্বা, মমত্বং ইষ্টঃ অসি ময়া বক্ষ্যমাণং দৃঢ়ং সর্ব্বপ্রমাণোপেতং ইতি নিশ্চিত্য ততঃ তে বক্ষ্যামি ইত্যর্থঃ। দৃঢ়মতিঃ ইতি ক্বচিৎ পাঠঃ ॥ ৬৪ ॥

অতি গম্ভীরস্য গীতাশাস্ত্রস্যাশেষতঃ পর্য্যালোচনক্লেশনিবৃত্তয়ে কৃপয়া স্বয়ং এব তস্য সারং সংক্ষিপ্য কথয়তি; অতি গভীর অর্থযুক্ত গীতাশাস্ত্র সম্যক্প্রকারে পর্য্যালোচনা করা অতীব ক্লেশকর তজ্জন্য শ্রীভগবান্ কৃপা করিয়া স্বয়ংই তাহার সারতত্ত্ব সংক্ষেপে বলিতেছেন।

সর্ব্বগুহ্যতমং=গুহ্যাৎ কর্ম্মযোগাৎ গুহ্যতরং জ্ঞানমাখ্যাতমধুনা তু কর্ম্মযোগাত্তৎফলভূত জ্ঞানাচ্চ সর্ব্বস্মাদতিশয়েন রহস্যতমং; গোপ্য কর্ম্মযোগ হইতে জ্ঞানযোগ গোপ্যতর ইহা পূর্ব্বে কথিত হইয়াছে অধুনা সর্ব্বপ্রকার কর্ম্মযোগ ও তৎফলভূত জ্ঞানযোগ হইতেও রহস্য-তম। পরমং=সর্ব্বতঃ প্রকৃষ্টং; সর্ব্বাপেক্ষা উত্তম। মে=মম; আমার। বচঃ=বাক্যং; উপদেশ বাক্য। ভূয়ঃ=পুনঃ; অনুগ্রহ করিয়া পুনর্ব্বার বলিতেছি। দৃঢ়ং=অতিশয়েন; অত্যন্ত। ইষ্টঃ অসি = প্রিয়োঽসি; প্রিয় হইতেছ। ততঃ = তস্মাদ্ধেতোঃ; সেই কারণে। তে হিতং = তব পরং জ্ঞানপ্রাপ্তিসাধনং; তোমার শ্রেষ্ঠ জ্ঞান প্রাপ্তির উপায়।

অর্জ্জুন জিজ্ঞাসা না করিলেও শ্রীভগবান্ কৃপাপরবশ হইয়া অতি গম্ভীর গীতাশাস্ত্রের সারতত্ত্ব অতি সংক্ষেপে অর্জ্জুনকে বলিতেছেন।

মন্মনা ভব মদ্ভক্তো, মদ্যাজী মাং নমস্কুরু।
মামেবৈষ্যসি সত্যং তে, প্রতিজানে প্রিয়োঽসি মে ॥ ৬৫ ॥

( ত্বং ) মন্মনাঃ, মদ্ভক্তঃ, মদ্যাজী ভব, মাং নমস্কুরু, মাং এব এষ্যসি, তে সত্যং প্রতিজানে, হি মে প্রিয়ঃ অসি ॥ ৬৫ ॥

তুমি মচ্চিত্ত মদ্ভক্ত মমুপাসক হও, আমাকে নমস্কার কর, তাহা হইলে আমাকেই প্রাপ্ত হইবে, তোমার নিকট সত্য প্রতিজ্ঞা করিতেছি কেননা তুমি আমার প্রিয় হইতেছ ॥ ৬৫ ॥

65. Fix thy mind on Me, become My devotee, My worshipper, before Me prostrate thyself, then shalt thou attain Me only. I pledge word to thee for thou art dear to Me.

শ্রীভগবান্ বলিলেন হে অর্জ্জুন! তুমি আমার অতিশয় প্রিয় তজ্জন্য এই অতি গম্ভীর গীতাশাস্ত্রের সারতত্ত্ব কথা পুনর্ব্বার তোমার মঙ্গলার্থ বলিতেছি শ্রবণ কর। দুই শ্লোকে (৬৫ ও ৬৬) শ্রীভগবান্ এই গীতাশাস্ত্রের সারকথা বলিলেন। ইহা সর্ব্বগুহ্যতম; অর্থাৎ কর্ম্মযোগ গুহ্য, জ্ঞানযোগ গুহ্যতর এবং সর্ব্বপ্রকার কর্ম্মযোগ ও জ্ঞানযোগ এবং তাহাদিগের ফলভূত বিষয় হইতেও গুহ্যতম বিষয় বলিলেন। এই সমস্ত কথা অগ্রে বলা হইয়াছে এইক্ষণ পুনর্ব্বার বলিতেছেন। পুনর্ব্বার বলিবার কারণ এই যে অর্জ্জুন শ্রীভগবানের অত্যন্ত প্রিয়তম এবং তাঁহারই হিতের জন্য ইহা পুনঃ পুনঃ বলিতেছেন। অর্থাৎ অর্জ্জুনের উহা অনুষ্ঠান করা অতীব কর্ত্তব্য ॥ ৬৪ ॥

64. The Lord summarises the main doctrines of the Geetha in the two following verses. He hammers it into the head of Arjuna that in the crisis which has overtaken him he might not forget His instruction. The Lord's instruction regarding work is mysterious, that relating to the knowledge of soul is more mysterious; but the instruction which he is going to impart is most mysterious and supreme. O Arjuna! saith the Lord, thou art dearest to Me, hence for thy benefit I shall again repeat the most secret and supreme of My instructions so that by carrying it out thou mayest obtain bliss here and hereafter.

স্বামী॥ তৎ এব আহ—মন্মনাঃ ইতি। মন্মনাঃ মচ্চিত্তঃ ভব, মদ্ভক্তঃ—মদ্ভজনশীলঃ ভব, মদ্যাজী—মদ্যজনশীলঃ ভব, মাং এব নমস্কুরু, এবং বর্ত্তমানঃ ত্বং মৎপ্রসাদ লব্ধ-

জ্ঞানেন মাং এব এষ্যসি—প্রাপ্স্যসি, অত্র চ সংশয়ং মাকার্ষীঃ ত্বং হি মে প্রিয়ঃ অসি, অতঃ সত্যং যথা ভবতি এবং তুভ্যং অহং প্রতিজানে—প্রতিজ্ঞাং করোমি ॥ ৬৫ ॥

মন্মনাঃ=ময়ি ভগবতি বাসুদেবে মনোযস্য সঃ; ভগবান্ বাসুদেবে অর্পিতমনা। মদ্ভক্তঃ=প্রেম্ণা মদ্যনুরক্তঃ; প্রেমবশতঃ আমাতে অনুরক্ত। মদ্যাজী=মাং যষ্টুং পূজয়িতুং শীলং যস্য সঃ; আমার আরাধনাতৎপর। ভব=হও। মাং নমস্কুরু=কায়েনবাচা মনসা চ প্রহ্বীভবনেনারাধয়; শরীর বাক্য ও মনদ্বারা নম্রতা সহকারে আমাকে আরাধনা কর। মাং=ভগবন্তং বাসুদেবং; আমি শ্রীভগবান্ বাসুদেব, আমাকে। এষ্যসি=বেদান্তবাক্যজনিতেন মদ্বোধেন প্রাপ্স্যসি; বেদান্তবাক্যদ্বারা আমাকে জানিয়া প্রাপ্ত হইবে। তে=তুভ্যং; তোমার নিকট। সত্যং=যথার্থং। প্রতিজানে=প্রতিজ্ঞাং করোমি; আমি শপথ করিতেছি। হি=যস্মাৎ; যেহেতু। মে প্রিয়ঃ অসি=তুমি আমার প্রিয়।

গীতাশাস্ত্রের সারতত্ত্ব শ্রীভগবান্ বলিতেছেন। জীবাত্মা পরমাত্মার চিন্তনে মনঃ সমর্পণ করিবে; পরমাত্মাকেই ভজনা করিবে; তাঁহার জন্য যজ্ঞাদি অনুষ্ঠান করিবে এবং ভক্তি সহকারে তাঁহাকেই নমস্কার করিবে; এইরূপ ভক্তিপূর্ব্বক উপাসনাদ্বারা পরিণামে সমগ্র জগতে ব্রহ্ম সন্দর্শন ও ব্রহ্ম সংস্পর্শ সুখানুভব করিবে। শ্রীভগবান্ এই শ্লোকে গীতাশাস্ত্রের সমস্ত উপদেশ ৫টী পদদ্বারা সন্নিবিষ্ট করিলেন। "মন্মনাঃ" পদদ্বারা জীব ও ব্রহ্মে একীকরণরূপ অভেদভাব প্রদর্শন করিলেন, এই অভেদভাবই তত্ত্বমসি শব্দের অসি পদবাচ্য উপদেশ যাহা গীতার তৃতীয় ষট্‌কে লিখিত হইয়াছে। মদ্ভক্তঃ পদদ্বারা গীতার তৃতীয় ষট্‌কের জ্ঞাননিষ্ঠার লক্ষণযুক্ত ভক্তিযোগের বিষয় ইঙ্গিত করিলেন। "মদ্যাজী" পদদ্বারা নিষ্কাম বর্ণাশ্রমোচিত কার্য্যের আবশ্যকতা অর্থাৎ গীতার প্রথম ষট্‌কের কর্ম্মযোগের বিষয় ইঙ্গিত করিলেন। মদ্যাজী ও মাং নমস্কুরু পদদ্বয়দ্বারা ভগবানের কথা শ্রবণ, কীর্ত্তন, নাম ও রূপস্মরণ, পাদসেবন, অর্চ্চনা, দাস্য, সখ্য এবং আত্মসমর্পণ ভক্তির এই নববিধ লক্ষণ উল্লিখিত হইল। যেমন দর্পণাদি উপাধিশূন্য হইলে প্রতিবিম্ব প্রাপ্ত হয়, তদ্রূপ ভক্তিপূর্ব্বক উপাসনাদ্বারা জীবাত্মা, কল্পিতমিথ্যাভাবাপন্ন উপাধিশূন্য হইয়া ব্রহ্মত্ব লাভ করিয়া থাকে। শ্রীভগবান্ ভক্তির প্রাধান্য প্রদর্শন করিতেছেন, নবলক্ষণযুক্ত ভক্তির কোন না কোন লক্ষণযুক্ত হইয়া তাঁহার উপাসনা না করিলে তাঁহাকে প্রাপ্ত হওয়া যায় না তাহাই বিশেষরূপে বলিলেন। কর্ম্মযোগদ্বারা অর্থাৎ বর্ণাশ্রমোচিত কার্য্যানুষ্ঠানদ্বারা অন্তঃকরণ নির্ম্মল হইলে ভক্তিপূর্ব্বক ভগবদুপাসনাই মুক্তির একমাত্র কারণ ইহাই গীতাশাস্ত্রের সারমর্ম্ম ॥৬৫॥

65. In this verse the Lord summarises the instructions of the Geetha. In ancient days Marichi and other saints proclaimed that work—প্রবৃত্তিমার্গ was the means of salvation, on the other hand Shanaka and others held that Renunciation of work—নিবৃত্তিমার্গ was the only means of obtaining

সর্ব্বধর্ম্মান্ পরিত্যজ্য, মামেকং শরণং ব্রজ।
অহং ত্বাং সর্ব্বপাপেভ্যঃ, মোক্ষয়িষ্যামি মা শুচঃ ॥ ৬৬ ॥

ত্বং সর্ব্বধর্ম্মান্ পরিত্যজ্য একং মাং শরণং ব্রজ। অহং ত্বাং সর্ব্বপাপেভ্যঃ মোক্ষয়িষ্যামি, মা শুচঃ ॥ ৬৬ ॥

তুমি সকল প্রকার ধর্ম্ম পরিত্যাগ করিয়া কেবল আমারই শরণাগত হও। আমি তোমাকে সকল পাপ হইতে পরিত্রাণ করিব, তুমি শোক করিও না ॥ ৬৬ ॥

66. Forsaking all religions come unto Me alone for shelter ; I will release thee from all sins. Grieve not.

salvation. The first class followed the ceremonial and emotional parts of the Vedas, Karma and Bhakti-Kandas, while the latter class of saints followed the rationalistic part of the Vedas—Jnana-Kanda. The Lord reconciles all these doctrines in the Geethá and shows that both are needed for the salvation of man. He has followed the Vedánta and having torn asunder the dry ritualistic bonds of *Karma* has soared aloft in higher regions where Devotion, Renunciation and wisdom have blended together in harmony. The Lord has put great stress on the due performance of one's own duties and restricted Renunciation to Bráhmanas only. In this verse the Lord asks at first to fix the mind on Him thereby alluding to the union of the individual-soul with the Bráhman,—the subject matter of the dialogue in the 3rd canto comprising the last six Books. The Lord says "Become My devotee," thereby alluding to the union by Bhakti and the cognate subjects discussed from the 7th to the 13th Book. The Lord then says "Be My worshipper" referring to Karma-Yoga and the performance of one's duties as explained in the 1st canto, from 1st to the 6th Book. The Lord repeats these for the well-being of His disciple, Arjuna who is very dear to Him.

স্বামী ॥ ততঃ অপি গুহ্যতমং আহ—সর্ব্ব ইতি। মদ্ভক্ত্যা এব সর্ব্বং ভবিষ্যতি ইতি দৃঢ়বিশ্বাসেন বিধিকৈঙ্কর্য্যং ত্যক্ত্বা মদেকশরণঃ ভব, এবং বর্ত্তমানঃ কর্ম্মত্যাগ নিমিত্তং

পাপং স্যাৎ ইতি মা শুচঃ—শোকং মা কার্ষীঃ, অতঃ ত্বাং মদেকশরণং সর্ব্বপাপেভ্যঃ অহং মোক্ষয়িষ্যামি ॥ ৬৬ ॥

অধুনা তু ঈশ্বরঃ সর্ব্বভূতানাং হৃদ্দেশে তিষ্ঠতি তমেব সর্ব্বভাবেন শরণংগচ্ছেতি যদুক্তং তদ্বিবৃণোতি; শ্রীভগবান্ একষষ্ঠিতম শ্লোকে বলিয়াছেন সম্যক্‌প্রকারে সর্ব্বভূতের হৃদয়ে অবস্থিত ঈশ্বরের শরণাগত হও। অধুনা তাহার বিবরণ বলিতেছেন।

ত্বং = ভক্তিযোগাশ্রিতপুরুষঃ; ভক্তিযোগাশ্রিত পুরুষ। সর্ব্বধর্ম্মান্ = কেচিদ্বর্ণধর্ম্মাঃ কেচিদাশ্রমধর্ম্মাঃ কেচিৎ সামান্য ধর্ম্মা ইত্যেবং সর্ব্বানপি ধর্ম্মান্; কি বর্ণাশ্রম, কি আশ্রম-ধর্ম্ম, কি সামান্য সর্ব্বপ্রকার ধর্ম্ম। পরিত্যজ্য = সংন্যস্য; পরিত্যাগ করিয়া। একং মাং = একমদ্বিতীয়ং সর্ব্বধর্ম্মাণামধিষ্ঠাতারং ফলদাতারং চ ঈশ্বরং; অদ্বিতীয়, সকল ধর্ম্মের অধিষ্ঠাতা ও ফলদাতা ঈশ্বরকে। শরণং ব্রজ = প্রেমপ্রকর্ষেণ সর্ব্বানাত্মচিন্তাশূন্যয়া মনোবৃত্ত্যা তৈলধারাবদবিচ্ছিন্নয়া সততং চিন্তয়; প্রেমের আবেশে পরিপূর্ণ হইয়া সর্ব্বপ্রকার অনাত্ম-চিন্তাবিরহিত মনোবৃত্তিদ্বারা অনবচ্ছিন্ন তৈলধারার ন্যায় সর্ব্বদা চিন্তা কর। অহং = সর্ব্ব-ভূতানাং হৃদ্দেশে তিষ্ঠতি ঈশ্বরঃ; সকল প্রাণীর হৃদয়ে অধিষ্ঠিত বাসুদেবাখ্য ঈশ্বর। ত্বাং = দৃঢ়মতিং ত্বাং; দৃঢ়মতি তোমাকে। সর্ব্বপাপেভ্যঃ = সর্ব্বধর্ম্মাধর্ম্মবন্ধনরূপেভ্যঃ বন্ধুবধাদি-জনিত পাপেভ্যশ্চ; সর্ব্ব ধর্ম্মাধর্ম্ম বন্ধনরূপ কার্য্য এবং স্বজন বধাদি নিমিত্ত পাপ হইতে। মোক্ষয়িষ্যামি = অনাত্মভাব বিনাশপূর্ব্বকমাত্মভাবং প্রতিপাদয়িষ্যামীতি ভাবঃ; অনাত্মভাব বিনাশ করিয়া আত্মভাব প্রকাশ করিব। মা শুচঃ = শোকং মা কার্ষীঃ; শোক করিও না।

শ্রীভগবান্ একষষ্ঠিতম শ্লোকে বলিয়াছেন ঈশ্বর সর্ব্বভূতের হৃদয়ে অবস্থান করিয়া মায়া-শক্তিদ্বারা জীবকে ঘুরাইতেছেন। সেই ঈশ্বরের শরণাপত্তি ভিন্ন মুক্তি হয় না তাহাই বলিতেছেন। বর্ণধর্ম্ম, আশ্রমধর্ম্ম, সামান্যধর্ম্ম, বৈরাগ্যধর্ম্ম, শমদমাদি ধর্ম্ম ইত্যাদি যে সমস্ত ধর্ম্মের বিষয় কীর্ত্তন করিয়াছেন তাহা সমস্ত পরিত্যাগ করিয়া একমাত্র শ্রীভগবানের শরণাপত্তি অঙ্গীকার কর। সমস্ত ধর্ম্মের উদ্দেশ্য সাধিত হইল। শাস্ত্রে ত্রিবিধ নিষ্ঠার বিষয় কথিত হইয়াছে যথা—ব্রহ্মনিষ্ঠা, ঈশ্বরনিষ্ঠা ও ভগবন্নিষ্ঠা। যোগী কর্ম্ম ও জ্ঞানযোগ-পরায়ণ হইলে তাঁহার সেই ধর্ম্মকে ব্রহ্মনিষ্ঠা বলে। আবার জ্ঞান ও ধ্যানযোগপরায়ণ হইলে তাহাকে ঈশ্বরনিষ্ঠা বলে। কিন্তু কেবল পরাভক্তিযোগের আশ্রয় করিয়া ভগবান্ বাসু-দেবের শরণাগত হইলে তাহাকে ভগবন্নিষ্ঠা বলিয়া থাকে। বর্ত্তমান শ্লোকে এইরূপ ভগব-ন্নিষ্ঠা অবলম্বন করিতে উপদেশ দিতেছেন। নিজ নিজ বর্ণাশ্রমধর্ম্ম পরিত্যাগ করিতে বলিতেছেন না, কিন্তু ভগবানের শ্রীচরণে আশ্রয়গ্রহণ করিলে পাপ পুণ্য ধর্ম্মাধর্ম্ম সর্ব্বপ্রকার উপাধি জীবকে ক্রমে ক্রমে পরিত্যাগ করিয়া থাকে। সর্ব্বভক্তি রসায়নে ত্রিবিধ শরণাগতি প্রসিদ্ধ আছে। প্রথম যথা;—

"সত্যপি ভেদাপগমে নাথ! তবাহং মামকীনস্ত্বং,
সামুদ্রো হি তরঙ্গঃ, কচ নো সমুদ্রোতারঙ্গঃ॥"

হে নাথ! সত্য তোমাতে ও আমাতে কোনও ভেদ নাই তথাপি লোকে আমি তোমার বলে তুমি আমার এরূপ বলে না। কেননা সমুদ্রের তরঙ্গই বলিয়া থাকে তরঙ্গের সমুদ্র কেহ বলে না। "আমি ঈশ্বরের" এই প্রথম শরণাগতি। দ্বিতীয় শরণাগতি "ঈশ্বর আমার"

হস্তমুৎক্ষিপ্য যাতোঽসি, বলাৎকৃষ্ণ কিমদ্ভুতম্।
হৃদয়াদ্‌যদি নির্য্যাসি, পৌরুষং গণয়ামি তে॥"

ব্রজগোপিকারা বলিয়াছিলেন হে কৃষ্ণ! বলপূর্ব্বক হাত ছাড়াইয়া পলায়ন করিলে, কিন্তু আমাদিগের হৃদয় হইতে যাইতে পার তবে তোমার পৌরুষ বুঝিতে পারি।

এই স্থানে ঈশ্বরভক্তের এইরূপ শরণাগতির দৃষ্টান্ত প্রদর্শিত হইল। তৃতীয় শরণাগতি আমিই ঈশ্বর;—

সকলমিদমহঞ্চ বাসুদেব, পরমপুমান্ পরমেশ্বরঃ স একঃ
ইতি মতিরচলা ভবত্যনন্তে হৃদয়গতে ব্রজতান্ বিহায়দূরাৎ॥

যম তাঁহার দূতকে বলিয়াছিলেন রে দূত! "এই পরিদৃশ্যমান্ জগৎ এবং আমি বাসুদেব-স্বরূপ" এইরূপ অচল বিশ্বাস যাঁহার হৃদয়ে সর্ব্বদা বিদ্যমান্ তাঁহার নিকট তুমি কদাপি গমন করিও না। শ্রীভগবান্ গীতাশাস্ত্রের উপসংহার করিতেছেন।

"স্বকর্ম্মণা তমভ্যর্চ্চ্য, সিদ্ধিং বিন্দতি মানবঃ।"

এই কথা ষটচত্বারিংশ শ্লোকে বলিয়া কর্ম্মনিষ্ঠার উপসংহার করিয়াছেন। তদনন্তর পঞ্চপঞ্চাশৎ শ্লোকে—

"ততো মাং তত্ত্বতোজ্ঞাত্বা বিশতে তদনন্তরং"

এই বলিয়া কর্ম্মসন্ন্যাসযুক্ত জ্ঞাননিষ্ঠার উপসংহার করিলেন। বর্ত্তমান শ্লোকে "সর্ব্ব-ধর্ম্মান্ পরিত্যজ্য মামেকং শরণং ব্রজ" বলিয়া ভগবদ্ভক্তিনিষ্ঠার উপসংহার করিলেন॥ ৬৬॥

66. The Lord has been concluding the Geetha´ in this Book. In verse 46 by the words—"By worshipping Him in his own *Karma* a man winneth perfection" the Lord concluded the religion of *Karma.* By the words in verse 55—

"Having thus known My essence he hereafter entereth into Me" the Lord finished abandonment of action when fruits of wisdom are obtained and by this verse He concludes the Religion by devotion.

This verse has been interpreted in various ways and has caused much contention. I have taken the simple meaning. Renouncing all religions, viz the religion of work, religion of wisdom &c take refuge in the religion of Devotion. Depend upon the Lord and do your duty and you will be

ইদন্তে নাতপস্কায়, নাভক্তায় কদাচন।
ন চাশুশ্রূষবে বাচ্যং, ন চ মাং যোঽভ্যসূয়তি ॥ ৬৭ ॥

তে (উক্তং) ইদং (গীতার্থতত্ত্বং) কদাচন অপতস্কায় ন, অভক্তায় ন, অশুশ্রূষবে চ ন যঃ মাং অভ্যসূয়তি (তস্মৈ চ) ন বাচ্যং ॥ ৬৭ ॥

তোমার নিকট কথিত এই গীতার্থতত্ত্ব কখনও তপস্যাবিহীন, ভক্তিশূন্য এবং শুশ্রূষারহিত ব্যক্তিকে এবং যে আমাকে দ্বেষ করে তাহাকে বলিতে নাই ॥ ৬৭ ॥

67, This Geetha´ which I have revealed unto thee, should never be spoken to any one who is without austerity, who is without devotion, who is without love towards his teachers and who speaketh evil of Me.

---

saved. This verse is a corollary to the preceding verse and the two verses should be considered together. In plain words "Do thy duty honestly with devotion and a full reliance on God and God will do the rest."

A man can take shelter unto God in 3 ways ;—

( i ) I am God's : ( ii ) God is mine ; ( iii ) I am God.

( i ) My embodied-soul has risen from the universal-soul and I am as much a part of it as a wave is of the ocean. A wave rises from the ocean only to be merged with it.

( ii) When a man sees God everywhere in his happiness and distress, pleasure and pain, and in all his actions, he identifies his will with God's.

( iii ) When the seer perceives himself and the visible manifestation of this world as *One*, he becomes the same with the Brahman.

স্বামী ॥ এবং গীতার্থতত্ত্বং উপদিশ্য তৎসম্প্রদায় প্রবর্ত্তনে নিয়মং আহ—ইদং ইতি। ইদং গীতার্থতত্ত্বং, তে—ত্বয়া অতপস্কায়—ধর্ম্মানুষ্ঠানহীনায় ন বাচ্যং, ন চ অভক্তায়—গুরৌ ঈশ্বরে চ ভক্তিশূন্যায় কদাচিৎ অপি বাচ্যং, ন চ অশুশ্রূষবে—পরিচর্য্যাং অকুর্ব্বতে, বাচ্যং মাং—পরমেশ্বরং যঃ অভ্যসূয়তি—মনুষ্য দৃষ্ট্যা দোষারোপেণ নিন্দতি তস্মৈ চ ন বাচ্যং ॥৬৭॥

সমাপ্তঃ শাস্ত্রার্থঃ, শাস্ত্রসম্প্রদায়বিধিমধুনা কথয়তি ; গীতাশাস্ত্র উপসংহার করিয়া শ্রীভগবান্ অধুনা এই শাস্ত্র কোন্ সম্প্রদায় কর্ত্তৃক জ্ঞেয় তাহাই কীর্ত্তন করিতেছেন।

তে=তব; তোমার। উক্তং=সংসারবিচ্ছিত্তয়ে ময়া কথিতং; সংসারবন্ধন ছেদন জন্য আমাকর্ত্তৃক কথিত। ইদং=গীতার্থং; সর্ব্বশাস্ত্রার্থরহস্যং; সর্ব্বশাস্ত্রের সার সংগ্রহ-রূপ গীতাশাস্ত্র। কদাচন = কস্যামপ্যবস্থায়াং; কোন অবস্থাতে। অতপস্কায়= (ন + তপস্ + ক) তপোবিহীনায়; তপস্যাশূন্য ব্যক্তিকে। অভক্তায় = গুরৌদেবে চ ভক্তিরহিতায়; গুরু ও দেবতার প্রতি ভক্তি ও অনুরাগশূন্য ব্যক্তিকে। অশুশ্রূষবে= গুরৌদেবে চ পরিচর্য্যামকুর্ব্বতে; গুরু ও দেবতার প্রতি পরিচর্য্যাশূন্য ব্যক্তিকে। যঃ= আত্মপ্রশংসাদি দোষস্যারোপণেনেশ্বরত্বমসহমানঃ; আত্মপ্রশংসাদি দোষ আরোপণে ঈশ্বরত্ব পর্য্যন্তও সহ্য করিতে পারে না। ন বাচ্যং=ন বক্তব্যং; বলিবে না, ব্যবহিতেন সম্বধ্যতে; "বাচ্যং" এই পদের সহিত অতপস্কায় প্রভৃতি পদেরও ব্যবহিতভাবে অন্বয় হইল। মাং=(আর্যঃ মহ্যং) ভগবন্তং বাসুদেবং; ভগবান্ বাসুদেবকে। অভ্যসূয়তি= মনুষ্যমসর্ব্বজ্ঞত্বাদিগুণকং মত্বা দ্বেষ্টি; মানুষ সর্ব্বজ্ঞত্বাদিগুণশূন্য বলিয়া দ্বেষ করে। চকার=কদাচন ইত্যনুকর্ষণার্থঃ; কদাচন শব্দ বারংবার পাইবার জন্য চকার ব্যবহার করিতেছেন।

এত দূরে গীতাশাস্ত্র সমাপ্ত করিয়া শাস্ত্রসম্প্রদায়বিধি অর্থাৎ কোন্ সম্প্রদায় কর্ত্তৃক তাহা পাঠ্য, তাহা আলোচনা করিতেছেন। তপস্যাবিহীন, অভক্ত, দেবতা ও গুরুর প্রতি শুশ্রূষারহিত এবং শ্রীভগবান্‌কে দ্বেষ করে এই সকল ব্যক্তিদিগের নিকট এই আধ্যাত্মিক পরমোৎকৃষ্ট ও রহস্যময় গীতাশাস্ত্র কখনও বলিতে হইবে না। বাস্তবিক অনধিকারীর নিকট গীতাশাস্ত্রের ব্যাখ্যা নিতান্ত ভ্রমাত্মক, কারণ তাহাতে কোন প্রকার লাভ হয় না। প্রত্যুত বিপদ হইবার সম্পূর্ণ সম্ভাবনা। বাসুদেবকে যাঁহারা পূর্ণব্রহ্ম বলিয়া স্বীকার করেন না তাঁহাদের পক্ষে গীতার আলোচনা পণ্ডশ্রমমাত্র। অনেক বিষয় গীতায় লিখিত হইয়াছে যাহার প্রত্যক্ষ প্রমাণ অসম্ভব। যথা,—মৃত্যুর পরে জীবাত্মার কি প্রকার গতি হয় তাহার প্রত্যক্ষ প্রমাণ সম্ভব হইতে পারে না, অথচ গীতার নানা স্থানে এই বিষয়টী সুন্দররূপে বিবৃত হইয়াছে। ভগবানের বাক্যে বিশ্বাস ভিন্ন এই বিষয়ের প্রামাণ্যে উপায়ান্তর নাই। তজ্জন্য শ্রীভগবান্ এই শ্লোকে বলিলেন যে, তপস্যাবিহীন ব্যক্তিকে এই গীতাশাস্ত্র কখনও বলিতে নাই। "ন কদাচন বাচ্যং" পদটী অতপস্কায়, অভক্তায়, অশুশ্রূষবে এবং মাং অভ্যসূয়তি এই কয়েকটী পদের সহিত অন্বয় করিতে হইবেক। শ্লোকার্থ এইরূপ করিতে হইবেক; গীতা-শাস্ত্র তপস্যাবিহীন ব্যক্তিকে কদাপি বলিবে না। তপস্বী হইয়াও যদি অভক্ত হয় তাহা-কেও বলিবে না, তপস্বী ও ভক্ত হইয়াও যিনি দেবতা গুরুর প্রতি শুশ্রূষা না করেন তাঁহাকেও বলিবে না। তপস্বী, ভক্ত, গুরু শুশ্রূষাপর হইয়াও যদি বাসুদেবের দোষদর্শী হয় অর্থাৎ তাঁহাকে সর্ব্বজ্ঞ ও সর্ব্বশক্তিমান্ বলিয়া বিশ্বাস না করে তবে তাহার নিকটও গীতাশাস্ত্র কদাপি বলিবে না। গীতাতে সমস্তই শ্রীভগবানের বাক্য; তাঁহার প্রতি যাহার অচলা ভক্তি না থাকে তাহার পক্ষে গীতা পাঠ পণ্ডশ্রম মাত্র॥ ৬৭॥

য ইমং পরমংগুহ্যং, মদ্ভক্তেষ্বভিধাস্যতি।
ভক্তিং ময়ি পরাং কৃত্বা, মামেবৈষ্যত্যসংশয়ঃ ॥ ৬৮ ॥

যঃ ময়ি পরাং ভক্তিং কৃত্বা ইমং পরমং গুহ্যং ( গীতার্থতত্ত্বং ) মৎ-ভক্তেষু অভিধাস্যতি ( সঃ ) অসংশয়ঃ ( সন্ ) মাং এব এষ্যতি ॥ ৬৮ ॥

যিনি আমাতে একান্ত ভক্তিপরায়ণ হইয়া এই পরমরহস্য গীতার্থ-তত্ত্ব আমার ভক্তগণকে বুঝাইয়া দিবেন তিনি সংশয়শূন্য হইয়া আমা-কেই প্রাপ্ত হইবেন ॥ ৬৮ ॥

68. He who with unflinching devotion towards Me shall explain this supreme secret to My devotees he shall doubtless attain Me.

---

67. Having finished the Geetha´ proper, the Lord now explains the duty of the persons who have studied the subject. It should never be spoken to persons devoid of self-restraints, অতপস্কঃ (one without austerity) is literally one who is devoid of তপস্যা ; তপস্যা ( austerity ) is an extensive word and includes acts mental and bodily by which mind and body are kept under proper control. One who has no devotion in God, and reliance on His mercy and providence is styled অভক্তঃ। One who does not obey and bow down before his spiritual instructors is called অশুশ্রূষুঃ ; one who has the audacity to find faults with the omniscience and omnipotence of the Blessed Saviour Sree-Krishna and who curses His actions and words is called "মাং অভ্যসূয়তি"। To these men Geetha´ should never be spoken to.

স্বামী ॥ এতৈঃ দোষৈঃরহিতেভ্যঃ গীতাশাস্ত্রোপদেষ্টুঃ ফলং আহ-যঃ ইমং ইতি। মদ্ভক্তেষু অভিধাস্যতি—মদ্ভক্তেভ্যঃ যঃ বক্ষ্যতি সঃ ময়ি পরাং ভক্তিং করোতি ততঃ নিঃসংশয়ঃ সন্ মাং এব প্রাপ্নোতি ইত্যর্থঃ ॥ ৬৮ ॥

এবং সম্প্রদায়স্য বিধিমুক্ত্বা তস্য কর্তুঃ ফলমাহ ; গীতাসম্প্রদায়ের কর্তব্য কীর্তন করিয়া এই শ্লোকে ব্যাখ্যা-কর্তার ফল নির্ণয় করিতেছেন।

যঃ = সম্প্রদায়স্য প্রবর্তকঃ ; সম্প্রদায়ের উপদেষ্টা। ময়ি = ভগবতি ; ভগবানে। পরাং ভক্তিং কৃত্বা = ভগবতঃ পরমগুরোঃ শুশ্রূষৈবেয়ং ময়া ক্রিয়ত ইত্যেবং কৃত্বা ; শ্রীভগবান্ বাসুদেব আমার পরমগুরু, তাঁহাকেই আমার শুশ্রূষা করিতে হইবে এইরূপ নিশ্চয় করিয়া।

ইমং=আবয়োঃ সংবাদরূপং গ্রন্থং; আচার্য্য শিষ্যের কথোপকথনরূপ গ্রন্থ। পরমং= নিরতিশয় পুরুষার্থসাধনং; পরমপুরুষার্থসাধনোপযোগী। গুহ্যং = গোপ্যং, রহস্যার্থত্বাৎ সর্ব্বত্রপ্রকাশয়িতুমনর্হাং; গোপনীয়, অসাধারণ সংবাদাত্মক বলিয়া সকলের নিকট প্রকাশের অযোগ্য। মৎভক্তেষু=মাং ভগবন্তং বাসুদেবং প্রত্যনুরক্তেষু; আমি শ্রীভগবান্ বাসুদেব আমাতে অনুরক্ত ভক্তগণে। অভিধাস্যতি=(অভি + ধা + স্যতি) অভিতো গ্রন্থতোহর্থতশ্চ ধাস্যতি স্থাপয়িষ্যতি; সম্যক্‌প্রকারে গ্রন্থার্থ অর্পণ বা বর্ণন করেন। সঃ= গীতার্থোপদেষ্টা; গীতার্থের ব্যাখ্যাকর্ত্তা। অসংশয়ঃ (সন্)=নিঃসংশয় হইয়া। মাং এব=ভগবন্তং এব; আমি শ্রীভগবান্, আমাকে। এষ্যতি = মৎপদং লপ্স্যতে; আমার অর্থাৎ শ্রীভগবানের শ্রীচরণ লাভ করে।

গীতাসম্প্রদায়ের কি কর্ত্তব্য তাহা পূর্ব্ব শ্লোকে কীর্ত্তন করিয়া অধুনা গীতার্থ ব্যাখ্যাতার পুণ্যফল বলিতেছেন। যিনি বাসুদেবে ভক্তিপরায়ণ হইয়া এই পরমগুহ্য গীতার্থতত্ত্ব বুঝাইয়া দিবেন সেই উপদেষ্টা শ্রীভগবান্‌কেই লাভ করিবেন। অর্থাৎ ভগবানে স্বারূপ্য মুক্তি লাভ করিবেন। এই শ্লোকের অন্যবিধ অন্বয় কেহ কেহ করিয়া থাকেন, তাঁহাদের মতে "ময়ি পরাংভক্তিং কৃত্বা" পদটী "অসংশয়ঃ মাং এব এষ্যতি" পদের সহিত যোগ করিতে হইবে। তাহা হইলে শ্লোকার্থ এইরূপ হইবে। যে সম্প্রদায় প্রবর্ত্তক এই পরমরহস্য গীতার্থতত্ত্ব আমার ভক্তগণকে ব্যাখ্যা করিবেন তিনি আমাতে একান্ত ভক্তিপরায়ণ হইয়া নিশ্চয় আমাকেই প্রাপ্ত হইবেন। অর্থাৎ ভক্তিশূন্য হইয়া নিজ সম্মানের জন্য গীতা ব্যাখ্যা আরম্ভ করিলেও তিনি ব্যাখ্যার ফলস্বরূপ ভগবানের ভক্তি লাভ করিবেন এবং দেহান্তরে শ্রীবাসুদেবে স্বারূপ্য মুক্তিলাভ করিবেন। শ্রীভগবান্ গীতা ব্যাখ্যার ফল কীর্ত্তন করিলেন। গীতার্থ সম্যক্‌প্রকারে কৃষ্ণভক্তগণকে ব্যাখ্যা করিলে এই প্রকৃষ্ট ফল লাভ হইবে ॥ ৬৮ ॥

68. Having explained to whom the Geetha´ should not be spoken, the Lord now declares the fruits which the Geetha´-explainer obtains when he explains it to Lord's own devotees who do not fall under any of the four descriptions mentioned in the preceding verse. When the explainer with full devotion explains the Geetha´ to Lord's devotees, he obtains blessedness. Some commentators construct this verse in a different way. The phrase "With unflinching devotion towards Me" is connected with the concluding portion of the verse. Then the meaning will be—he who shall explain the supreme secret to My devotees, with unflinching devotion towards Me shall doubtless attain Me. This involves bad construction in grammar and makes the meaning vague. It means that the

ন চ তস্মান্মনুষ্যেষু, কশ্চিন্মে প্রিয়কৃত্তমঃ।
ভবিতা ন চ মে তস্মা, দন্যঃ প্রিয়তরোভুবি ॥ ৬৯ ॥

তস্মাৎ মনুষ্যেষু কশ্চিৎ মে প্রিয়কৃত্তমঃ ন চ ( অস্তি, ভবিতা ) তস্মাৎ মে অন্যঃ প্রিয়তরঃ চ ভুবি ন ( অস্তি ) ভবিতা ॥ ৬৯ ॥

এবং উক্ত ব্যক্তি অপেক্ষা মনুষ্য মধ্যে আমার অত্যন্ত পরিতোষদাতা কেহই নাই এবং তাঁহা হইতে আমার অন্য প্রিয়তর ব্যক্তিও এই মনুষ্যলোকে নাই ও হইবে না ॥ ৬৯ ॥

69. And amongst all men there is, or in future shall be, none who performeth dearer service to Me than he and in this world there is, or in future shall be, none who is dearer to Me than he.

---

explainer by doing his duty properly gains two objects (i) he obtains in this life devotion to the Lord and (ii) blessedness in the life to come.

স্বামী ॥ কিঞ্চ ন চ ইতি। তস্মাৎ মদ্ভক্তেভ্যঃ গীতাশাস্ত্র ব্যাখ্যাতুঃ সকাশাৎ অন্যঃ মনুষ্যেষু মধ্যে কশ্চিৎ অপি মম প্রিয়কৃত্তমঃ অত্যন্তং পরিতোষকর্ত্তা ন অস্তি, ন চ কালান্তরে অপি ভবিষ্যতি ইত্যর্থঃ ॥ ৬৯ ॥

ব্যাখ্যাতুঃ প্রশংসামাহ ; ব্যাখ্যাকর্ত্তার প্রশংসা করিতেছেন।

তস্মাৎ=সকাশাৎ গীতোপদেষ্টুঃ ; গীতার্থ উপদেশক ব্যক্তি হইতে। মনুষ্যেষু= মনুষ্যগণ মধ্যে। মে = মম ; আমার। প্রিয়কৃত্তমঃ = অতিশয়েন প্রিয়কৃৎ ; অতিশয় প্রিয়কার্য্য সম্পাদক। ন অস্তি=বর্ত্তমানে কালেনাপি ; বর্ত্তমানকালে নাই। ন ভবিতা= ন কালান্তরে ভবিষ্যতি ; ভবিষ্যৎকালেও হইবে না। প্রিয়তর=অতিশয় প্রিয়। ভুবি= পৃথিব্যাং ; পৃথিবীতে।

যে সকল মহাত্মা গীতার প্রকৃত অর্থ সম্যক্‌প্রকারে শ্রীভগবানের ভক্তগণকে ব্যাখ্যা করিয়া থাকেন তাঁহারা ভগবানের অত্যন্ত প্রিয় তাহাই প্রকাশ করিতেছেন। তাঁহাদিগের অপেক্ষা শ্রীভগবানের অধিক পরিতোষকর্ত্তা জগতে আর কেহ নাই কি কালান্তরেও হইবেক না ; এবং তাঁহাদিগের অপেক্ষা ভগবানের প্রিয়তর ব্যক্তি এই জগতে কেহ নাই এবং কালান্তরেও হইবে না। গীতার্থ ব্যাখ্যাতা শ্রীভগবানের অত্যন্ত প্রিয় তাহা নিশ্চয়রূপে জ্ঞাপন জন্য প্রায় একরূপ বাক্য দুইবার দুই শ্লোকে বলিয়াছেন ॥ ৬৯ ॥

69. The Lord dilates on the preceding verse with the object of shewing the greatness of the learned man who explains the true meaning of

অধ্যেষ্যতে চ য ইমং, ধর্ম্ম্যং সংবাদমাবয়োঃ।
জ্ঞানযজ্ঞেন তেনাহ, মিষ্টঃ স্যামিতি মে মতিঃ ॥ ৭০ ॥

যঃ আবয়োঃ ইমং ধর্ম্ম্যং সম্বাদং অধ্যেষ্যতে চ, তেন জ্ঞানযজ্ঞেন অহং ইষ্টঃ স্যাং ইতি মে মতিঃ ॥ ৭০ ॥

এবং যিনি আমাদিগের এই ধর্ম্মার্থ সম্বাদ অধ্যয়ন করিবেন তাঁহা-কর্ত্তৃক জ্ঞানযজ্ঞদ্বারা আমারই পূজা হইল ইহা আমার নিশ্চয় মত ॥৭০॥

70. And whoever shall study this our religious dialogue, by him shall be offered to Me the worship of knowledge. Such do I think.

---

the Geetha´ to the Lord's devotees. The explainer of the Geetha´ is a great favourite of the Lord as he brings within the easy reach of the suffering humanity that supreme knowledge which is a healer of all evils, that knowledge which makes this world of woes a heaven full of real blessedness. As this man works for the good of men he is a great favourite of the Lord. In fact all such men fill up to a certain extent the vacuum caused by the disappearance of the Lord. They are in fact vice-regents of the Lord in this world.

স্বামী ॥ পঠতঃ ফলং আহ—অধ্যেষ্যতে ইতি। আবয়োঃ—শ্রীকৃষ্ণার্জ্জুনয়োঃ ইমং ধর্ম্ম্যং—ধর্ম্মাৎ অনপেতং সংবাদং যঃ অধ্যেষ্যতে—জপরূপেণ পঠিষ্যতি, তেন পুংসা সর্ব্ব-যজ্ঞেভ্যঃ শ্রেষ্ঠেন জ্ঞানযজ্ঞেন অহং ইষ্টঃ স্যাং—ভবেয়ং, ইতি মে মতিঃ, যদ্যপি অসৌ গীতার্থং অবুধ্যমানঃ এব কেবলং জপতি তথাপি মম তৎশৃণ্বতঃ মাং এব অসৌ প্রকাশয়তি ইতি বুদ্ধিঃ ভবতি যথা লোকে যদৃচ্ছয়া অপি যদা কশ্চিৎ কস্যচিৎ নাম গৃহ্ণাতি তদা "অসৌ মাং আহ্বয়তি" ইতি মত্বা তৎপার্শ্বং আগচ্ছতি তথা অহং অপি সত্য সন্নিহিতঃ ভবেয়ং অতঃ যথা অজামিল ক্ষত্র বন্ধু প্রমুখাণাং কথঞ্চিৎ নামোচ্চারণমাত্রেণ প্রসন্নঃ অস্মি, তথা এব তস্য অপি প্রসন্নঃ ভবেয়ং ইতি ভাবঃ ॥ ৭০ ॥

অধ্যাপকস্য ফলমুক্ত্বা অধ্যেতুঃ ফলমাহ; অধ্যাপকের ফল কীর্ত্তন করিয়া গীতাপাঠকের অধ্যয়ন ফল বলিতেছেন।

আবয়োঃ = শ্রীকৃষ্ণার্জ্জুনয়োঃ; শ্রীকৃষ্ণার্জ্জুনের। ধর্ম্ম্যং সম্বাদং = ধর্ম্মাদনপেতং সম্বাদ-রূপ গ্রন্থং; ধর্ম্মার্থ পূর্ণ কথোপকথনরূপ গ্রন্থ। অধ্যেষ্যতে = জপরূপেণ পঠিষ্যতি; জপ-স্বরূপ পাঠ করিবেন। তেন = অধ্যেত্রা; পাঠককর্ত্তৃক। জ্ঞানযজ্ঞেন = জ্ঞানাত্মকেন

যজেন; জ্ঞানযজ্ঞদ্বারা। অহং=সর্ব্বেশ্বরঃ; আমি সকলের পরিত্রাতা বাসুদেব। ইষ্টঃ স্যাং—পূজিতঃ ভবেয়ম্; পূজিত হইব।

গীতাব্যাখ্যাতার বিষয় কীর্ত্তন করিয়া এইক্ষণে গীতা অধ্যয়নের ফল ব্যাখ্যা করিতেছেন। শ্রীভগবান্ বলিলেন "আমার এই মত যে ব্যক্তি আমাদিগের উভয়ের এই ধর্ম্ম্য সংবাদ পাঠ করিবেন তিনি জ্ঞানযজ্ঞদ্বারা আমাকে যজন করিবেন। আমি তাঁহার সেই যজ্ঞের ভোক্তা হইব।

শ্রীভগবান্ চতুর্থ অধ্যায়ে বলিয়াছেন;—

"শ্রেয়ান্ দ্রব্যময়াদ্ যজ্ঞাজ্ জ্ঞানযজ্ঞঃ পরন্তপ।
সর্ব্বং কর্ম্মাখিলং পার্থ, জ্ঞানে পরিসমাপ্যতে॥"

জ্ঞানযোগ অর্থাৎ শ্রবণ মনন নিদিধ্যাসনরূপ যজ্ঞ যদ্দ্বারা আত্মজ্ঞান লাভ করা যায় তাহা সমস্ত দ্রব্যযজ্ঞ হইতে শ্রেষ্ঠ। গীতা পাঠ করিলে সেই শ্রেষ্ঠ জ্ঞানযজ্ঞের অনুষ্ঠান করা হইল। গীতার্থ না বুঝিয়াই যদি কেহ পাঠ করে তথাপি বারংবার নাম করিয়া ডাকিলে যেমন সেই ব্যক্তি তথায় উপস্থিত হয় তদ্রূপ শ্রীভগবান্ সেই পাঠকের নিকট উপস্থিত হইয়া তাঁহাকে চিত্তশুদ্ধিরূপ নির্ম্মল বুদ্ধি প্রদান করিয়া থাকেন। অতএব সকলের কর্ত্তব্য যে দিবসের কোন একটী নিয়মিত সময়ে যথাসাধ্য গীতা পাঠ করেন। এই পাঠদ্বারা পাঠকের অন্তঃকরণ নির্ম্মল ও আত্মজ্ঞানের স্ফুরণ হইবেক। অর্থ অবগত হইয়া যিনি গীতা পাঠ করেন তাঁহার ফল আর অধিক কি বলিব, তিনি সাক্ষাৎ মোক্ষলাভ করিয়া থাকেন ॥ ৭০ ॥

70. Having explained the fruits which the Geetha´-explainer obtains, the Lord declares the fruits which are earned by the reader of the Geetha´. The reader obtains the fruits of the worship by wisdom which is superior to all worships ( Read verse 33 Book IV ). The object of all sacrifices and noble deeds is to obtain the supreme knowledge of the soul. This knowledge cannot be obtained until the mind is purified. The Lord declares that the reader of the Geetha´ obtains this purification of the mind which is so essential towards the attainment of the supreme knowledge.

The Geetha´ may be read in two ways—

(i) It may be studied with a full understanding of the meaning or (ii) It may be simply read without understanding the meaning. The readers of the 1st class obtain salvation, while those of the 2nd class obtain the purification of the mind.